২৩। 'তাহা হইলে, হে ব্রাহ্মণ, শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর, আমি কহিতেছি।'

প্রত্যুত্তরে সোণদণ্ড কহিলেন, "উত্তম।"

ভগবান কহিলেন ঃ

'ব্রাহ্মণ, মনে কর জগতে তথাগতের আবির্ভাব হইয়াছে, যিনি অর্হত, সম্যক সম্বুদ্ধ ....[ এই স্থলে শ্রামণ্য ফল সূত্রের ৪০—৬৩ সং পদচ্ছেদ উক্ত হইয়াছে ] ব্রাহ্মণ. ভিক্ষু এই রূপেই শীল সম্পন্ন হইয়া থাকেন। ইহাই ঐ শীল।

[ এই স্থলে শ্রামণ্য ফল সূত্রের ৭৫ সং পদচ্ছেদের "তিনি কাম হইতে বিবিক্ত হইয়া" এই অংশ হইতে আরম্ভ করিয়া ক্রমান্বয়ে উক্ত সূত্রের ৯৮ সং পদচ্ছেদ পর্য্যন্ত উল্লিখিত হইয়াছে ] 'এই রূপেই তিনি প্রজ্ঞাসম্পন্ন হইয়া থাকেন। ব্রাহ্মণ, ইহাই ঐ প্রজ্ঞা।

২৪। এইরূপ কথিত হইলে সোণদণ্ড ভগবানকে কহিলেন ঃ

'উত্তম, গৌতম, উত্তম। যেরূপ উৎপাতিতের পুনঃ প্রতিষ্ঠা হয়, লুক্কায়িত প্রকাশিত হয়, মূঢ় পথ প্রদর্শিত হয়, চক্ষুষ্মানের দেখিবার নিমিত্ত অন্ধকারে তৈলদীপ ধৃত হয়, সেইরূপ পূজনীয় গৌতম অনেক প্রকারে ধর্ম্ম প্রকাশিত করিয়াছেন। আমিও ভগবান গৌতমের, ধর্ম্মের এবং ভিক্ষুসঙ্ঘের শরণ লইতেছি। পূজ্য গৌতম আজ হইতে জীবনের অন্তকাল পর্য্যন্ত আমাকে শরণাগত উপাসক রূপে গ্রহণ করুন। পূজ্য গৌতম অনুগ্রহ পূর্ব্বক আগামী কল্য ভিক্ষু সঙ্ঘের সহিত আমার অন্ন গ্রহণ করিবেন।'

ভগবান তূষ্ণীভাব দ্বারা সম্মতি প্রকাশ করিলেন। তৎপরে. সোণদণ্ড ভগবানের সম্মতি জ্ঞাত হইয়া আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন এবং প্রদক্ষিণ করিয়া প্রস্থান করিলেন। রাত্রির অবসানে সোণদণ্ড স্বীয় আবাসে উৎকৃষ্ট খাদ্য ভোজ্য প্রস্তুত করিয়া ভগবানের নিকট বার্ত্তা প্রেরণ করিলেন ঃ

'হে গৌতম, অন্ন প্রস্তুত ,"

## ভগবানের নিকট সোণদণ্ডের প্রণতি

২৫। তদন্তর ভগবান পূর্ব্বাহ্নের বস্ত্র পরিহিত হইয়া পাত্র ও চীবর গ্রহণ পূর্ব্বক ভিক্ষুসঙ্ঘের সহিত সোণদণ্ডের গৃহে উপস্থিত হইয়া নির্দ্দিষ্ট

আসনে উপবেশন কবিলেন। তৎপবে সোণদণ্ড বুদ্ধ প্রমুখ ভিক্ষুসঙ্ঘকে উত্তম উত্তম খাদ্য ও ভোজ্য স্বহস্তে পবিবেশন পূর্ব্বক তাঁহাদিগেব তৃপ্তি সাধন কবিলেন। ভোজনাবসানে ভগবান পাত্র হইতে হস্ত অপসাবিত কবিলে সোণদণ্ড নিম্ন আসন গ্রহণ পূর্ব্বক এক প্রান্তে উপবিষ্ট হইলেন। পবে সোণদণ্ড ভগবানকে কহিলেন।

২৬। 'হে গৌতম, পবিষদ মধ্যে আগত হইযা যদি আমি আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবান গৌতমকে অভিবাদন কবি, তাহা হইলে পবিষদ কর্ত্তৃক আমি তিবস্কৃত হইব। যে পবিষদ কর্ত্তৃক তিবস্কৃত হইবে, তাহাব যশেব হ্রাস হইবে, যাহাব যশেব হ্রাস হইবে তাহাব ভোগেবও হ্রাস হইবে, যশ হইতেই আমাদেব ভোগ প্রাপ্তি হয। হে গৌতম, পবিষদে আসনোপবিষ্ট হইযা যদি আমি অঞ্জলিবদ্ধ হই, তাহা হইলে উহা আসন হইতে আমাব প্রত্যুপস্থান রূপে গ্রহণ কবুন। হে গৌতম, পবিষদে উপবিষ্ট হইযা যদি আমি শিবোবেষ্টন উন্মোচন কবি, ভগবান গৌতম উহা আমাব শিরদ্বাবা অভিবাদন রূপে গ্রহণ কবুন।—হে গৌতম, যদি আমি যানারূঢ হইযা যান হইতে অবতবণপূর্ব্বক ভগবান গৌতমকে অভিবাদন কবি, তাহা হইলে পবিষদ কর্ত্তৃক নিন্দিত হইব। পবিষদ কর্ত্তৃক নিন্দিত হইলে যশেব হ্রাস হইবে, যশেব হ্রাস হইলে ভোগেরও হ্রাস হইবে, যশ হইতেই ভোগ প্রাপ্তি হয। হে গৌতম, যদি আমি যানারূঢ হইযা প্রতোদ যষ্টি উত্তোলন কবি, উহা আমাব যান হইতে অবতবণ রূপে গ্রহণ কবুন। হে গৌতম, যদি আমি যানারূঢ হইযা হস্ত নমিত কবি, উহা শিবদ্বাবা আমাব অভিবাদন রূপে গ্রহণ কবুন।'

২৭। অনন্তব ভগবান সোণদণ্ডকে ধর্ম্মকথা দ্বাবা উপদিষ্ট, সমুদ্দীপ্ত, সমুত্তেজিত, সম্প্রহৃষ্ট কবিযা আসন হইতে উত্থান পূর্ব্বক প্রস্থান কবিলেন।

। সোণদণ্ড সূত্র সমাপ্ত।

# কূটদন্ত সূত্রের পূর্ব্বাভাষ

ব্রাহ্মণ কূটদন্ত মহাযজ্ঞ সম্পাদনে ইচ্ছুক হইয়া ঐ যজ্ঞ সম্বন্ধে জ্ঞান লাভার্থ বুদ্ধের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে ষোড়শাঙ্গ ত্রিবিধ যজ্ঞ বিষয়ে প্রশ্ন করিলেন। উত্তরে বুদ্ধ নৃপতি মহাবিজিতের যজ্ঞের উল্লেখ করিয়া কহিলেন যে, পূর্ব্বকালে ঐ নৃপতি মহাযজ্ঞের অনুষ্ঠান করিতে সংকল্প করিয়া স্বীয় পুরোহিত ব্রাহ্মণকে ঐ সম্বন্ধে উপদেশ দান করিতে অনুরোধ করিলেন। ঐ ব্রাহ্মণ পুরোহিত আর কেহই নহেন, তিনি বুদ্ধেরই এক পূর্ব্ব জন্ম। পুরোহিত রাজাকে সবিশেষ উপদেশ দান করিলে উপদেশানুসারে মহাযজ্ঞ অনুষ্ঠিত হইল। ঐ যজ্ঞে পশুবধ হইল না। শত শত গো. মেষ, কুক্কুট ও শূকর—যজ্ঞে বধার্থ আহৃত পশু মুক্ত হইল।

আখ্যান সমাপ্ত হইলে কূটদন্ত বুদ্ধকে জিজ্ঞাসা করিলেন যে ঐ ষোড়শাঙ্গ ত্রিবিধ যজ্ঞ সম্পদা হইতে অপেক্ষাকৃত সুন্দর কিন্তু মহত্তর ফলপ্রদায়ী অন্য কোন যজ্ঞ আছে কি না। উত্তরে বুদ্ধ নিম্নলিখিত যজ্ঞসমূহের উল্লেখ করিলেন, উহাদের প্রত্যেক পরবর্ত্তী যজ্ঞ পূর্ব্ববর্ত্তী অপেক্ষা মহত্তর ফলপ্রদায়ী—

(১) শীলবান প্রব্রজিতদিগের উদ্দেশে অনুকুল নিত্য দান যজ্ঞ ;

(২) চতুর্দ্দিকস্থ সঙ্ঘের উদ্দেশে নির্ম্মিত বিহার ,

(৩) প্রসন্ন চিত্তে ত্রিশরণের ( বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘ ) গ্রহণ ,

(৪) প্রসন্ন চিত্তে শিক্ষাপদ সমূহের গ্রহণঃ প্রাণাতিপাত, চৌর্য্য, ব্যভিচার, মৃষাবাদ, মদ্যপান ইত্যাদি হইতে বিরতি ,

(৫) প্রথম ধ্যান,

(৬) দ্বিতীয় ধ্যান,

(৭) তৃতীয় ধ্যান,

(৮) চতুর্থ ধ্যান,

(৯) জ্ঞান দর্শন,

(১০) আসব ক্ষয়।

সর্ব্বশেষোক্ত যজ্ঞ হইতে উন্নততর ও মধুরতর যজ্ঞ আর নাই। উপদেশান্তে ব্রাহ্মণ কূটদন্ত ত্রিরত্নের শরণ লইলেন।

## ৫। কূটদন্ত সূত্র

১। আমি এইব্‌্প শ্রবণ কবিযাছি। এক সময ভগবান পঞ্চ শত ভিক্ষ্ সমন্বিত মহা ভিক্ষ্সঙ্ঘেব সহিত মগধে ভ্রমণ কবিতে কবিতে ঐ দেশেব খান্-মত নামক ব্রাহ্মণ গ্রামে উপনীত হইলেন। তথায তিনি অম্বলট্‌ঠিকা উদ্যানে অবস্থান কবিলেন। ঐ সময ব্রাহ্মণ ক্‌টদন্ত বাজভোগ্য, বাজদায ব্রহ্মদায ব্‌পে মগধবাজ শ্রেণিক বিম্বিসাব কর্ত্ত্ক প্রদত্ত জনাকীর্ণ তৃণ-কাষ্ঠ-উদকধান্য সম্পন্ন খান্মতে বাস কবিতে ছিলেন। ঐ সময় ক্‌টদন্ত ব্রাহ্মণেব মহাযজ্ঞ উপস্থিত হইযাছিল। সাত শত ব্‌ষ, সাত শত বৎসতব, সাত শত বৎসতবী, সাত শত ছাগ এবং সাত শত মেষ যজ্ঞার্থে য্‌পকাষ্ঠে নীত হইয়াছিল।

২। খান্মতেব ব্রাহ্মণ-গ্‌হপতিগণ শ্‌নিলেন ঃ 'শাক্যপ্ত্র শ্রমণ গৌতম ... শ্‌ভজনক' (সোণদ'ড স্‌ত্রেব ২ সং পদচ্ছেদ দ্রষ্টব্য) তদন্তব খান্মতেব ব্রাহ্মণ-গ্‌হপতিগণ ভিন্ন ভিন্ন দলে বিভক্ত হইয়া খান্মত হইতে নিষ্ক্রমণ প্‌র্ব্বক অম্বলট্‌ঠিকা উদ্যানে গমন কবিতে লাগিলেন।

৩। ঐ সময়ে ব্রাহ্মণ ক্‌টদন্ত দিবাশযনেব নিমিত্ত স্বীয প্রাসাদোপবি গমন কবিযা ছিলেন। তিনি দেখিলেন খান্মতেব ব্রাহ্মণ-গ্‌হপতিগণ বিভিন্ন দলে বিভক্ত হইযা খান্মত হইতে নিষ্ক্রমণ প্‌র্ব্বক অম্বলট্‌ঠিকাব অভিম্খে গমন কবিতেছে। উহা দেখিযা তিনি দ্বাবপালকে কহিলেন ঃ

'খান্মতেব ব্রাহ্মণ গ্‌হপতিগণ কি হেত্ এইব্‌পে অম্বলট্‌ঠিকাব অভিম্খে গমন কবিতেছে ?'

'শাক্যপ্ত্র শ্রমণ গৌতম শাক্যকুল হইতে প্রব্রজিত হইযা পঞ্চ শত ভিক্ষ্ সমন্বিত মহাভিক্ষ্ সঙ্ঘেব সহিত মগধে ভ্রমণ কবিতে কবিতে খান্মতে উপনীত হইযা তথায অম্বলট্‌ঠিকা উদ্যানে অবস্থান কবিতেছেন। সেই ভগবান গৌতমেব সম্বন্ধে এইব্‌প যশোগীতি বিস্ত্‌ত হইযাছে ঃ "ইনিই ব্দ্ধ ভগবন্ত।" সেই ভগবান গৌতমকে দেখিবাব জন্য ইহাবা যাইতেছে।'

৪। তদনন্তব ক্‌টদন্ত চিন্তা কবিলেন ঃ

'আমি শ্‌নিযাছি শ্রমণ গৌতম ষোডশ অঙ্গয্ক্ত ত্রিবিধ যজ্ঞ বিদিত আছেন। উহা কিন্ত্ আমাব বিদিত নয, অথচ আমি মহাযজ্ঞ সম্পাদনে ইচ্ছ্ক। অতএব আমি শ্রমণ গৌতমেব নিকট গমন কবিযা তাঁহাকে ষোড়শাঙ্গ ত্রিবিধ যজ্ঞ সম্বন্ধে জিজ্ঞাসা কবিব।'

তৎপরে কূটদন্ত দ্বারপালকে কহিলেন: 'দ্বারপাল, তুমি খানুমতের ব্রাহ্মণ গৃহপতিগণের নিকট গিয়া 'বল,' "ব্রাহ্মণ কূটদন্ত আপনাদিগকে অপেক্ষা করিতে বলিয়াছেন, তিনিও শ্রমণ গৌতমের দর্শনার্থ যাইবেন।'

## কূটদন্ত ও ব্রাহ্মণগণ

'যথা-আজ্ঞা' কহিয়া দ্বারপাল খানুমতের ব্রাহ্মণ গৃহপতিগণের নিকট গিয়া সমস্ত কহিল।

৫। ঐ সময়ে বহু শত ব্রাহ্মণ কূটদন্তের মহাযজ্ঞে যোগদান করিবার নিমিত্ত খানুমতে অবস্থান করিতে ছিলেন। তাঁহারা শুনিলেন যে কূটদন্ত শ্রমণ গৌতমের দর্শনার্থ যাইতেছেন: ইহা শুনিয়া তাঁহারা কূটদন্তের নিকট গমন করিয়া তাঁহাকে কহিলেন:

'কূটদন্ত শ্রমণ গৌতমকে দর্শন করিতে যাইবেন ইহা কি সত্য?,

'ইহাই আমার ইচ্ছা, আমিও গৌতমকে দর্শন করিতে যাইব।'

৬। 'মাননীয় কূটদন্ত গৌতমের দর্শনার্থ যাইবেন না, যাওয়া যুক্ত নহে। কূটদন্ত গৌতমের দর্শনার্থ যাইলে তাঁহার যশের হ্রাস হইবে, গৌতমের যশ বৃদ্ধি পাইবে। এই কারণে কূটদন্তের যাওয়া যুক্ত নহে, শ্রমণ গৌতমেরই কূটদন্তের নিকট আগমন করা উচিত। কুটদন্ত মাতৃ এবং পিতৃ উভয় পক্ষ হইতেই · নির্দোষ সোণদণ্ড সূত্রের ৪ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)। এই কারণে কুটদন্তের যাওয়া উচিত নহে, গৌতমেরই কূটদন্তের নিকট আগমন করা উচিত। মাননীয় কূটদন্ত আঢ্য সম্পন্ন* খানুমতে বাস করিতেছেন। এই কারণে কূটদন্তের শ্রমণ গৌতমের দর্শনার্থ গমন উচিত নহে, গৌতমেরই উচিত কূটদন্তের দর্শনার্থ আগমন করা।

৭। এইরূপ উক্ত হইলে কূটদন্ত ঐ ব্রাহ্মণদিগকে কহিলেন:

'তাহা হইলে, ব্রাহ্মণগণ, তোমরা আমার বাক্যও শ্রবণ কর, যে কারণে··· আমাদের কর্ত্তব্য। যেহেতু তিনি খানুমতে উপনীত হইয়া তথায় অম্বলট্ঠিকা উদ্যানে অবস্থিতি করিতেছেন, সেই হেতু তিনি আমাদের অতিথি এবং অতিথি আমাদের···কর্ত্তব্য। এই সকল কারণে···অপরিসীম।' (সোণদণ্ড সূত্রের ৬ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

* সোণদণ্ড সূত্রের ৪সং পদচ্ছেদ দ্রষ্টব্য।

৮। এইরূপ উক্ত হইলে ব্রাহ্মণগণ কূটদন্তকে কহিলেন ঃ

'মাননীয় কূটদন্ত যেরূপে শ্রমণ গোতমের প্রশংসোক্তি করিলেন, তাহাতে যাইব।' (সোণদণ্ড সূত্রের ৭ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)

তৎপরে কুটদন্ত বৃহৎ ব্রাহ্মণ-সঙ্ঘের সহিত অম্বলট্ঠিকা উদ্যানে ভগবানের নিকট গমনপূর্ব্বক তাঁহাকে অভিবাদন ও তাঁহার সহিত প্রীত্যালাপান্তে এক প্রান্তে উপবিষ্ট হইলেন। খানুমতের ব্রাহ্মণ-গৃহস্থগণ কেহ কেহ ভগবানকে একান্তে বসিলেন।

৯। এইরূপে উপবিষ্ট হইয়া কুটদন্ত ভগবানকে কহিলেন ঃ

'হে গোতম, আমি শুনিয়াছি শ্রমণ গোতম ষোড়শাঙ্গ ত্রিবিধ যজ্ঞসম্পদা অবগত আছেন। আমি উহা জানি না, কিন্তু আমি মহাযজ্ঞ করিতে ইচ্ছুক। গোতম আমাকে অনুগ্রহ পূর্ব্বক ঐ যজ্ঞ সম্পদা শিক্ষা দিন।' 'তাহা হইলে, ব্রাহ্মণ, শ্রবণ কর, উত্তম রূপে মনঃসংযোগ কর, আমি কহিতেছি।'

## যজ্ঞের পূর্ব্ব-কৃত্য

প্রত্যুত্তরে কূটদন্ত সম্মতি জ্ঞাপন করিলেন। ভগবান কহিলেন ঃ

১০। 'ব্রাহ্মণ, পূর্ব্বকালে মহাবিজিত নামে এক রাজা ছিলেন। তিনি আঢ্য, মহাধনী, মহাভোগী ছিলেন, তাঁহার রাজভাণ্ডার প্রভূত স্বর্ণ রৌপ্যাদি বিত্ত-উপকরণ ও ধনধান্যে পরিপূর্ণ ছিল। রাজা মহাবিজিত নির্জ্জনে ধ্যান-রত হইলে তাঁহার চিত্তে এইরূপ পরিবিতর্কের উদয় হইল ঃ "বিপুল মানুষী ভোগ আমার অধিকারে, আমি সুবিশাল পৃথিবীমণ্ডল জয় করিয়াছি, অতএব আমি মহাযজ্ঞের অনুষ্ঠান করিব, উহা দীর্ঘকাল আমার সুখ ও হিতবিধান করিবে" তৎপরে রাজা মহাবিজিত পুরোহিত ব্রাহ্মণকে আহ্বান করিয়া কহিলেন ঃ "হে ব্রাহ্মণ, আমি নির্জ্জনে ধ্যানরত হইলে আমার চিত্তে এইরূপ পরিবিতর্কের উদয় হইল ঃ বিপুল মানুষী ভোগ...করিবে। হে ব্রাহ্মণ, আমি মহাযজ্ঞের অনুষ্ঠান করিতে ইচ্ছা করি, দীর্ঘকাল আমার হিত ও সুখের জন্য আমাকে শিক্ষা দিন"

১১। 'রাজা এইরূপ কহিলে ব্রাহ্মণ পুরোহিত মহাবিজিতকে কহিলেন ঃ "নৃপতির জনপদ সকণ্টক স-উৎপীড়, রাজ্যে গ্রাম ও নগর লুণ্ঠনকারী চোরের প্রাদুর্ভাব, পথ সমূহ ভয়পূর্ণ। রাজা যদি এই সকণ্টক স-উৎপীড় জনপদ হইতে কর গ্রহণ করেন, তাহা হইলে উহা ন্যায় বিগর্হিত হইবে।

রাজা হযত মনে করিতে পারেন: "এই দস্যু-কণ্টক আমি বধ, বন্ধন, হানি, নিন্দা অথবা নির্ব্বাসন দ্বারা উৎপাটিত করিব", কিন্তু এইরূপে ঐ দস্যু-কণ্টক সম্যক প্রকারে দূরীভূত হইবে না। হতাবশিষ্টগণ রাজার জনপদে উপদ্রব করিবে। কিন্তু এক উপায় আছে যদ্দারা এই উপদ্রব সম্পূর্ণরূপে দূরীভূত হইতে পারে। রাজ্যে কৃষি-গোরক্ষ কর্ম্মে যাহাদের উৎসাহ, রাজা তাহাদিগকে বীজ ও অন্নদান করুন, বাণিজ্যে যাহাদের উৎসাহ, রাজা তাহাদিগকে মূলধন দান করুন, যাহারা রাজকার্য্যে নিযুক্ত, রাজা তাহাদিগকে অন্ন ও বেতন দান করুন, ঐ সকল মনুষ্য স্বকর্ম্ম নিরত হইযা আর রাজ্যে উপদ্রব করিবে না; রাজার আয়বৃদ্ধি হইবে, রাজ্য ক্ষেমযুক্ত, অকণ্টক, অনুপদ্রুত হইবে, প্রজাবর্গ আনন্দিত চিত্তে ক্রোড়ে পুত্র নাচাইয়া নির্গল গৃহে সুখে বিহার করিবে।"

রাজা মহাবিজিত "উত্তম" কহিযা পুরোহিত ব্রাহ্মণের বাক্যানুসারে রাজ্যের কৃষক-গোরক্ষকগণকে বীজ ও অন্ন দান করিলেন, বণিকগণকে মূলধন দান করিলেন, রাজপুরুষগণকে অন্ন ও বেতন দান করিলেন। ঐ সকল মনুষ্য স্বকর্ম্মনিরত হইযা আর রাজ্যে উপদ্রব করিল না, রাজার আয় বৃদ্ধি হইল; ক্ষেমযুক্ত, অকণ্টক, অনুপদ্রুত রাজ্যে প্রজাবর্গ আনন্দিত চিত্তে ক্রোড়ে পুত্র নাচাইয়া নির্গল গৃহে সুখে বিহার করিতে লাগিল।

## যজ্ঞের পূর্ব্বকৃত্য

১২। 'অনন্তর রাজা মহাবিজিত পুরোহিত ব্রাহ্মণকে আহ্বান করিযা তাঁহাকে কহিলেন: "দস্যুকণ্টক উৎপাটিত হইয়াছে, আপনার বিধানে আমার কোষ পরিপূর্ণ, রাজ্য ক্ষেমযুক্ত, অকণ্টক, অনুপদ্রুত। প্রজাবর্গ আনন্দিত চিত্তে ক্রোড়ে পুত্র নাচাইযা নির্গল গৃহে সুখে বাস করিতেছে। হে ব্রাহ্মণ, আমি মহাযজ্ঞানুষ্ঠান করিতে ইচ্ছুক, দীর্ঘকাল আমার হিত ও সুখের জন্য আমাকে শিক্ষা দিন।"

"তাহা হইলে, মহারাজ, রাজ্যের নৈগম এবং জানপদ ক্ষত্রিয় সামন্তরাজগণকে, অমাত্য পারিষদগণকে, ব্রাহ্মণ মহাশালগণকে, ধনী গৃহস্থগণকে আমন্ত্রণ পূর্ব্বক কহুন: "আমি মহাযজ্ঞানুষ্ঠানে অভিলাষী, দীর্ঘকাল আমার হিত ও সুখের জন্য আমাকে শিক্ষা দিন।"

'হে ব্রাহ্মণ. রাজা মহাবিজিত পুরোহিত ব্রাহ্মণের বাক্যে সম্মত হইযা

রাজ্যের নৈগম এবং জানপদ ক্ষত্রিয় সামন্তরাজগণকে, অমাত্য পারিষদগণকে, ব্রাহ্মণ মহাশালগণকে, ধনী গৃহস্থগণকে, আমন্ত্রণ পূর্ব্বক কহিলেন ঃ "আমি মহাযজ্ঞানুষ্ঠানে ·· শিক্ষা দিন।" উত্তরে তাঁহারা সকলেই কহিলেন ঃ মহারাজ, যজ্ঞানুষ্ঠান করুন, যজ্ঞকাল উপস্থিত।"

'এইরূপে ঐ চারি অনুমতি-পক্ষ সেই যজ্ঞের উপাদান স্বরূপ হইলেন।

১৩। 'রাজা মহাবিজিত অষ্টাঙ্গ-যুক্ত ছিলেন—তিনি মাতৃ ও পিতৃ উভয় পক্ষ হইতেই সুজাত, উর্দ্ধতন সপ্তপুরুষ পর্যন্ত বিশুদ্ধ গর্ভজাত, জাতি সম্বন্ধে নিষ্কলঙ্ক, নির্দ্দোষ—

'তিনি অভিরূপ, দর্শনীয়, প্রাসাদিক, পরম বর্ণসৌন্দর্য্যলব্ধ, ব্রহ্মবর্ণী, ব্রহ্মদেহী, মহদ্দর্শন—

'তিনি আঢ্য, মহাধনী, মহাভোগী, প্রভূত স্বর্ণ-রৌপ্যাদি বিত্ত-উপকরণ ও ধনধান্যে পরিপূর্ণ রাজভাণ্ডার সম্পন্ন—

'তিনি পরাক্রান্ত, রাজভক্ত আদেশানুবর্ত্তী চতুরঙ্গিনী সেনা সমন্বিত, স্বীয় যশগৌরব দ্বারা যেন শত্রুদহনকারী—

'তিনি শ্রদ্ধাবান, দায়ক, দানপতি, অবারিত দ্বার, শ্রমণ-ব্রাহ্মণ-নিঃস্ব-দরিদ্র-যাচকগণের তৃষ্ণানিবারী উৎস, তিনি পুণ্য কর্ম্মকারী—

'তিনি সর্ব্ববিধ বিদ্যায় বহুশ্রুত—

'তিনি ভাষিতের অর্থজ্ঞান সম্পন্ন ঃ "এই কথার এই অর্থ, এই কথার এই অর্থ"—

তিনি পণ্ডিত, নিপুণ, মেধাবী, ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানের চিন্তা করণে সক্ষম।

'রাজা মহাবিজিত এই অষ্টাঙ্গযুক্তছিলেন। এই অষ্টাঙ্গও সেই যজ্ঞে উপাদান স্বরূপ হইল।

## ত্রিবিধি

১৪। 'পুরোহিত ব্রাহ্মণ চতুরঙ্গ যুক্ত—

তিনি মাতৃ ও পিতৃ উভয় পক্ষ হইতেই সুজাত, উর্দ্ধতন সপ্ত পুরুষ পর্য্যন্ত বিশুদ্ধ গর্ভজাত, জাতি সম্বন্ধে নিষ্কলঙ্ক, নির্দ্দোষ—

তিনি অধ্যায়ক, মন্ত্রধারক, ত্রিবেদ, নির্ঘণ্ট, বেদনির্দ্দিষ্ট অনুষ্ঠান পদ্ধতি

সমূহ, শব্দতত্ত্ব এবং ইতিহাস রূপ পঞ্চম বেদে পাবদর্শী; পদ-পাঠজ্ঞ ও বৈযাকবণিক; কূটতর্কবিদ্যা নিপুণ এবং মহাপুরুষলক্ষণজ্ঞান সম্পন্ন—

তিনি শীলবান, শীলবৃদ্ধ, বৰ্দ্ধিতশীল, সম্পন্ন—

তিনি পণ্ডিত, নিপুণ, মেধাবী. যাজ্ঞিকদিগেব মধ্যে প্রথম অথবা দ্বিতীয।

পুবোহিত ব্রাহ্মণ এই চতুবঙ্গ যুক্ত। এই চতুবঙ্গও সেই যজ্ঞেব উপাদান স্বরূপ হইল।

১৫। 'তদনন্তব, ব্রাহ্মণ, পুবোহিত ব্রাহ্মণ বাজা মহাবিজিতকে যজ্ঞেব পূর্ব্বে ত্রিবিধি শিক্ষা দিলেন: "মহাযজ্ঞ কবণেচ্ছু আপনাব চিত্তে যদি এইবূপ অনুতাপ উপস্থিত হয: "আমাব বিপুল ধনবাশি ব্যযিত হইবে", তাহা হইলে বাজা ঐ অনুতাপ পোষণ কবিবেন না। যজ্ঞকালে যদি আপনাব চিত্তে এইবূপ অনুতাপ উপস্থিত হয "আমাব বিপুল ধনবাশি ব্যযিত হইতেছে" তাহা হইলে বাজা ঐ অনুতাপ পোষণ কবিবেন না। যজ্ঞ সমাপনান্তে যদি আপনাব চিত্তে এইবূপ অনুতাপ উপস্থিত হয: "আমাব বিপুল ধনবাশি ব্যযিত হইযাছে",. তাহা হইলে বাজা ঐ অনুতাপ পোষণ কবিবেন না।

'পুবোহিত ব্রাহ্মণ বাজা মহাবিজিতকে যজ্ঞেব পূর্ব্বে এই ত্রিবিধি শিক্ষা দিলেন।'

১৬। তৎপবে পুবোহিত ব্রাহ্মণ যজ্ঞেব পূর্ব্বেই বাজা মহাবিজিতেব প্রতিগ্রাহকদিগেব প্রতি যে দশ প্রকাবে চিত্ত বিকাব উৎপন্ন হইতে পাবে তাহা দূব কবিলেন। "আপনাব যজ্ঞে প্রাণাতিপাতীও আসিবে, যাহাব প্রাণাতিপাত হইতে বিবত তাহাবাও আসিবে। উহাদিগেব মধ্যে যাহাবা প্রাণাতিপাতী তাহাবা আপনাদিগেব প্রাণাতিপাত লইযাই থাকিবে, যাহাবা প্রাণাতিপাত হইতে বিবত বাজা তাহাদেব জন্যই যজন কবিবেন, তাহাদেবই প্রীতি উৎপাদন কবিবেন, তাহাবাই বাজাব হৃদযাভ্যন্তবে প্রসন্নতা আনযন কবিবে।

## প্রকৃত যজ্ঞ

যাহাবা অদত্তেব গ্রহণকাবী তাহাবাও আপনাব যজ্ঞে আসিবে, যাহাবা অদত্তেব গ্রহণ হইতে বিবত তাহাবাও আসিবে·· যাহাবা ব্যভিচাবী তাহাবাও

আসিবে, যাহাবা ব্যভিচাব হইতে বিবত তাহাবাও আসিবে, যাহাবা মিথ্যা-বাদী এবং যাহাবা মিথ্যাবাদ হইতে বিবত, যাহারা পিশুণ ভাষী এবং যাহাবা পিশুণ ভাষ হইতে বিবত, যাহাবা পরুষভাষী এবং যাহাবা পরুষভাষ হইতে বিবত, যাহারা বৃথা প্রলাপকারী এবং যাহারা উহা হইতে বিবত, যাহাবা লোভী তাহাবা এবং যাহাবা অলোভী তাহাবা, যাহাবা ব্যাপন্ন চিত্ত তাহাবা এবং যাহাবা অব্যাপন্ন চিত্ত তাহাবা, যাহাবা মিথ্যাদৃষ্টিসম্পন্ন তাহাবা এবং যাহাবা সম্যক দৃষ্টিসম্পন্ন তাহাবা—উহাবা সকলেই আসিবে। যাহাবা মিথ্যাদৃষ্টি সম্পন্ন তাহাবা উহা লইযাই থাকিবে, যাহাবা সম্যক দৃষ্টিসম্পন্ন রাজা তাহাদেব জন্যই যজন কবিবেন, তাহাদেবই প্রীতি উৎপাদন কবিবেন, তাহাবাই বাজাব হৃদযাভ্যন্তরে প্রসন্নতা আনয়ন কবিবে।" পুবোহিত ব্রাহ্মণ যজ্ঞেব পূর্বেই বাজা মহাবিজিতেব প্রতিগ্রাহকদিগেব প্রতি এই দশ প্রকারে যে চিত্তবিকাব উৎপন্ন হইতে পাবে তাহা দূব কবিলেন।

১৭। তৎপবে পুবোহিত ব্রাহ্মণ মহাযজ্ঞেব অনুষ্ঠানেব সময রাজা মহাবিজিতেব চিত্তকে ষোডশ প্রকাবে সমুপদিষ্ট সমুদ্দীপ্ত, সমুত্তেজিত ও সম্প্রহৃষ্ট কবিলেন: "মহাযজ্ঞানুষ্ঠান কালে যদি বাজাকে কেহ কহে—'বাজা মহাবিজিত মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন, কিন্তু তিনি নৈগম এবং জানপদ ক্ষত্রিয সামন্তগণকে নিমন্ত্রণ কবেন নাই, অথচ বাজা এইরূপ মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন,' বাজাকে ধর্ম্মতঃ কেহ এবূপ বলিতে পাবেনা, তিনি নৈগম এবং জানপদ ক্ষত্রিয সামন্তগণকে নিমন্ত্রণ কবিযাছেন, অতএব আপনি যজন করুন, প্রীতিপূর্ণ হউন, হৃদযে প্রসন্নতা অনুভব কবুন। যদি কেহ বাজাকে এবূপ কহে: 'বাজা মহাবিজিত মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন, কিন্তু নিগম ও জনপদ হইতে অমাত্য পাবিষদবর্গকে নিমন্ত্রণ কবেন নাই ব্রাহ্মণ মহাশালগণকে নিমন্ত্রণ করেন নাই ..ধনী গৃহস্থগণকে নিমন্ত্রণ করেন নাই, অথচ তিনি মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন,' বাজাকে ধর্ম্মতঃ কেহ এবূপ বলিতে পাবেনা, তিনি ঐ সকল নিমন্ত্রণ সম্পন্ন কবিযাছেন, অতএব আপনি যজন কবুন, প্রীতিপূর্ণ হউন, হৃদযে প্রসন্নতা অনুভব কবুন। —যদি কেহ বাজাকে এরূপ কহে: 'বাজা মহাবিজিত মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন, কিন্তু তিনি মাতৃ ও পিতৃ উভয পক্ষ হইতে সুজাত নহেন, উর্দ্ধতন সপ্তপুরুষ পর্য্যন্ত বিশুদ্ধ গর্ভজাত নহেন, জাতি সম্বন্ধে নিষ্কলঙ্ক নির্দোষ নহেন, অথচ তিনি মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন,' রাজাকে ধর্ম্মতঃ

কেহ এরূপ বলিতে পারে না, আপনি মাতৃ ও পিতৃ উভয পক্ষ হইতে সুজাত, উর্দ্ধতন সপ্তদশ পুরুষ পর্য্যন্ত বিশুদ্ধ গর্ভজাত, জাতি সম্বন্ধে নিষ্কলঙ্ক নির্দ্দোষ। অতএব আপনি যজন করুন, প্রীতিপূর্ণ হউন, হৃদযে প্রসন্নতা অনুভব করুন। —যদি কেহ রাজাকে এরূপ কহে ঃ 'রাজা মহাবিজিত মহাযজ্ঞের অনুষ্ঠান করিতেছেন, কিন্তু তিনি অভিরূপ, দর্শনীয, প্রাসাদিক, পরম বর্ণসৌন্দর্য্যলব্ধ, ব্রহ্মবর্ণী, ব্রহ্মদেহী, মহদ্দর্শন নহেন তিনি আঢ্য, মহাধনী, মহাভোগী, প্রভূত স্বর্ণরৌপ্যাদি বিত্ত-উপকরণ ও ধনধান্যে পরিপূর্ণ রাজভাণ্ডার সম্পন্ন নহেন · তিনি পরাক্রান্ত, রাজভক্ত আদেশানুবর্ত্তী চতুরঙ্গিনী সেনা সমন্বিত, স্বীয যশগৌরবদ্বারা শত্রু দহন কারী নহেন তিনি শ্রদ্ধাবান, দাযক, দানপতি, অবারিতদ্বার, শ্রমণ-ব্রাহ্মণ-নিঃস্ব-দরিদ্র-যাচকগণের তৃষ্ণানিবারী উৎস এবং পুণ্য কর্ম্মকারী নহেন ···তিনি সর্ব্ববিধ বিদ্যায বহুশ্রুত নহেন···তিনি "এই কথার এই অর্থ, এই কথার এই অর্থ" এইরূপ ভাষিতের অর্থজ্ঞান সম্পন্ন নহেন···তিনি পণ্ডিত, নিপুণ, মেধাবী, ভূত-ভবিষ্যৎ-বর্ত্তমানের চিন্তা করণে সক্ষম নহেন ·· অথচ তিনি এইরূপ মহাযজ্ঞের অনুষ্ঠান করিতেছেন,' রাজাকে ধর্ম্মতঃ কেহ এরূপ বলিতে পারেনা, আপনি পণ্ডিত, নিপুণ, মেধাবী, ভূত-ভবিষ্যৎ-বর্ত্তমানের চিন্তাকরণে সক্ষম, অতএব আপনি যজন করুন, প্রীতিপূর্ণ হউন, হৃদযে প্রসন্নতা অনুভব করুন। —যদি কেহ রাজাকে এরূপ কহে ঃ 'রাজা মহাবিজিত মহাযজ্ঞের অনুষ্ঠান করিতেছেন, কিন্তু তাঁহার পুরোহিত ব্রাহ্মণ মাতৃ ও পিতৃ উভয পক্ষ হইতে সুজাত, উর্দ্ধতন সপ্তদশ পুরুষ পর্য্যন্ত বিশুদ্ধ গর্ভজাত, জাতি সম্বন্ধে নিষ্কলঙ্ক নির্দ্দোষ নহেন। অথচ তিনি এইরূপ মহাযজ্ঞের অনুষ্ঠান করিতেছেন,' রাজাকে ধর্ম্মতঃ কেহ এরূপ বলিতে পারে না, রাজার পুরোহিত ব্রাহ্মণ মাতৃ ও পিতৃ···নিষ্কলঙ্ক নির্দ্দোষ। অতএব আপনি যজন করুন, প্রীতিপূর্ণ হউন, হৃদযে প্রসন্নতা অনুভব করুন। যদি কেহ রাজাকে এরূপ কহে ঃ 'রাজা মহাবিজিত মহাযজ্ঞের অনুষ্ঠান করিতেছেন, কিন্তু তাঁহার পুরোহিত ব্রাহ্মণ অধ্যাযক ও মন্ত্রধারক নহেন ; ত্রিবেদ, নির্ঘণ্ট, বেদনির্দ্দিষ্ট অনুষ্ঠান পদ্ধতি সমূহ, শব্দতত্ত্ব এবং ইতিহাস-রূপ পঞ্চমবেদে পারদর্শী নহেন ; পদপাঠজ্ঞ ও বৈয়াকরণিক নহেন ; কূটতর্ক-বিদ্যানিপুণ এবং মহাপুরুষলক্ষণজ্ঞান সম্পন্ন নহেন। · তিনি শীলবান, শীলবৃদ্ধ, বর্দ্ধিতশীল সম্পন্ন নহেন···তিনি পণ্ডিত, নিপুণ, মেধাবী

যাজ্ঞিকদিগেব মধ্যে প্রথম অথবা দ্বিতীয নহেন, অথচ বাজা এইবূপ মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন,' বাজাকে ধর্ম্মতঃ কেহ এবূপ বলিতে পাবে না, বাজার পুবোহিত ব্রাহ্মণ পণ্ডিত, নিপুণ, মেধাবী, যাজ্ঞিকদিগের মধ্যে প্রথম অথবা দ্বিতীয। অতএব আপনি যজন করুন, প্রীতিপূর্ণ হউন, হৃদযে প্রসন্নতা অনুভব কবুন।"

"এইবূপে পুবোহিত ব্রাহ্মণ মহাযজ্ঞেব অনুষ্ঠানেব সময় বাজা মহাবিজিতেব চিত্তকে ষোড়শ প্রকাবে সমুপদিষ্ট, সমুদ্দীপ্ত, সমুত্তেজিত ও সম্প্রহৃষ্ট কবিলেন।

১৮। 'হে ব্রাহ্মণ, সেই যজ্ঞে গো-হনন হইল না, অজ ও মেষ, কুক্কুট ও শূকবেব প্রাণ বিনাশ হইল না, নানাবিধ প্রাণীব জীবন নষ্ট হইল না, যূপকাষ্ঠেব নিমিত্ত বৃক্ষ ছিন্ন হইল না, যজ্ঞ-তৃণার্থে দর্ভ কর্ত্তিত হইল না, দাস, সংবাদবাহক, কর্ম্মকাবকগণ দণ্ডতর্জ্জিত ও ভয়-তর্জ্জিত হইযা অশ্রুমুখে বোদন পবাযণ হইয়া কর্ম্মে প্রবৃত্ত হইল না। যাহাবা ইচ্ছুক তাহাবাই কর্ম্ম কবিল, যাহাবা অনিচ্ছুক তাহাবা কবিল না, যাহাব যে কর্ম্মে প্রবৃত্তি সে তাহাই কবিল, যাহাব যাহাতে অপ্রবৃত্তি সে তাহা কবিল না। ঘৃত-তৈল-নবনীত-দধি-মধু-গুড় দ্বাবা সেই যজ্ঞ নিষ্ঠিত হইল।

১৯। 'হে ব্রাহ্মণ, তৎপবে নৈগম ও জানপদ ক্ষত্রিয সামন্তগণ, অমাত্য পাবিষদগণ, ব্রাহ্মণ মহাশালগণ, ধনী গৃহস্থগণ প্রভূত ধন সম্পত্তি লইয়া বাজা মহাবিজিতেব নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিল ঃ "দেব, প্রভূত এই ধন সম্পত্তি দেবোদ্দেশ্যে আহৃত হইযাছে, আপনি ইহা গ্রহণ কবুন।"

"আমাব ধর্ম্মোপার্জ্জিত বহু অর্থ আছে, আপনাদের ধন আপনাদেবই হউক, এই স্থান হইতে আপনাবা আবও গ্রহণ কবুন।"

'রাজা ধনগ্রহণে অস্বীকৃত হইলে তাঁহাবা স্থানান্তবে গমন পূর্ব্বক এই প্রকাব মন্ত্রণা কবিলেনঃ "এই ধন যদি আমবা পুনবায গৃহে লইয়া যাই, তাহা হইলে উহা অযুক্ত হইবে, বাজা মহাবিজিত মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতেছেন, আমবা তাঁহাব অনুযোগী হইব।"

২০। হে ব্রাহ্মণ, তৎপবে যজ্ঞবাটেব পূর্ব্বদিকে নৈগম এবং জানপদ ক্ষত্রিয সামন্তগণ আপনাদিগেব দানস্থাপিত কবিলেন, দক্ষিণে অমাত্য পাবিষদবর্গ, পশ্চিমে ব্রাহ্মণ মহাশালগণ এবং উত্তবে ধনী গৃহস্থগণ আপন আপন

'উহা শীলবান প্রব্রজিতদিগের উদ্দেশ্যে অনুকূল নিত্যদান যজ্ঞ।'

২৩। 'হে গৌতম, শীলবান প্রব্রজিতদিগের উদ্দেশ্যে অনুকূল নিত্য-দান যজ্ঞ যে ষোড়শাঙ্গ ত্রিবিধ যজ্ঞসম্পদা হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী, তাহার হেতু কি, প্রত্যয় কি?'

'হে ব্রাহ্মণ, যাঁহারা অর্হৎ অথবা অর্হৎমার্গারূঢ় তাঁহারা এবম্বিধ যজ্ঞে গমন করেন না। কি কারণে? যেহেতু ঐ স্থানে দণ্ড-প্রহারও দৃষ্ট হয়, গলগ্রহও দৃষ্ট হয়। এই কারণে যাঁহারা অর্হৎ অথবা অর্হৎমার্গারূঢ় তাঁহারা এবম্বিধ যজ্ঞে গমন করেন না। কিন্তু তাঁহারা শীলবান প্রব্রজিতদিগের উদ্দেশ্যে যে অনুকূল নিত্য দানযজ্ঞ তাহাতে গমন করেন। কি কারণে? যেহেতু ঐ স্থানে দণ্ড-প্রহারও দৃষ্ট হয় না, গলগ্রহও দৃষ্ট হয় না। এই কারণে তাঁহারা ঐ রূপ স্থানে গমন করেন। হে ব্রাহ্মণ, এই অনুকূল নিত্য দানযজ্ঞ যে ষোড়শাঙ্গ ত্রিবিধ যজ্ঞ-সম্পদা হইতে অপেক্ষাকৃত সুকর ও অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী, ইহাই তাহার হেতু, ইহাই প্রত্যয়'

২৪। 'হে গৌতম,, উক্ত দ্বিবিধ যজ্ঞ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী অন্য যজ্ঞ আছে কি?'

'আছে।'

'উহা কি?'

'চতুর্দ্দিকস্থ সঙ্ঘের উদ্দেশ্যে নির্ম্মিত বিহার।'

২৫। 'হে গৌতম,, উক্ত ত্রিবিধ যজ্ঞ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী অন্য যজ্ঞ আছে কি?'

'আছে।'

'উহা কি?'

'প্রসন্ন চিত্তে বুদ্ধের শরণ গ্রহণ, ধর্ম্মের শরণ গ্রহণ, সঙ্ঘের শরণ গ্রহণ।'

২৬। 'হে গৌতম, উক্ত চতুর্ব্বিধ যজ্ঞ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী অন্য যজ্ঞ আছে কি?'

'আছে।'

'উহা কি?'

'প্রসন্ন চিত্তে শিক্ষাপদ সমূহের গ্রহণ—প্রাণাতিপাত হইতে বিরতি, অদত্তের গ্রহণ হইতে বিরতি, ব্যভিচার হইতে বিরতি, মৃষাবাদ হইতে বিরতি, সুরা-মেরয-মদ্য-প্রমাদ স্থান হইতে বিরতি।'

২৭। 'হে-গৌতম, উক্ত পঞ্চবিধ যজ্ঞ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী অন্য যজ্ঞ আছে কি?'

'আছে।'

'উহা কি?'

'হে ব্রাহ্মণ, জগতে তথাগতের আবির্ভাব হইযাছে [এহ স্থলে শ্রামণ্য ফল সূত্রের ৪০ সং পদচ্ছেদ হইতে ৭৫ সং পদচ্ছেদে বর্ণিত প্রথম ধ্যান পর্যন্ত উক্ত হইযাছে] হে ব্রাহ্মণ, এই যজ্ঞ পূর্বকথিত যজ্ঞ সমূহ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী।

...[তৎপরে শ্রামণ্য ফল সূত্রের ৭৭ সং পদচ্ছেদ হইতে ৮২ সং পদচ্ছেদে বর্ণিত দ্বিতীয, তৃতীয ও চতুর্থ ধ্যান উক্ত হইযাছে] হে ব্রাহ্মণ, এই যজ্ঞ পূর্বকথিত যজ্ঞ সমূহ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী।

· [তৎপরে শ্রামণ্য ফল সূত্রের ৮৩-৮৪ সং পদচ্ছেদে বর্ণিত জ্ঞানদর্শন উক্ত হইযাছে] হে ব্রাহ্মণ, এই যজ্ঞ পূর্বকথিত যজ্ঞ সমূহ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী।

· ·[তৎপরে শ্রামণ্য ফল সূত্রের ৯৭—৯৮ সং পদচ্ছেদে বর্ণিত আসবক্ষয় জ্ঞান উক্ত হইযাছে] হে ব্রাহ্মণ, এই যজ্ঞ পূর্বকথিত যজ্ঞ সমূহ হইতে অপেক্ষাকৃত সুকর এবং অনায়াস সাধ্য কিন্তু মহত্তর ফল প্রদায়ী ও মহোপকারী। হে ব্রাহ্মণ, এই যজ্ঞ-সম্পদা হইতে উন্নততর ও মধুরতর যজ্ঞ-সম্পদা আর নাই।'

২৮। এইরূপ উক্ত হইলে কূটদন্ত ব্রাহ্মণ ভগবানকে এইরূপ কহিলেন: অতি উত্তম, গৌতম, অতি উত্তম। যেরূপ উৎপাতিতের পুনঃপ্রতিষ্ঠা হয়, লুক্কাযিত প্রকাশিত হয, মূঢ পথ প্রদর্শিত, হয চক্ষুষ্মানের দেখিবার নিমিত্ত অন্ধকারে তৈলদীপ ধৃত হয, সেইরূপ পূজনীয গৌতম অনেক প্রকারে ধর্ম্ম

প্রকাশিত করিয়াছেন। আমি ভগবান গোতমের, ধর্ম্মের এবং ভিক্ষুসঙ্ঘের শরণ লইতেছি। পূজ্য গোতম আজ হইতে জীবনের অন্তকাল পর্য্যন্ত আমাকে শরণাগত উপাসকরূপে গ্রহণ করুন। আমি সাত শত বৃষভ, সাত শত বৎসতর, সাত শত বৎসতরী, সাত শত অজ, সাত শত মেষ মুক্ত করিতেছি, তাহাদের জীবন দান করিতেছি। তাহারা হরিৎ তৃণ ভক্ষণ করুক, শীতল বারি পান করুক, স্নিগ্ধ বায়ু তাহাদের জন্য প্রবাহিত হউক।'

২৯। তৎপরে ভগবান কূটদন্ত ব্রাহ্মণকে যথাক্রমে দান, শীল, স্বর্গ, কামের দৈন্য, ব্যর্থতা ও সংক্লেশ এবং নৈষ্ক্রম্যের উপকারিতা সম্বন্ধে উপদেশ দান করিলেন। ভগবান যখন অবগত হইলেন যে ব্রাহ্মণ কূটদন্ত উপযুক্ত-চিত্ত, মৃদু-চিত্ত, বিনীবরণ-চিত্ত, উদগ্র-চিত্ত, প্রসন্ন-চিত্ত হইয়াছেন, তখন তিনি মাত্র বুদ্ধগণ দ্বারা লব্ধ ধর্ম্মের প্রকাশ করিলেন: দুঃখ, দুঃখের উৎপত্তি, দুঃখের নিরোধ, এবং দুঃখনিরোধক মার্গ। যেরূপ শুদ্ধ কলঙ্কহীন বস্ত্র সম্যকরূপে রঞ্জন গ্রহণ করে, সেইরূপই ব্রাহ্মণ কূটদন্তের সেই আসনেই বিরজ, বীতমল, ধর্ম্মচক্ষু উৎপন্ন হইল: 'যাহা কিছু উৎপত্তিশীল তাহাই ধ্বংসশীল।'

৩০। অনন্তর ব্রাহ্মণ কূটদন্ত দৃষ্ট-ধর্ম্ম, প্রাপ্ত-ধর্ম্ম, বিদিত-ধর্ম্ম, পর্য্যবগাহিত-ধর্ম্ম হইয়া, বিচিকিৎসা ও সংশয়হীন হইয়া, বৈশারদ্য প্রাপ্ত হইয়া, ভগবৎ শাসনে অপরপ্রত্যয় হইয়া ভগবানকে কহিলেন:—'পূজ্য গোতম আগামীকল্য ভিক্ষুসঙ্ঘের সহিত আমার অন্ন গ্রহণ করিবেন।'

ভগবান তূষ্ণীভাব অবলম্বন পূর্ব্বক সম্মতিপ্রকাশ করিলেন। তৎপরে ব্রাহ্মণ কূটদন্ত ভগবানের সম্মতি বিদিত হইয়া, আসন হইতে উত্থানপূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ করিয়া প্রস্থান করিলেন। রাত্রির অবসানে কূটদন্ত স্বীয় যজ্ঞবাটে উৎকৃষ্ট খাদ্য ও ভোজ্য প্রস্তুত করিয়া ভগবানের নিকট সংবাদ প্রেরণ করিলেন: 'হে গোতম, সময় উপস্থিত, অন্ন প্রস্তুত।'

অনন্তর ভগবান পূর্ব্বাহ্নের বস্ত্র পরিহিত হইয়া পাত্র ও চীবর গ্রহণ পূর্ব্বক ভিক্ষুসঙ্ঘের সহিত কূটদন্তের যজ্ঞবাটে গমন করিলেন এবং তথায় নির্দ্দিষ্ট আসনে উপবিষ্ট হইলেন। তৎপরে কূটদন্ত বুদ্ধপ্রমুখ ভিক্ষুসঙ্ঘকে উত্তম খাদ্য ও ভোজ্য স্বহস্তে অর্পণ পূর্ব্বক তাঁহাদিগকে তৃপ্ত করিলেন। তদনন্তর কূটদন্ত, ভগবান আহারান্তে পাত্র হইতে হস্ত অপসারিত করিলে, নিম্ন আসন গ্রহণপূর্ব্বক একপ্রান্তে উপবেশন করিলেন। ভগবান তাঁহাকে ধর্ম্মকথা দ্বারা উপদিষ্ট, সমুদ্দীপ্ত, সমুত্তেজিত, সম্প্রহৃষ্ট করিয়া আসন হইতে উত্থান পূর্ব্বক প্রস্থান করিলেন।

। কূটদন্ত সূত্র সমাপ্ত।

# মহালি সূত্রের পূর্ব্বাভাষ

এই সূত্রে দুইটি বিষয়ের অবতারণা করা হইয়াছে: প্রথম দিব্যদৃষ্টি এবং দিব্যশ্রুতি। ভিক্ষুগণ এই দুইটি ক্ষমতালাভের জন্যই সঙ্ঘে প্রবেশ করেন কিনা, এই প্রশ্ন জিজ্ঞাসিত হইয়া বুদ্ধ কহিতেছেন, যাঁহারা বৌদ্ধ সঙ্ঘে প্রবেশ করেন, তাঁহারা উক্ত দুইটি ক্ষমতা লাভের জন্য উহা করেন না। কি উদ্দেশ্যে তাঁহারা সঙ্ঘভুক্ত হন জিজ্ঞাসিত হইয়া যে উচ্চ হইতে উচ্চতর লক্ষ্য ভিক্ষুর কাম্য তাহা প্রকাশ করিয়া বুদ্ধ কহিলেন ভিক্ষুর প্রথম লক্ষ্য স্রোতাপত্তিলাভ, দ্বিতীয় সকৃদাগামীত্ব লাভ, তৃতীয় এবং সর্ব্বোচ্চ লক্ষ্য এই জন্মেই চিত্ত-বিমুক্তি ও প্রজ্ঞা-বিমুক্তিসহ নির্ব্বাণ লাভ।

পুনরায় বুদ্ধকে প্রশ্ন করা হইল ঐ লক্ষ্যে উপনীত হইবার জন্য কোন নির্দ্দিষ্ট মার্গ আছে কিনা। বুদ্ধ উত্তর করিলেন, ঐ মার্গ আর্য্য অষ্টাঙ্গিক মার্গ।

দ্বিতীয় বিষয়টির অবতারণা বুদ্ধ নিজেই করিলেন। তিনি কহিলেন একদা জালিয় তাঁহার নিকট আগমন করিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন জীব এবং দেহ কি একই অথবা ভিন্ন। উত্তরে তিনি কহিয়াছিলেন ঐরূপ প্রশ্নই অযৌক্তিক। সুতরাং ঐ প্রশ্নের উত্তরের কোন প্রয়োজন নাই। আত্মার স্বীকৃতির উপর যে সকল মত প্রতিষ্ঠিত উহারা অনুমানমাত্র, উহারা প্রমাণসিদ্ধ নহে। যে সকল যুক্তির দ্বারা ঐমত সমূহ সমর্থিত হয়, ঐ সকল যুক্তি অসার বাগাড়ম্বর মাত্র। ইহাই বৌদ্ধ মত।

বৌদ্ধধর্ম্ম ব্যতীত জগতে অন্য কোন ধর্ম্ম নাই যাহাতে আত্মার স্থান নাই। আত্মার স্থান নাই অথচ ধর্ম্ম, এইরূপ পরিস্থিতি জনসাধারণের ধারণার বাহিরে, সুতরাং ভারতে এবং অন্যান্য স্থানেও বৌদ্ধ ধর্ম্মে যে প্রচ্ছন্নভাবে আত্মাকে স্বীকার করা হইয়াছে, তাহা প্রমাণ করিবার একটা প্রচেষ্টা রহিয়াছে; যদিও ঐ প্রচেষ্টা সম্পূর্ণ নিষ্ফল, কারণ পিটক গ্রন্থসমূহ এক বাক্যে উহার প্রতিবাদ করিতেছে।

## ৬। মহালি সূত্র

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি। একসময়ে ভগবান বেশালিস্থ মহাবনে কূটাগারশালায় অবস্থান করিতেছিলেন। ঐ সময়ে কোশল এবং মগধ হইতে আগত বহু ব্রাহ্মণ-দূত কার্যোপলক্ষে বেশালিতে বাস করিতেছিলেন। ঐ সকল ব্রাহ্মণগণ শুনিলেন: 'শাক্যপুত্র শ্রমণ গৌতম শাক্যকুল হইতে প্রব্রজিত হইয়া বেশালিস্থ মহাবনে কূটাগারশালায় অবস্থান করিতেছেন। সেই ভগবান গৌতমের সম্বন্ধে এইরূপ যশোগীতি বিস্তৃত হইয়াছে: "ইনিই ভগবান অরহন্ত তাদৃশ অরহতের দর্শন শুভজনক।"

২। তদনন্তর ঐ সকল ব্রাহ্মণ মহাবনে কূটাগারশালায় গমন করিলেন। ঐ সময় আয়ুষ্মান নাগিত ভগবানের উপস্থাপক ছিলেন। ব্রাহ্মণগণ নাগিতের নিকট গমন করিয়া তাঁহাকে কহিলেন: "নাগিত, পূজ্য গৌতম এক্ষণে কোথায় আছেন? আমরা তাঁহার দর্শনকামী।"

'আবুস, ভগবানের দর্শনের ইহা উপযুক্ত সময় নয়, তিনি এক্ষণে ধ্যান-নিবিষ্ট।' ব্রাহ্মণগণ ভগবানকে দেখিয়া তবে যাইব' এইরূপ স্থির করিয়া সেইস্থানেই একপ্রান্তে উপবেশন করিলেন।

৩। লিচ্ছবি ওঠ্ঠদ্ধও বৃহৎ লিচ্ছবি পরিষদের সহিত মহাবনে কূটাগার-শালায় আয়ুষ্মান নাগিতের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে অভিবাদনান্তে একপ্রান্তে দণ্ডায়মান হইলেন। পরে তিনি নাগিতকে কহিলেন: 'ভন্তে নাগিত, ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধ এক্ষণে কোথায় আছেন? আমরা তাঁহার দর্শনকামী।'

'মহালি, ভগবানের দর্শনের ইহা উপযুক্ত সময় নহে, তিনি ধ্যানস্থ।' লিচ্ছবি ওঠ্ঠদ্ধও 'ভগবানকে দেখিয়া তবে যাইব' এইরূপ স্থির করিয়া সেই-স্থানেই একপ্রান্তে উপবিষ্ট হইলেন।

৪। অনন্তর শ্রমণোদ্দেশ সিংহ আয়ুষ্মান নাগিতের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে দণ্ডায়মান হইয়া কহিলেন: 'ভন্তে কাশ্যপ[১], কোশল এবং মগধের এই সকল বহুসংখ্যক ব্রাহ্মণদূত ভগবানের দর্শনার্থে আগমন করিয়াছেন। ওঠ্ঠদ্ধ লিচ্ছবিও বৃহৎ লিচ্ছবি পরিষদের সহিত ঐ

---

১। ইহা নাগিতের গোত্র।

উদ্দেশ্যে আগত। ভন্তে কাশ্যপ, এই জনতার ভগবানের দর্শনলাভ আনন্দের বিষয় হইবে।'

'তাহা হইলে, সিংহ, তুমিই ভগবানের নিকট সংবাদ জ্ঞাপন কর।'

'তাহাই হউক', কহিয়া শ্রমণোদ্দেশ সিংহ আয়ুষ্মান নাগিতের বাক্যে সম্মত হইয়া ভগবানের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে দণ্ডায়মান হইলেন। পরে তিনি ভগবানকে কহিলেন: 'ভন্তে, কোশল এবং মগধের এই সকল বহুসংখ্যক ব্রাহ্মণদূত ভগবানের দর্শনার্থে এই স্থানে আগমন করিয়াছেন। লিচ্ছবি ওঠ্ঠদ্ধও বৃহৎ লিচ্ছবি পরিষদের সহিত ঐ উদ্দেশ্যে এইস্থানে আগত। ভন্তে, এই জনতার ভগবানের দর্শনলাভ আনন্দের বিষয় হইবে।'

## দিব্য রূপ

'তাহা হইলে, সিংহ, বিহারের ছায়ায় আসন প্রস্তুত কর।'

'যে আজ্ঞা' কহিযা শ্রমণোদ্দেশ সিংহ ভগবানের বাক্যে সম্মত হইযা বিহারের ছায়ায আসন প্রস্তুত করিলেন। অনন্তর ভগবান বিহার হইতে নির্গত হইযা বিহার ছায়ায় প্রস্তুত আসনে উপবেশন করিলেন।

৫। তৎপরে কোশল ও মগধের ব্রাহ্মণদূতগণ ভগবানের নিকট গমন পূর্ব্বক তাঁহার সহিত চিত্তরঞ্জক প্রীত্যালাপান্তে একপ্রান্তে উপবেশন করিলেন। লিচ্ছবি ওঠ্ঠদ্ধও স্বীয় পরিষদের সহিত ঐ স্থানে গমন করিয়া ভগবানকে অভিবাদন পূর্ব্বক একান্তে উপবিষ্ট হইলেন। এইরূপে উপবিষ্ট হইযা লিচ্ছবি ওঠ্ঠদ্ধ ভগবানকে কহিলেন:

'ভন্তে, কতিপয় দিবস পূর্ব্বে লিচ্ছবি বংশীয় সুনক্ষত্র[১] আমার নিকট আগমন পূর্ব্বক কহিযাছিলেন: "মহালি,[২] আমি তিন বৎসরের অনধিক কাল ভগবৎ সন্নিধানে রহিযাছি; আমি দিব্যরূপ দেখিতে পাই—যাহা প্রিয, বাসনাতৃপ্তিকর, মনোহর। কিন্তু ঐরূপ প্রিয, বাসনাতৃপ্তিকর, মনোহর দিব্য

---

২। ইহা বুদ্ধের উপস্থাপক পদপ্রাপ্ত হইযাছিলেন, কিন্তু বার্ধক্য উপনীত হইলে তিনি বৌদ্ধসঙ্ঘ পরিত্যাগপূর্ব্বক ক্ষত্রিয় কোরের মতাবলম্বী হন। কঠোর নিযমাবলীর পালন এবং দেহের অত্যধিক পীডন কোর কর্তৃক অনুসৃত মার্গ।

২। ইহাও গোত্র নাম।

শব্দ আমি শুনিতে পাইনা।" ভন্তে, ঐরূপ দিব্য শব্দের অস্তিত্ব সত্ত্বেও কি সুনক্ষত্ত উহা শুনিতে পান নাই, অথবা উহার অস্তিত্ব নাই ?'

'মহালি, ঐরূপ প্রিয, বাসনাতৃপ্তিকর, মনোহর দিব্য শব্দের অস্তিত্ব সত্ত্বেও সুনক্ষত্ত উহা শুনিতে পান নাই, উহার অস্তিত্বের অভাবে শুনিতে পান নাই, তাহা নয।'

৬। 'ভন্তে, ঐ সকল দিব্য শব্দের অস্তিত্ব সত্ত্বেও যে সুনক্ষত্ত উহা শুনিতে পান না, তাহার কি হেতু, কি প্রত্যয ?'

'মহালি, কোন ভিক্ষু পূর্ব্বদিকে প্রিয, বাসনাতৃপ্তিকর, মনোহর দিব্য রূপ দর্শনার্থ একাঙ্গী সমাধি প্রাপ্ত হন, কিন্তু ঐ প্রকার দিব্য শব্দের শ্রবণার্থ নহে। তিনি পূর্ব্বদিকে দিব্য রূপ দর্শন করেন, কিন্তু ঐরূপ দিব্য শব্দ শ্রবণ করেন না। কি হেতু ? মহালি, যেহেতু ভিক্ষু পূর্ব্বদিকে ঐ প্রকার দিব্য রূপ দর্শনার্থই একাংশ একাঙ্গী সমাধি প্রাপ্ত হন, দিব্য শব্দ শ্রবণার্থ নহে।

৭। 'পুনশ্চ, মহালি, ভিক্ষু দক্ষিণে, পশ্চিমে, উত্তরে, উর্দ্ধে অধোদিকে, তির্য্যকদিকে দিব্যরূপ দর্শনার্থ একাংশ একাঙ্গী সমাধি প্রাপ্ত হন, কিন্তু ঐরূপ শব্দ শ্রবণার্থ নহে। ঐ কারণে তিনি সর্ব্বদিকে দিব্য রূপ দর্শন করেন, কিন্তু ঐরূপ শব্দ শ্রবণ করেন না। কি হেতু ? যেহেতু, মহালি, ভিক্ষু সর্ব্বদিকে ঐ প্রকার দিব্য দর্শনার্থই একাংশ একাঙ্গী সমাধি প্রাপ্ত হন, দিব্য শব্দ শ্রবণার্থ নহে।

৮। ৯। 'এইরূপে, মহালি, ভিক্ষু যদি দিব্য শব্দ শ্রবণের জন্য একাঙ্গ সমাধি প্রাপ্ত হন, তাহা হইলে ঐ একই কারণে তিনি দিব্য শব্দ শ্রবণ করেন, কিন্তু দিব্য রূপ দর্শন করেন না।

## ভিক্ষুর লক্ষ্য

১০। ১১। কিন্তু, মহালি, ভিক্ষু যদি কোন দিকে দর্শন এবং শ্রবণ উভযবিধ উদ্দেশ্যে উভযাংশ সমাধি প্রাপ্ত হন, তাহা হইলে, যেহেতু তিনি উভযবিধ উদ্দেশ্যে সমাধিস্থ হইযাছেন, তিনি দিব্য রূপও দর্শন করেন, দিব্য শব্দও শ্রবণ করেন। কি হেতু ? যেহেতু তাঁহার সমাধি উভযাঙ্গী।'

১২। 'ভন্তে, এই সকল সমাধি ভাবনার সাক্ষাতকারের জন্যই কি ভিক্ষুগণ ভগবানের সমীপে ব্রহ্মচর্য্য পালন করেন ?'

'না মহালি, তাহা নহে। অন্য ধর্ম্ম আছে যাহা উৎকৃষ্টতব ও মধুবতব, যাহাব সাক্ষাতকাব হেতু ভিক্ষুগণ আমাব নিকট ব্রহ্মচর্য্য পালন কবেন।'

১৩। 'ভন্তে, ঐ সকল ধর্ম্ম কি কি ?'

'মহালি, প্রথমতঃ, ত্রিবিধ সংযোজনেব ক্ষযহেতু ভিক্ষুব আর পতন হয না, তিনি সম্বোধি-পবাযণ হইযা স্রোতাপন্ন হইযা থাকেন। মহালি, ইহাও সেই ধর্ম্ম—উৎকৃষ্টতব ও মধুবতব—যাহাব সাক্ষাতকাবহেতু ভিক্ষুগণ আমাব নিকট ব্রহ্মচর্য্য পালন কবেন।

'পুনশ্চ, মহালি, ভিক্ষু ত্রিবিধ সংযোজনেব ক্ষযজ বাগ-দোষ-মোহেব তনুত্ব হেতু সকৃদাগামী হন, একবাব মাত্র এই লোকে আসিযা দুঃখেব অন্ত কবেন। মহালি, ইহাও সেই ধর্ম্ম—উৎকৃষ্টতব ও মধুবতব—যাহাব সাক্ষাতকাব হেতু ভিক্ষুগণ আমাব নিকট ব্রহ্মচর্য্য পালন কবেন।

'মহালি, পুনশ্চ, ভিক্ষু পঞ্চ অববভাগী সংযোজনেব ক্ষযহেতু ঔপপাতিক[1] হইযা ঐস্থান হইতেই নির্ব্বাণপ্রাপ্ত হন, তথা হইতে তাঁহাব আব পুনবাগমন নাই। মহালি, ইহাও সেই ধর্ম্ম—উৎকৃষ্টতব ও মধুবতব—যাহাব সাক্ষাতকাব হেতু ভিক্ষুগণ আমাব নিকট ব্রহ্মচর্য্য পালন কবেন।

'পুনশ্চ, মহালি, ভিক্ষু আস্রবেব ক্ষযহেতু এই জন্মেই চিত্তবিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তিসহ নির্ব্বাণ স্বযং জানিযা ও উপলব্ধি কবিয়া বিহাব কবেন। মহালি, ইহাও সেই ধর্ম্ম—উৎকৃষ্টতব ও মধুবতব—যাহাব সাক্ষাতকাব হেতু ভিক্ষুগণ আমাব নিকট ব্রহ্মচর্য্য পালন কবেন।

'মহালি, এই সকলই সেই ধর্ম্ম—উৎকৃষ্টতব ও মধুবতব—যাহাব সাক্ষাতকাব হেতু ভিক্ষুগণ আমাব নিকট ব্রহ্মচর্য্য পালন কবেন।'

১৪। কিন্তু ভন্তে, এই ধর্ম্মেব সাক্ষাতকাবেব জন্য কোন মার্গ, কোন প্রতিপদ আছে কি ?'

'মহালি, আছে।'

'সেই মার্গ কি, সেই প্রতিপদ কি ?'

'উহা আর্য্য অষ্টাঙ্গিক মার্গ, যথা—সম্যক-দৃষ্টি, সম্যক-সংকল্প, সম্যক-

---

১। যাঁহারা ঔপপাতিক অর্থাৎ পিতামাতাব সংযোগ ব্যতীত উৎপন্ন, স্বর্গে তাঁহাদেব উৎপত্তি হয এবং ঐ স্থানেই তাঁহাবা নির্বাণ প্রাপ্ত হন।

বাক্য, সম্যক-কর্ম্মান্ত, সম্যক-আজীব, সম্যক-ব্যাযাম, সম্যক-স্মৃতি, সম্যক-সমাধি। মহালি, ইহাই সেই মার্গ, সেই প্রতিপদ।

১৫। 'মহালি, একদা আমি কৌশাম্বিস্থ ঘোষিতাবামে অবস্থিতি কবিতেছিলাম। ঐ সময দুই জন প্রব্রজিত—পবিব্রাজক মণ্ডিষ্য এবং দাবুপাত্রিকের শিষ্য জালিয আমাব নিকট আসিযাছিলেন। আমাকে অভিবাদনপূর্ব্বক আমাব সহিত প্রীত্যালাপান্তে তাঁহাবা এক প্রান্তে দণ্ডায়মান হইলেন। পবে তাঁহাবা আমাকে কহিলেন ঃ

## ভিক্ষুর লক্ষ্য

"আবুস গৌতম, জীব এবং শবীব কি একই অথবা ভিন্ন ?"

"তাহা হইলে, আবুস, শ্রবণ কব, উত্তমবূপে মনঃসংযোগ কব, আমি কহিতেছি।"

"উত্তম, আবুস" কহিযা প্রব্রজিত-দ্বয সম্মতি প্রকাশ কবিলেন। অতঃপব আমি কহিলাম ঃ

১৬। [এই স্থলে শ্রামণ্য ফল সূত্রেব ৪০-৭৫ সং পদচ্ছেদ আবৃত্ত হইযাছে] আবুস, যে ভিক্ষু এইবূপ জানেন, এইবূপ দর্শন কবেন তাঁহাব পক্ষে কি "জীব এবং শবীব একই" অথবা "জীব এবং শবীব ভিন্ন" এবূপ বাক্য যুক্তি সঙ্গত ?'

'আবুস, ইহা যৌক্তিক।'

'কিন্তু, আবুস, আমি এইবূপ জানি, এইবূপ দর্শন কবি। তথাপি আমি কহিনা "জীব এবং শবীব একই" অথবা "জীব এবং শবীর ভিন্ন"।

১৭। ১৮। [তৎপবে শ্রামণ্যফল সূত্রেব ৭৭—৮১ সং পদচ্ছেদে উক্ত দ্বিতীয়, তৃতীয এবং চতুর্থ ধ্যানলব্ধ ভিক্ষুব বিষয এবং উক্ত সূত্রেব ৮৩—৮৪ সং পদচ্ছেদোক্ত জ্ঞানদর্শন উল্লিখিত হইযাছে, এবং প্রত্যেক ক্ষেত্রে উপবোক্ত একই প্রশ্ন, উত্তব ও প্রত্যুত্তব প্রদত্ত হইযাছে।]

মহালি সূত্র

১৯। "পুনর্জন্ম আব নাই" ইহা জানিতে পাবেন ( পূর্বোক্ত সূত্রেব ৯৭ সং পদচ্ছেদ )। আবুস, যে ভিক্ষু এইবূপ জানেন, এইবূপ দর্শন কবেন তাঁহাব পক্ষে কি "জীব ও শবীব একই" অথবা জীব ও শবীব ভিন্ন" এবূপ বাক্য যুক্তি-সঙ্গত ?

'আবুস, ইহা অযৌক্তিক।

'আবুস, আমিও এইবূপ জানি, এইবূপ দর্শন কবি, তথাপি আমি কহিনা "জীব ও শবীব একই" অথবা "জীব ও শরীব ভিন্ন।"

ভগবান এইবূপ কহিলেন। হৃষ্ট হইয়া ওঠ্‌ঠদ্ধ লিচ্ছবি ভগবদ্বাক্যেব অভিনন্দন কবিলেন।

। মহালি সূত্র সমাপ্ত।

## ৭। জালিয় সূত্র

১। আমি এইবূপ শ্রবণ কবিযাছি।—

এক সময ভগবান কৌশাম্বিস্থ ঘোষিতাবামে অবস্থান কবিতে ছিলেন। ঐ সময মণ্ডিষ্য এবং দাবুপাত্রিকেব শিষ্য জালিয নামক দুই জন পবিব্রাজক ভগবানেব নিকট আগমন কবিলেন। তাঁহাবা ভগবানেব সহিত প্রীত্যালাপান্তে একান্তে দণ্ডাযমান হইলেন। পবে তাঁহাবা ভগবানকে কহিলেন ঃ

'আবুস গৌতম, জীব ও শবীব কি একই অথবা ভিন্ন ?'

'তাহা হইলে আবুস শ্রবণ কব, উত্তমবূপে মনঃসংযোগ কব, আমি কহিতেছি।'

'উত্তম, আবুস' কহিযা প্রব্রজিতদ্বয সম্মতি জ্ঞাপন কবিলেন। ভগবান কহিলেন ঃ

২। [ এই স্থানে মহালি সূত্রেব পদচ্ছেদ সং ১৫ হইতে ১৯ পর্যন্ত অবিকল আবৃত্ত হইযাছে, সুতবাং ঐ সূত্র দ্রষ্টব্য। ]

ভগবান এইবূপ কহিলেন। হৃষ্ট হইযা প্রব্রজিতদ্বয ভগবদ্বাক্যেব অভিনন্দন কবিলেন।

। জালিয সূত্র সমাপ্ত।

# কস্সপ সীহনাদ সূত্রের পূর্বাভাষ

এই সূত্রে তপশ্চরণ সম্বন্ধে বুদ্ধ এবং নগ্ন সন্ন্যাসী কাশ্যপের মধ্যে কথোপকথন বর্ণিত হইয়াছে। কাশ্যপ বিবিধ প্রকার তপশ্চরণের উল্লেখ করিতেছেন যে, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণও ঐ সকল দেহ নির্য্যাতক তপশ্চরণকে শ্রামণ্য ও ব্রাহ্মণ্যরূপে অভিহিত করেন। বুদ্ধ কহিতেছেন যে, উক্ত তপশ্চরণ সমূহ যতই পালিত হউক না কেন, যদি শীল সম্পদা, চিত্ত সম্পদা, প্রজ্ঞা-সম্পদা অনুশীলিত না হয় এবং ঐ সকলে সাফল্য লাভ না হয়, তাহা হইলে শ্রামণ্য ও ব্রাহ্মণ্য দূরে। ইহা কথিত হইলে কাশ্যপ বুদ্ধকে জিজ্ঞাসা করিলেন ঐ শীল-সম্পদা, চিত্ত-সম্পদা, প্রজ্ঞা-সম্পদা কি। উত্তরে বুদ্ধ উহা ব্যাখ্যা করিলেন। পরিশেষে কাশ্যপ বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘের শরণ লইলেন।

## ৮। কস্সপ-সীহনাদ সূত্র

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি—

এক সময় ভগবান উজুঞ্ঞার কন্নকত্থল মৃগবনে অবস্থান করিতে ছিলেন। ঐ সময় নগ্ন সন্ন্যাসী কাশ্যপ ভগবানের সমীপে উপস্থিত হইয়া ভগবানের সহিত প্রীত্যালাপান্তে একান্তে দণ্ডায়মান হইলেন। পরে তিনি ভগবানকে কহিলেন ঃ

২। 'হে গৌতম, আমি শুনিয়াছি "শ্রমণ গৌতম সর্ব্ব তপশ্চরণের নিন্দা করিয়া থাকেন, কঠোর ব্রতাচারী তপস্বী মাত্রেই তাঁহার তিরস্কার ও অপবাদের পাত্র।" হে গৌতম, যাহারা ঐরূপ কহিয়া থাকে তাহারা কি গৌতমের বাক্যই পুনরাবৃত্তি করে, গৌতমের বিরুদ্ধে মিথ্যা রটনা করে না? তাহারা কি ধর্ম্মনিহিত সত্যই প্রকাশ করে? তাহাদের ঐরূপ করণে ধর্ম্মানুমত কোন বাক্য আপত্তিজনক হয় না? কারণ আমরা ভগবান গৌতমের নিন্দা কামনা করি না।'

৩। 'হে কাশ্যপ, যাহারা ঐরূপ কহিয়া থাকে তাহারা আমার বাক্যের আবৃত্তিকারী নহে, তাহারা মিথ্যা প্রচার করিয়া আমার নিন্দা ঘোষণা করে।

কাশ্যপ, আমি দিব্য, বিশদ্ধ, অলৌকিক চক্ষ্ দ্বাবা দেখি কোন কোন কঠোব ব্রতাচাবী তপস্বী মবণান্তে দেহেব ধ্বংসে অপায়-দ্গর্তি-বিনিপাত নবকে উৎপন্ন হইযাছেন , তাঁহাদেব মধ্যে কেহ কেহ বা স্গতি প্রাপ্ত ও স্বর্গলোকে উৎপন্ন হইযাছেন , অপেক্ষাকৃত ন্যনতব কঠোবতা অবলম্বী কোন কোন তপস্বী অপায-দ্গর্তি-বিনিপাত নবকে উৎপন্ন হইযাছেন , তাঁহাদেব মধ্যে কেহ কেহ বা স্গতিপ্রাপ্ত ও স্বর্গলোকে উৎপন্ন হইযাছেন। কাশ্যপ, এই সকল তপস্বীদিগেব এইব্প আগতি, গতি, চ্যুতি ও উৎপত্তি যথাযথ ব্পে অবগত হইযা আমি কি প্রকাবে সর্ব্বতপশ্চবণেব নিন্দা কবিব, কি প্রকাবে কঠোব ব্রতাচাবী তপস্বী মাত্রই আমাব তিবস্কাব ও নিন্দাভাজন হইবে ?

৪। 'কাশ্যপ, কোন কোন শ্রমণ-ব্রাহ্মণ আছেন যাঁহাবা পণ্ডিত, নিপ্ণ, বিতণ্ডাকুশল, কেশাগ্রবিদ্ধকাবী , তাঁহাব যেন পবমতকে প্রজ্ঞা দ্বাবা খণ্ডিত বিখণ্ডিত কবণে সক্ষম। তাঁহাবাও কোন কোন স্থলে আমাব সহিত একমত হন, কোন কোন স্থলে হন না। ঐ সকল বিষযে কোন স্থলে তাঁহাবা "সাধ্" কহিলে আমবাও "সাধ্" কহিযা থাকি ; কোন স্থল তাঁহাদেব অনন্মোদিত হইলে আমবাও উহাব অনন্মোদন কবি। তাঁহাদেব অন্মোদিত কোন কোন বিষয আমবা অনন্মোদন কবি , তাঁহাদেব অনন্মোদিত কোন কোন বিষয আমবা অন্মোদন কবি। কোন কোন বিষয আমবা অন্মোদন কবিলে তাঁহাবাও ঐব্প কবেন। কোন কোন বিষয আমবা অন্মোদন কবিলে তাঁহাবা উহাব অনন্মোদন কবেন। কোন কোন বিষয আমবা অনন্মোদন কবিলে তাঁহাবা উহাব অন্মোদন কবেন।

## নগ্ন সন্ন্যাসী

৫। 'আমি তাঁহাদেব নিকট গমন কবিযা কহি ঃ "যে সকল বিষযে আমবা একমত নহি, ঐ সকল স্থগিত বহ্ক। যে যে স্থানে আমবা একমত, ঐ সকল বিষযে যাঁহাবা বিজ্ঞ তাঁহাবা আচার্য্য আচার্য্যকে, সঙ্ঘ সঙ্ঘকে প্রশ্ন কব্ন, তাঁহাবা ঐ সকল বিষয গভীব ব্পে আলোচনা ও বিচাব কব্ন, তাঁহাবা কহিবেন ঃ 'যাহা অকুশল ধর্ম্ম অথবা আপনাদের মধ্যে যাহা ঐব্পে আখ্যাত হয, যাহা নিন্দনীয অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্পে আখ্যাত হয, যাহা অসেবনীয অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্পে আখ্যাত হয, যাহা

অর্হত্ব প্রাপ্তিব পক্ষে পর্য্যাপ্ত নহে, অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা দ্‌ূষ্ট অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয—, ঐ সকল ধর্ম্মকে নিঃশেষে বর্জ্জন কবিযাছেন, শ্রমণ গৌতম অথবা অপব মাননীব গণাচার্য্যগণ ?'

৬। 'কাশ্যপ, এব্‌ূপ হইতে পাবে যে, বিজ্ঞগণ পবস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পরস্পবের সহিত আলোচনা ও বিচাবকালে, এইব্‌ূপ কহিবেন : "শ্রমণ গৌতম ঐ সকল ধর্ম্ম নিঃশেষে বর্জ্জন কবিযাছেন, কিন্তু অপব আচার্য্যগণ আংশিক র্‌ূপে ঐ সকলেব বর্জ্জন কবিযাছেন।" কাশ্যপ, এই ব্‌ূপে বিজ্ঞগণ পবস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবের সহিত আলোচনা ও বিচাবকালে ঐ সকল বিষযে আমাদিগেবই ভূযসী প্রশংসা কবিবেন।

৭। 'পুনশ্চ, কাশ্যপ, বিজ্ঞগণ আচার্য্য আচার্য্যকে, সঙ্ঘ সঙ্ঘকে প্রশ্ন কবুন, তাঁহাবা গভীব ব্‌ূপে আলোচনা ও বিচাব কবুন, তাঁহাবা কহিবেন : "যাহা কুশল ধর্ম্ম অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা অনিন্দ্য অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা সেবনীয অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা অর্হত্ব প্রাপ্তিব পক্ষে পর্য্যাপ্ত অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা নির্ম্মল অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয—এই সকল ধর্ম্মকে পূর্ণ ব্‌ূপে পালন কবেন, শ্রমণ গৌতম অথবা অপব মাননীয় গণাচার্য্যগণ ?"

৮। 'কাশ্যপ, এব্‌ূপ হইতে পাবে যে, বিজ্ঞগণ পরস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবেব সহিত আলোচনা ও বিচাবকালে এইব্‌ূপ কহিবেন : "শ্রমণ গৌতম ঐ সকল ধর্ম্ম পূর্ণব্‌ূপে পালন কবেন, অপব গণাচার্য্যগণ আংশিক ব্‌ূপে ঐ সকল পালন কবেন।" এইব্‌ূপে, কাশ্যপ, বিজ্ঞগণ পরস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবেব সহিত আলোচনা ও বিচাবকালে, ঐ সকল বিষযে আমাদিগেবই ভূযসী প্রশংসা কবিবেন।

৯। 'পুনশ্চ, কাশ্যপ, বিজ্ঞগণ আচার্য্য আচার্য্যকে, সঙ্ঘ সঙ্ঘকে প্রশ্ন কবুন, তাঁহাবা গভীব ব্‌ূপে আলোচনা ও বিচাব কবুন, তাঁহাবা কহিবেন : "যাহা অকুশল ধর্ম্ম অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা নিন্দনীয অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা অসেবনীয অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা অর্হত্ব প্রাপ্তিব পক্ষে পর্য্যাপ্ত নহে অথবা যাহা আপনাদেব মধ্যে ঐব্‌ূপে আখ্যাত হয, যাহা দুষ্ট

অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌পে আখ্যাত হয—ঐ সকল ধর্ম্মকে নিঃশেষে বর্জ্জন কবিযাছেন, গৌতমেব শ্রাবক সঙ্ঘ অথবা অপব গণাচার্য্যদিগেব শ্রাবক সঙ্ঘ ?

১০। 'কাশ্যপ, এব্‌পে হইতে পাবে যে, বিজ্ঞগণ পবস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবেব সহিত আলোচনা ও বিচাবকালে এইরূপ কহিবেনঃ "গৌতমেব শ্রাবকসঙ্ঘ ঐ সকল ধর্ম্ম নিঃশেষে বর্জ্জন কবিযাছেন, অপব গণাচার্য্যদিগেব শ্রাবক-সঙ্ঘ ঐ সকলেব আংশিক বর্জ্জন কবিযাছেন।" এইব্‌পে, কাশ্যপ, বিজ্ঞগণ পবস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবেব সহিত আলোচনা ও বিচাবকালে, ঐ সকল বিষযে আমাদিগেবই ভূযসী প্রশংসা কবিবেন।

১১। 'পুনশ্চ, কাশ্যপ, বিজ্ঞগণ আচার্য্য আচার্য্যকে, সঙ্ঘ সঙ্ঘকে প্রশ্ন কবুন, তাঁহাবা গভীব ব্‌পে আলোচনা ও বিচাব কবুন, তাঁহাবা কহিবেনঃ "যাহা কুশল ধর্ম্ম অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌পে আখ্যাত হয, যাহা অনিন্দ্য অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌পে আখ্যাত হয, যাহা সেবনীয অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌পে আখ্যাত হয, যাহা অর্হত্ব প্রাপ্তিব পক্ষে পর্য্যাপ্ত অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌পে আখ্যাত হয, যাহা নির্ম্মল অথবা আপনাদেব মধ্যে যাহা ঐব্‌পে আখ্যাত হয—এই সকল ধর্ম্মকে পূর্ণরূপে পালন কবেন, গৌতমেব শ্রাবক-সঙ্ঘ অথবা গণাচার্য্যদিগেব শ্রাবক-সঙ্ঘ ?"

১২। 'কাশ্যপ, এব্‌পে হইতে পাবে যে, বিজ্ঞগণ পবস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবেব সহিত আলোচনা ও বিচাবকালে এইব্‌পে কহিবেনঃ "গৌতমেব শ্রাবক-সঙ্ঘ ঐ সকল ধর্ম্ম পূর্ণব্‌পে পালন কবেন, অপব গণাচার্য্যদিগেব শ্রাবক-সঙ্ঘ আংশিক ব্‌পে ঐ সকল পালন কবেন।" এইব্‌পে, কাশ্যপ, বিজ্ঞগণ পবস্পবকে প্রশ্ন কবিবাব কালে, পবস্পবেব সহিত আলোচনা ও বিচাবকালে, ঐ সকল বিষযে আমাদিগেবই ভূযসী প্রশংসা কবিবেন।

১৩। 'কাশ্যপ, এমন মার্গ, এমন প্রতিপদ আছে যাহাব অনুসবণে স্বযং জানিতে ও দেখিতে পাবিবে যে "শ্রমণ গৌতম কালবাদী, ভূতবাদী, অর্থবাদী, ধর্ম্মবাদী ও বিনযবাদী।" কাশ্যপ, ঐ মার্গ কি ? উহা আর্য্য অষ্টাঙ্গিক মার্গ, যথা—সম্যক দৃষ্টি, সম্যক সঙ্কল্প, সম্যক বাক্য, সম্যক কর্ম্ম, সম্যক জীবিকা, সম্যক ব্যাযাম, সম্যক স্মৃতি, সম্যক সমাধি। কাশ্যপ, ইহাই সেই

মার্গ, সেই প্রতিপদ যাহাব অনুসবণে স্বযং জানিতে ও দেখিতে পাবিবে যে "শ্রমণ-গৌতম কালবাদী, ভূতবাদী, অর্থবাদী, ধর্ম্মবাদী, বিনযবাদী।"

১৪। এইবূপ কথিত হইলে নগ্ন সন্ন্যাসী কাশ্যপ ভগবানকে কহিলেন ঃ 'আবুস গৌতম, এই সকল তপশ্চর্য্যা কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণেব মতে শ্রামণ্য ও ব্রাহ্মণ্য কথিত হয,—নগ্ন অবস্থিতি, 'মুক্তাচাবত্ব '( ভোজন এবং শৌচ ক্রিযাদি দণ্ডাযমান অবস্থায সম্পন্ন কবা ), হস্তাবলেহন ( আহাবান্তে হস্ত ধৌত না কবিযা উহাব অবলেহন ), ভিক্ষা গ্রহণার্থ আহ্বানেব কিম্বা অনুবোধেব প্রত্যাখ্যান, আপনাব জন্য আনীত অথবা আপনাব জন্য প্রস্তুতীকৃত খাদ্য এবং নিমন্ত্রণেব অস্বীকাব, কুম্ভী অথবা কলোপি* মুখ হইতে প্রদত্ত ভিক্ষাব ত্যাগ, প্রবেশ দ্বাবে অথবা ইন্ধন এবং মুসলাভ্যন্তবে স্থাপিত ভিক্ষাব ত্যাগ, ভোজন নিবত দুই জনেব কিম্বা গর্ভিণীব কিম্বা স্তনদানবতা স্ত্রীব কিম্বা পুবুষ-সহবাস-বতা স্ত্রীব ভিক্ষাব ত্যাগ, অ-ভিক্ষালব্ধ সংগৃহীত ভোজ্য অস্বীকাব, কুক্কুবেব উপস্থিতিব স্থান হইতে কিম্বা দলবদ্ধ মক্ষিকা সঙ্কুল স্থান হইতে ভিক্ষা গ্রহণে বিবতি, মৎস্য, মাংস, সুবা, মেবয, তুষোদকেব গ্রহণ অস্বীকাব, মাত্র এক গৃহ হইতে একগ্রাস খাদ্য গ্রহণ, দুই গৃহ হইতে দুই গ্রাস—সাত গৃহ হইতে সাত গ্রাস খাদ্যেব গ্রহণ, মাত্র এক অথবা দুই অথবা শত ভিক্ষান্নে জীবন যাপন, দিনান্তে একবাব ভোজন, অথবা দুই দিবসে একবাব অথবা সাত দিবসে একবাব ভোজন, এইবূপে নিযমবদ্ধ হইযা ক্রমে অর্দ্ধমাসান্তে একবাব ভোজন।

'আবুস গৌতম, এই সকল তপশ্চর্য্যা কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণেব মতে শ্রামণ্য ও ব্রাহ্মণ্য কথিত হয,—মাত্র শাক অথবা শ্যামাক, অপক্ক তণ্ডুল, চর্ম্ম খণ্ড, শৈবাল, কণ, আচাম, পিণ্যাক, তৃণ, গোময, বনমূল-ফল, অথবা বৃক্ষ হইতে স্বযং পতিত ফল ভোজন।

'আবুস গৌতম, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণেব মতে এই সকল তপশ্চর্য্যাও শ্রামণ্য ও ব্রাহ্মণ্য কথিত হয,—শান বস্ত্রেব পবিধান, মশান বস্ত্রেব ধাবণ, শবদেহেব পবিত্যক্ত আববণ বস্ত্রেব পবিধান, পাংশুকুল ধাবণ, তিবিতক ( বৃক্ষবিশেষ ) বল্কলেব ধাবণ, মৃগচর্ম্মধাবণ, মৃগচর্ম্ম নির্ম্মিত পবিচ্ছেদেব

* বন্ধন পাত্র বিশেষ।

ধাবণ, কুশ-চীব ধাবণ, বল্কল-চীব ধাবণ, ফলক-চীব ধাবণ, কেশ-কম্বল ধাবণ, বাল-কম্বল ধাবণ, উলূক-পক্ষ নির্ম্মিত বস্ত্রের ধারণ, কেশ ও শ্মশ্রুর উৎপাটন এবং উহাদের উৎপাটনে আসক্তি, আসন পবিত্যাগ কবিযা দণ্ডাযমানভাবে অবস্থান, উৎকুটিক অবস্থান এবং ঐ অবস্থায বীর্য্যাবম্ভেব অনুশীলন, কণ্টকেব ব্যবহাব এবং উহা দ্বাবা শয্যাবচনা, ফলক-শয্যা, ভূমিশয্যা, সর্ব্বদা এক পার্শ্বে শাযিত হইযা নিদ্রা, ধূলিধূসবিত দেহ, উন্মুক্ত স্থানে শযন, সকল প্রকাব আসনই নির্ব্বিচাবে গ্রহণ, বিকট আহাব ভোজন এবং ঐ প্রকাব আহাবে আসক্তি, শীতল জল পানেব বর্জ্জন, প্রাতঃকাল হইতে সন্ধ্যা এই সমযেব মধ্যে তিনবাব জলে অবতরণ ( পাপ ধৌত কবিবাব জন্য ) ।'

১৫। 'কাশ্যপ, যে নগ্ন হইযা অবস্থান কবে, যে মুক্তাচাব, হস্তাবলেহক, তোমা কর্ত্তৃক কথিত সমস্ত আচাবই যে পালন কবে, এমন কি নিযমবদ্ধ হইযা মাসার্দ্ধে একবাবমাত্র ভোজন কবে—সে যদি শীল-সম্পদা চিত্ত-সম্পদা, প্রজ্ঞা-সম্পদাব অনুশীলন না কবে এবং ঐ সকলে সাফল্য লাভ না কবে, তাহা হইলে সে শ্রামণ্য হইতে দূবে, ব্রাহ্মণ্য হইতে দূবে। কাশ্যপ, ভিক্ষু যখন বৈবহীন, দ্বেষহীন মৈত্রী ভাবনায নিবদ্ধ হইযা আসবেব ক্ষয হেতু এই জীবনেই অনাসব চেত-বিমুক্তি ও প্রজ্ঞা-বিমুক্তি স্বযং জানিযা ও সাক্ষাত কবিযা এবং প্রাপ্ত হইযা বিহাব কবেন, হে কাশ্যপ, তখনই ভিক্ষু শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।

'কাশ্যপ, যে শাক-ভোজী, শ্যামাক ভোজী, নীবাব-ভোজী,…বনমূল-ফল অথবা বৃক্ষ হইতে স্বযং পতিত ফলভোজী—সে যদি শীল-সম্পদা, চিত্ত-সম্পদা, প্রজ্ঞা-সম্পদাব অনুশীলন না কবে এবং ঐ সকলে সাফল্য লাভ না কবে, তাহা হইলে সে শ্রামণ্য হইতে দূবে, ব্রাহ্মণ্য হইতে দূবে। কাশ্যপ, ভিক্ষু যখন বৈবহীন, দ্বেবহীন মৈত্রী ভাবনায নিযুক্ত হইযা আসবেব ক্ষয হেতু এই জীবনেই অনাসব চেত-বিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তি স্বযং জানিযা ও সাক্ষাত কবিযা এবং প্রাপ্ত হইযা বিহাব কবেন, হে কাশ্যপ, তখনই ভিক্ষু শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।

'কাশ্যপ, যে শান বস্ত্র ধাবণ কবে, যে মশান বস্ত্র ধাবণ কবে · প্রাতঃকাল হইতে সন্ধ্যা পর্য্যন্ত সমযেব মধ্যে তিনবার জলে অবতবণ কবে, সে যদি শীল-সম্পদা, চিত্ত-সম্পদা, প্রজ্ঞা-সম্পদাব অনুশীলন না কবে এবং ঐ সকলে সাফল্য লাভ না করে, তাহা হইলে সে শ্রামণ্য হইতে দূরে, ব্রাহ্মণ্য হইতে

দুবে। কাশ্যপ, ভিক্ষু যখন বৈরহীন, দ্বেষহীন মৈত্রী ভাবনায় নিযুক্ত হইয়া আসবের ক্ষয়হেতু এই জীবনেই অনাসব চেতোবিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তি স্বয়ং জানিয়া ও সাক্ষাত করিয়া এবং প্রাপ্ত হইয়া বিহার করেন, হে কাশ্যপ, তখনই ভিক্ষু শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।'

১৬। এইরূপ উক্ত হইলে অচেলক (নগ্ন সন্ন্যাসী) কাশ্যপ ভগবানকে কহিলেন: 'হে গৌতম, শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর।'

'কাশ্যপ, পৃথিবীতে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর "ইহা সাধারণ্যে কথিত হয়। কাশ্যপ, কেহ অচেলক হইলে, মুক্তাচার হইলে, হস্তাবলেহক হইলে, তোমাকর্ত্তৃক কথিত সমস্ত আচারই পালন করিলে, এমন কি নিয়মবদ্ধ হইয়া মাসার্দ্ধে একবার মাত্র ভোজন করিলে, মাত্র ঐ তপশ্চর্য্যার জন্য যদি শ্রামণ্য ও ব্রাহ্মণ্য দুষ্কর সুদুষ্কর হয়, তাহা হইলে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর" এরূপ বাক্য অযুক্ত। যে কোন গৃহপতি, গৃহপতি-পুত্র এমন কি কুম্ভবাহিকা-দাসী পর্য্যন্ত বলিতে পারে: "আমি অচেলক হইব, মুক্তাচার হইব, হস্তাব-লেহক হইব…নিয়ম-বদ্ধ হইয়া মাসার্দ্ধে একবার মাত্র ভোজন করিব।" কিন্তু, কাশ্যপ, যেহেতু এই সকল আচার, এই তপশ্চর্য্যা হইতে ভিন্ন অন্য কারণে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর", সেইহেতু ইহা বলা সঙ্গত যে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর।" কাশ্যপ, ভিক্ষু যখন বৈরহীন, দ্বেষহীন মৈত্রী ভাবনায় নিযুক্ত হইয়া আসবের ক্ষয় হেতু এই জীবনেই অনাসব চেত-বিমুক্তি ও প্রজ্ঞা-বিমুক্তি স্বয়ং জানিয়া ও সাক্ষাত করিয়া এবং প্রাপ্ত হইয়া বিহার করেন, হে কাশ্যপ, তখনই ভিক্ষু শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।

'কাশ্যপ, কেহ শাকভোজী হইলে, শ্যামাক-ভোজী হইলে…বৃক্ষ হইতে স্বয়ং পতিত ফল অথাবা বন-মূল ফলাহারী হইলে, মাত্র ঐ তপশ্চর্য্যার জন্য যদি শ্রামণ্য ও ব্রাহ্মণ্য দুষ্কর সুদুষ্কর হয়, তাহা হইলে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর" এরূপ বাক্য অযুক্ত। যে কোন গৃহপতি, গৃহপতি-পুত্র, এমন কি কুম্ভবাহিকা দাসী পর্য্যন্ত বলিতে পারে: "আমি শাক-ভোজী, শ্যামাক-ভোজী হইব…বনমূল-ফল এবং বৃক্ষ হইতে স্বয়ং পতিত ফলাহারী হইব।" কিন্তু, কাশ্যপ, যেহেতু এই সকল আচার, এই তপশ্চর্য্যা হইতে ভিন্ন অন্য কারণে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর", সেই হেতু ইহা বলা সঙ্গত যে "শ্রামণ্য দুষ্কর, ব্রাহ্মণ্য দুষ্কর।" কাশ্যপ, ভিক্ষু যখন বৈরহীন, দ্বেষ-হীন…ব্রাহ্মণ কথিত হন।

কাশ্যপ, কেহ শানবস্ত্র ও মশান বস্ত্র ধাবণ কবিলে·· প্রাতঃকাল হইতে সন্ধ্যা এই সময়েব মধ্যে তিনবাব জলে অবতবণ কবিলে, মাত্র ঐ তপশ্চর্য্যাব জন্য যদি শ্রামণ্য ও ব্রাহ্মণ্য দুষ্কব সুদুষ্কব হয, তাহা হইলে "শ্রামণ্য দুষ্কব, ব্রাহ্মণ্য দুষ্কর" এবূপ বাক্য অযুক্ত। যে কোন গৃহপতি, গৃহপতি-পুত্র, এমন কি কুম্ভবাহিকা দাসী পর্য্যন্ত বলিতে পাবেঃ "আমি শান ও মশান বস্ত্র ধাবণ কবিব ·প্রাতঃকাল হইতে সন্ধ্যা পর্য্যন্ত সমযের মধ্যে তিন বাব জলে অবতবণ কবিব।" কিন্তু কাশ্যপ, যেহেতু এই সকল আচাব, এই তপশ্চর্য্যা হইতে ভিন্ন অন্য কাবণে "শ্রামণ্য দুষ্কব, ব্রাহ্মণ্য দুষ্কব", সেইহেতু ইহা বলা সঙ্গত যে "শ্রামণ্য দুষ্কের, ব্রাহ্মণ্য দুষ্কব।" কাশ্যপ ভিক্ষু যখন বৈবহীন, দ্বেষহীন·· ব্রাহ্মণ কথিত হন।"

১৭। এইবূপ উক্ত হইলে অচেলক কাশ্যপ ভগবানকে কহিলেনঃ 'হে গৌতম, শ্রমণ কে তাহা জানিতে পাবা কঠিন, ব্রাহ্মণ কে তাহা জানিতে পাবা কঠিন।

'কাশ্যপ, পৃথিবীতে "শ্রমণ চিনিতে পাবা কঠিন, ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন" ইহা সাধাবণ্যে কথিত হয। কাশ্যপ, কেহ অচেলক হইলে, মুক্তাচাব হইলে, হস্তাবলেহক হইলে ·নিযমবদ্ধ হইযা মাসার্দ্ধে একবাব মাত্র ভোজন কবিলে, মাত্র ঐ তপশ্চর্য্যাব জন্য যদি শ্রমণ ও ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন হয, তাহা হইলে "শ্রমণ চিনিতে পাবা কঠিন, ব্রাহ্মণ চিনিতে পারা কঠিন" এবূপ বাক্য অযুক্ত। যে কোন গৃহপতি অথবা গৃহপতিপুত্র, এমন কি কুম্ভবাহিকা দাসী পর্য্যন্ত জানিতে পাবেঃ "এই ব্যক্তি অচেলক, মুক্তাচাব, হস্তাবলেহক নিযমবদ্ধ হইযামাসার্দ্ধে একবাব মাত্র ভোজনকাবী।" কিন্তু, কাশ্যপ, যেহেতু এই সকল আচাব, এই তপশ্চর্য্যা হইতে ভিন্ন অন্য কাবণে শ্রমণ ও ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন, সুকঠিন, সেই হেতু ইহা বলা সঙ্গত যে "শ্রমণ চিনিতে পাবা কঠিন, ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন।" কাশ্যপ, ভিক্ষু যখন বৈবহীন, দ্বেষহীন মৈত্রী ভাবনায় নিযুক্ত হইযা আসবেব ক্ষয হেতু এই জীবনেই অনাসব চেতোবিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তি স্বযং জানিযা ও সাক্ষাৎ কবিযা এবং প্রাপ্ত হইযা বিহাব কবেন, হে কাশ্যপ, তখনই ভিক্ষু শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।

'কাশ্যপ, কেহ শাকভোজী হইলে, শ্যামাকভোজী হইলে বনমূল-ফল অথবা বৃক্ষ হইতে স্বযং পতিত ফলাহাবী হইলে, মাত্র এই তপশ্চর্য্যাব জন্য যদি শ্রমণ ও ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন হয, তাহা হইলে শ্রমণ চিনিতে পাবা

কঠিন, ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন, এবংর্প বাক্য অযুক্ত। যে কোন গৃহপতি অথবা গৃহপতি-পুত্র, এমন কি কুম্ভবাহিকা দাসী পর্য্যন্ত জানিতে পাবে; "এই ব্যক্তি শাকভোজী, শ্যামাকভোজী বনমূল-ফল অথবা বৃক্ষ হইতে স্বযং পতিত ফলভোজী।" কাশ্যপ, যেহেতু এই সকল আচাব এই তপশ্চর্য্যা হইতে ভিন্ন অন্য কাবণে শ্রমণ ও ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন, সুকঠিন,-সেই হেতু ইহা বলা সঙ্গত যে "শ্রমণ চিনিতে পাবা কঠিন, ব্রাহ্মণ চিনিতে পারা কঠিন।" কাশ্যপ, ভিক্ষু যথম বৈবহীন, দ্বেষহীন . শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।

'কাশ্যপ, কেহ শানবস্ত্র ও মশানবস্ত্র ধাবণ কবিলে…প্রাতঃকাল হইতে সন্ধ্যা এই সমযেব মধ্যে তিনবাব জলে অবতবণ কবিলে, মাত্র ঐ তপশ্চর্য্যাব জন্য যদি শ্রমণ ও ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন হয, তাহা হইলে "শ্রমণ চিনিতে পাবা কঠিন, ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন" এবংপ বাক্য অযুক্ত। যে কোন গৃহপতি অথবা গৃহপতি-পুত্র, এমন কি কুম্ভবাহিকা দাসী পর্য্যন্ত জানিতে পাবে: "এই ব্যক্তি শান অথবা মশান বস্ত্র ধাবী সন্ধ্যা পর্য্যন্ত সমযেব মধ্যে তিন বাব জলে অবতবণকাবী। কিন্তু, কাশ্যপ, যেহেতু এই সকল আচাব, এই তপশ্চর্য্যা হইতে ভিন্ন অন্য কাবণে শ্রমণ ও ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন, সুকঠিন, সেই হেতু ইহা বলা সঙ্গত যে "শ্রমণ চিনিতে পাবা কঠিন, ব্রাহ্মণ চিনিতে পাবা কঠিন।" কাশ্যপ, ভিক্ষু যখন বৈবহীন, দ্বেষহীন… শ্রমণ অথবা ব্রাহ্মণ কথিত হন।"

১৮। এইবংপ উক্ত হইলে অচেলক কাশ্যপ ভগবানকে কহিলেন: 'হে গৌতম, সেই শীলসম্পদা কি? সেই চিত্ত-সম্পদা কি? সেই প্রজ্ঞা-সম্পদা কি?'

'কাশ্যপ, [এই স্থলে শ্রামণ্যফল সূত্রেব ৪০-৪৩ পদচ্ছেদ আবৃত্ত হইযাছে। তৎপবে ব্রহ্মজাল সূত্রেব ২৭ সং পদচ্ছেদ উক্ত হইযাছে। ঐ পদচ্ছেদেব সর্ব্বশেষ পংক্তিব স্থানে "ইহা শীলসম্পদা" এইবংপ পাঠ কবিতে হইবে। তৎপবে শ্রামণ্যফল সূত্রেব ৬৩ সং পদচ্ছেদ আবৃত্ত হইযাছে। ঐ পদচ্ছেদেব সর্ব্বশেষ পংক্তিব পবে "ইহা সেই শীল-সম্পদা" এইবংপ পাঠ কবিতে হইবে।]

১৯। '[এই স্থানে শ্রামণ্যফল সূত্রেব ৬৪-৭৬ সং পদচ্ছেদ উক্ত হইযাছে। ৭৬ সং পদচ্ছেদেব "তাঁহাব দেহেব কোন অংশই বিবেকজ প্রীতিসুখ দ্বাবা অব্যাপ্ত থাকে না" এই বাক্যেব পবে "ইহা চিত্ত-সম্পদা" এইবংপ পাঠ কবিতে হইবে।]

'পুনশ্চ, কাশ্যপ,· [এই স্থানে শ্রামণ্যফল সূত্রেব ৭৭, ৭৯, ৮১ সং পদচ্ছেদ উক্ত হইযাছে ] কাশ্যপ, ইহা সেই চিত্ত-সম্পদা।

২০। [ এই স্থানে শ্রামণ্যফল সূত্রেব ৮৩ সং পদচ্ছেদ উক্ত হইযাছে ] ইহা প্রজ্ঞা-সম্পদা। [ তৎপবে ঐ সূত্রেব ৮৫, ৮৭, ৮৯, ৯১, ৯৩, ৯৫, ৯৭ সং পদচ্ছেদ উক্ত হইযাছে ] ইহা প্রজ্ঞা-সম্পদা।

'কাশ্যপ, এই শীল-সম্পদা, চিত্ত-সম্পদা ও প্রজ্ঞা-সম্পদা হইতে ভিন্ন অন্য উৎকৃষ্টতব মধুবতব শীলসম্পদা, চিত্ত-সম্পদা, প্রজ্ঞা-সম্পদা নাই।

২১। 'কাশ্যপ, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহাবা শীলবাদী। তাঁহাবা অনেক প্রকাবে শীলেব প্রশংসা কবিয়া থাকেন। কাশ্যপ, আর্য্য পবম শীল সম্বন্ধে আমি আমাব সমকক্ষ কাহাকেও দেখি না, আমাপেক্ষা শ্রেষ্ঠেব ত কথাই নাই। অতএব এই শীল সম্বন্ধে আমিই সর্ব্বশ্রেষ্ঠ।

'কাশ্যপ, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহাবা তপ-জুগুপ্সাবাদী। তাঁহাবা অনেক প্রকাবে তপ-জুগুপ্সার প্রশংসা কবিবা থাকেন। কাশ্যপ, যাহা আর্য্য পবম তপ-জুগুপ্সা তাহাতে আমি আমাব সমকক্ষ কাহাকেও দেখি না, আমাপেক্ষা শ্রেষ্ঠেব ত কথাই নাই। এই বিষযে আমিই সর্ব্বশ্রেষ্ঠ।

'কাশ্যপ, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহাবা প্রজ্ঞাবাদী। তাঁহাবা অনেক প্রকাবে প্রজ্ঞাব প্রশংসা কবিযা থাকেন। কাশ্যপ, যাহা আর্য্য পবম প্রজ্ঞা তাহাতে আমি আমাব সমকক্ষ কাহাকেও দেখি না, আমাপেক্ষা শ্রেষ্ঠেব ত কথাই নাই। অতএব এই বিষযে আমিই সর্ব্বশ্রেষ্ঠ।

'কাশ্যপ, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা বিমুক্তি-বাদী, তাঁহাবা অনেক প্রকাবে বিমুক্তিব প্রশংসা কবিযা থাকেন। কাশ্যপ, যাহা আর্য্য পবম বিমুক্তি উহাতে আমি আমাব সমকক্ষ কাহাকেও দেখি না, আমাপেক্ষা শ্রেষ্ঠেব ত কথাই নাই। অতএব এই বিষযে আমিই সর্ব্বশ্রেষ্ঠ।

২২। 'কাশ্যপ, এবূপ হইতে পাবে যে ভিন্ন মতাবলম্বী পবিব্রাজকগণ কহিবেন: "শ্রমণ গৌতব সিংহনাদ কবেন, কিন্তু শূন্যাগাবে, পবিষদে নহে।" তাহাদিগকে এইবূপ উত্তব দিতে হইবে: "ইহা সত্য নহে, শ্রমণ গৌতম সিংহনাদ কবেন, এবং পবিষদেই কবেন।" কাশ্যপ, এবূপ হইতে পাবে যে ভিন্ন মতাবলম্বী পবিব্রাজকগণ কহিবেন: "শ্রমণ গৌতম সিংহনাদ কবেন, পবিষদেই কবেন, কিন্তু নির্ভীক চিত্তে করেন না।" তাঁহাদিগকে

কহিতে হইবেঃ "শ্রমণ গোতম নির্ভীক চিত্তে-ই সিংহনাদ করেন।" ... "কিন্তু তাঁহাকে কেহ প্রশ্ন জিজ্ঞাসা করে না" "তাঁহাকে প্রশ্নও করা হয়।" "কিন্তু তিনি জিজ্ঞাসিত প্রশ্নের উত্তর দানে অক্ষম।" ..."তিনি জিজ্ঞাসিত প্রশ্নের উত্তর দানে সক্ষম।" "কিন্তু তাঁহার প্রদত্ত উত্তর হৃদয়-গ্রাহী হয় না।" "তাঁহার উত্তর হৃদয়-গ্রাহী।" "কিন্তু তাঁহার বাক্য শ্রবণযোগ্য বিবেচিত হয় না।" ..."তাঁহার বাক্য শ্রবণযোগ্য বিবেচিত হয়।" "কিন্তু তাঁহার বাক্য শ্রবণ করিয়া কেহ শ্রদ্ধা অনুভব করে না।" ..."তাঁহার বাক্য শ্রবণান্তে শ্রদ্ধা অনুভূত হয়।" ..."কিন্তু অনুভূত হইলেও ঐ শ্রদ্ধার বহিঃ প্রকাশ নাই।" "উহার বহিঃ প্রকাশ আছে।" "কিন্তু উহা দ্বারা মনুষ্য সত্যে উপনীত হয় না।" "মনুষ্য উহা দ্বারা সত্যে উপনীত হয়।" "কিন্তু মনুষ্য সত্যে উপনীত হইলেও ঐ সত্য পালনে অক্ষম হয়।" উহাদিগকে কহিতে হইবে, এরূপ নহে; শ্রমণ গোতম সিংহনাদ করেন এবং উহা পরিষদেই করেন, নির্ভীক হইয়া করেন, তাঁহাকে প্রশ্ন জিজ্ঞাসা করা হয়, তিনি জিজ্ঞাসিত প্রশ্নের উত্তর দানে সক্ষম, তাঁহার উত্তর হৃদয়গ্রাহী হয়, তাঁহার বাক্য শ্রবণযোগ্য বিবেচিত হয়, উহার শ্রবণে শ্রদ্ধা অনুভূত হয়, ঐ শ্রদ্ধার বাহ্যিক বিকাশ হয়, উহা সত্য প্রদর্শনকারী এবং মনুষ্য ঐ সত্য পালনে সক্ষম।" কাশ্যপ, এইরূপ উত্তর দিতে হইবে।

২৩। 'কাশ্যপ, এক সময়ে আমি রাজগৃহে গৃধ্রকূট পর্ব্বতে অবস্থান করিতেছিলাম। ঐ স্থানে নিগ্রোধ নামক তপ-ব্রহ্মচারী আমাকে তপজুগুপ্সা সম্বন্ধীয় প্রশ্ন করিয়াছিলেন। আমি জিজ্ঞাসিত প্রশ্নের উত্তর দিয়াছিলাম। আমার উত্তরে তিনি অতিমাত্রায় সন্তুষ্ট হইয়াছিলেন।'

'ভন্তে, ভগবানের ধর্ম্ম শ্রবণ করিয়া কে অতিমাত্রায় সন্তুষ্ট না হইবে? আমিও ভগবানের ধর্ম্ম শ্রবণ করিয়া অতিমাত্রায় সন্তুষ্ট হইয়াছি। ভন্তে, অতি উত্তম, অতি উত্তম। যেরূপ উৎপাতিতের পুনঃ প্রতিষ্ঠা হয়, লুক্কায়িত প্রকাশিত হয়, মূঢ় পথ-প্রদর্শিত হয়, চক্ষুষ্মানের দেখিবার নিমিত্ত অন্ধকারে তৈলদীপ ধৃত হয়, সেইরূপ ভগবান অনেক প্রকারে ধর্ম্ম প্রকাশিত করিয়াছেন। ভন্তে, আমি ভগবানের শরণ লইতেছি, ধর্ম্মের শরণ লইতেছি, ভিক্ষু সঙ্ঘের শরণ লইতেছি। আমি ভগবানের নিকট প্রব্রজ্যা ও উপসম্পদা লইতে বাসনা করি।'

২৪। কাশ্যপ, পূর্ব্বে অন্য ধর্ম্মাবলম্বী যে ব্যক্তি এই ধর্ম্ম গ্রহণ করিয়া

উহাতে প্রব্রজ্যা ও উপসম্পদা লইবার ইচ্ছা করেন, শিক্ষার্থীরূপে তাঁহাকে চারি মাস যাপন করিতে হইবে ; চারি মাস অতিবাহিত হইবার পর একাগ্র-চিত্ত ভিক্ষুগণ তাঁহাকে ভিক্ষুজীবন যাপনার্থ প্রব্রজ্যা ও উপসম্পদা দান করিবেন। তথাপি এই বিষয়ে মনুষ্যগণের মধ্যে পার্থক্য আমি বিদিত আছি।'

'ভন্তে, পূর্বে অন্য ধর্ম্মাবলম্বী কোন ব্যক্তি এই ধর্ম্ম গ্রহণ করিয়া উহাতে প্রব্রজ্যা ও উপসম্পদা লইবার ইচ্ছা করিলে, যদি তাঁহাকে শিক্ষার্থী-রূপে চারি মাস যাপন করিতে হয়, যদি চারি মাস যাপন করিবার পর একাগ্র-চিত্ত ভিক্ষুগণ তাঁহাকে ভিক্ষুজীবন যাপনার্থ প্রব্রজ্যা ও উপসম্পদা দান করেন, আমি চারি বৎসর শিক্ষার্থীরূপে যাপন করিব, চারি বৎসর অতিবাহিত হইবার পর একাগ্রচিত্ত ভিক্ষুগণ আমাকে প্রব্রজ্যা ও উপসম্পদা দান করুন।

অচেলক কাশ্যপ ভগবানের নিকট প্রব্রজ্যা ও উপসম্পদা গ্রহণ করিলেন। অতঃপর নবদীক্ষিত আয়ুষ্মান কাশ্যপ নির্জ্জনবাসী, অপ্রমত্ত, উৎসাহপূর্ণ, দৃঢ়সংকল্প হইয়া অনতিবিলম্বে যথার্থ পথাবলম্বী কুলপুত্রগণ যে সম্পদ লাভের জন্য গৃহ পরিত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যার আশ্রয় করেন, সেই অনুত্তর ব্রহ্মচর্য্য স্বয়ং জ্ঞাত হইয়া ও উপলব্ধি করিয়া এই জীবনেই উহার পূর্ণতা সাধন করিলেন: 'জন্মের ধ্বংস হইয়াছে, ব্রহ্মচর্য্য সম্পাদিত হইয়াছে, কর্ত্তব্য সম্পন্ন হইয়াছে, এই জীবনে করণীয় আর কিছুই নাই,' ইহা জ্ঞাত হইয়া আয়ুষ্মান কাশ্যপ অর্হতদিগের অন্যতম হইলেন।

। কস্সপ-সীহনাদ সুত্র সমাপ্ত ।

# পোট্ঠপাদ সূত্রের পূর্ব্বাভাষ

পরিব্রাজক পোট্ঠপাদ অভিসংজ্ঞা-নিরোধ সম্বন্ধে প্রচলিত মত সমূহ বর্ণনা করিয়া বুদ্ধকে জিজ্ঞাসা করিলেন অভিসংজ্ঞা-নিরোধ কিসে হয়। বুদ্ধ ঐ সকল মতের ভ্রান্তি প্রদর্শন পূর্ব্বক কহিলেন যে, পুরুষ শীলসম্পন্ন ও রক্ষিতেন্দ্রিয় হইয়া উচ্চ হইতে উচ্চতর স্তরে গমন পূর্ব্বক ক্রমান্বয়ে প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ ধ্যান লাভ করেন। ঐ ধ্যান লাভের পর পুরুষ সর্ব্বতোভাবে রূপ-সংজ্ঞা অতিক্রম করিয়া যথাক্রমে প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ অরূপ-সংজ্ঞায় উপনীত হন। এইরূপে সংজ্ঞা হইতে সংজ্ঞান্তর প্রাপ্ত ও পরিশেষে শ্রেষ্ঠতম সংজ্ঞায় উপনীত হইয়া তিনি চিন্তা না করাই শ্রেষ্ঠতর স্থির করিয়া চিন্তা পরিহার করেন। এইরূপে তিনি নিরোধে উপনীত হন। এইরূপে অভিসংজ্ঞা-নিরোধ হইয়া থাকে।

তৎপরে পোট্ঠপাদ বুদ্ধকে নিম্নলিখিত প্রশ্নগুলি পর্য্যায়ক্রমে জিজ্ঞাসা করিলেন—

জগত শাশ্বত কিম্বা অশাশ্বত ?
জগত সসীম কিম্বা অসীম ?
জীব ও শরীর একই অথবা ভিন্ন ?
মরণের পর তথাগতের পুনর্জ্জন্ম হয় কি না ?

বুদ্ধ উত্তর করিলেন ঐ সকল অনিশ্চিত বিষয়ে তিনি কোন মত প্রকাশ করেন নাই, কারণ এই প্রশ্ন সমূহ নিরর্থক, উহারা সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্য ও নির্ব্বাণের অনুকূল নহে। ভগবান কোন্ প্রশ্নের সমাধান করিয়াছেন জিজ্ঞাসিত হইয়া বুদ্ধ কহিলেন দুঃখ, দুঃখের উৎপত্তি, দুঃখের নিরোধ এবং ঐ নিরোধের মার্গরূপ নিশ্চিত বিষয় সমূহ তিনি প্রকাশ করিয়াছেন, কারণ ঐ সকল প্রশ্নই অর্থ-সংহিত, উহারাই সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্য ও নির্ব্বাণের অনুকূল।

## ৯। পোট্ঠপাদ সূত্র

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি। এক সময় ভগবান শ্রাবস্তী নগরে অনাথ পিণ্ডিকের জেতবন উদ্যানে অবস্থিতি করিতেছিলেন। ঐ সময়

পরিব্রাজক পোট্ঠপাদ তিন শত পরিব্রাজক সমন্বিত বৃহৎ পরিব্রাজক পরিষদের সহিত মল্লিকার[1] উদ্যানে তিন্দুক বৃক্ষ পরিবেষ্টিত বিচারশালায় বাস করিতেছিলেন।

২। অনন্তর ভগবান পূর্বাহ্ন সময়ে বস্ত্র পরিহিত হইয়া পাত্র ও চীবর সহিত পিণ্ডার্থ নগরে প্রবেশ করিলেন। তৎপরে তিনি চিন্তা করিলেনঃ 'পিণ্ডার্থ শ্রাবস্তী প্রবেশের পক্ষে এখনও অতি প্রত্যুষ, আমি মল্লিকার উদ্যানে তিন্দুক বৃক্ষ -পরিবেষ্টিত বিচারশালায়, যেখানে পরিব্রাজক পোট্ঠপাদ অবস্থান করিতেছেন সেই স্থানে গমন করিব।' অতঃপর তিনি ঐ স্থানে গমন করিলেন।

৩। ঐ সময়ে পরিব্রাজক পোট্ঠপাদ বৃহৎ পরিব্রাজক পরিষদের সহিত উপবিষ্ট ছিলেন। তাঁহারা সকলে উন্নাদ, উচ্চ শব্দ, মহাশব্দের সহিত অনেক প্রকার অসার বিষয়ের আলোচনায় নিযুক্ত ছিলেন, যথা—রাজ কথা, চোর কথা, মহামাত্য কথা, সেনা কথা, ভয় কথা, যুদ্ধ কথা, অন্ন কথা, পান কথা, বস্ত্র কথা, শয়ন কথা, মালা কথা, গন্ধ কথা, জ্ঞাতি কথা, যান কথা, গ্রাম-নিগম-নগর-জনপদ কথা, নারী কথা, শূর কথা, বিশিখা কথা, কুম্ভ স্থান কথা, প্রেত কথা, নিরর্থক কথা, পৃথিবী ও সমুদ্রের উৎপত্তি সম্বন্ধীয় জনপ্রবাদ, এবং অস্তিত্ব ও নাস্তিত্ব সম্বন্ধীয় কথা।

৪। পোট্ঠপাদ দূরে ভগবানকে আসিতে দেখিয়া স্বকীয় পরিষদকে সাবধান করিলেনঃ 'মাননীয়গণ, আপনারা নীরব হউন, শব্দ করিবেন না। শ্রমণ গৌতম আসিতেছেন, সেই আয়ুষ্মান নীরবতা প্রিয়, নীরবতার প্রশংসাবাদী। পরিষদকে শব্দহীন জ্ঞাত হইয়া তিনি যেন এই স্থানকে আগমনের যোগ্য মনে করেন।'

এইরূপ উক্ত হইলে পরিব্রাজকগণ নীরব হইলেন।

৫। তদন্তর ভগবান পোট্ঠপাদের সমীপে উপস্থিত হইলেন। পোট্ঠপাদ ভগবানকে কহিলেনঃ

'ভগবান! আসুন, স্বাগত! বহুদিন পরে আপনি এই স্থানে আগমন করিয়াছেন, উপবেশন করুন, এই আসন প্রস্তুত।'

---

১। মল্লিকা—কোশলরাজ প্রসেনজিতের অন্যতমা মহিষী।

ভগবান নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। পোট্ঠপাদ অপেক্ষাকৃত নিম্ন আসন গ্রহণ পূর্ব্বক এক প্রান্তে উপবিষ্ট হইলেন। ভগবান তাঁহাকে কহিলেন ঃ

'এই স্থানে উপবিষ্ট হইয়া তোমরা এক্ষণে কি কথায় নিযুক্ত, তোমাদের কি আলোচনা বাধা প্রাপ্ত হইল ?'

## আত্ম বাদ

৬। ভগবান এইরূপ কহিলে পোট্ঠপাদ কহিলেন ঃ

'আমরা এই স্থানে উপবিষ্ট-হইয়া এক্ষণে যে কথায় নিযুক্ত ছিলাম, সে কথা থাক্, অন্য সময়ে ভগবান সে কথা অনায়াসে শুনিতে পাইবেন। ভন্তে, বহু দিবস হইল নানা তীর্থীয় শ্রমণ ব্রাহ্মণগণ কুতুহল-শালায়[১] সম্মিলিত ও উপবিষ্ট হইলে তাঁহাদের মধ্যে অনেকবার অভিসংজ্ঞা-নিরোধ সম্বন্ধে কথা উঠিয়াছিল ঃ "অভিসংজ্ঞা নিরোধ কিরূপে হয় ?"

'তদ্ভবে কেহ কেহ কহিয়াছিলেন ঃ "পুরুষের সংজ্ঞার উৎপত্তি ও নিরোধের হেতুও নাই প্রত্যয়ও নাই। উহার উৎপত্তিকালে পুরুষ সংজ্ঞা-সম্পন্ন হয়, নিরোধকালে সংজ্ঞাহীন হয়।" এইরূপে তাঁহারা অভিসংজ্ঞা-নিরোধ ব্যাখ্যা করিয়াছিলেন।

'অপর একজন ঐ বিষয়ে কহিয়াছিলেন ঃ "তাহা নহে। সংজ্ঞা পুরুষের আত্মা, উহা ( আত্মা ) আসে, যায়। যখন আসে পুরুষ তখন সংজ্ঞাসম্পন্ন হয়, যখন যায় তখন পুরুষ সংজ্ঞাহীন হয়।" এইরূপে কেহ কেহ অভিসংজ্ঞা নিরোধ ব্যাখ্যা করেন।

'অপর একজন ঐ বিষয়ে কহিয়াছিলেন ঃ "তাহা নহে। কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা মহাঋদ্ধি সম্পন্ন, মহা অনুভাব সম্পন্ন। তাঁহারাই মনুষ্যদেহে সংজ্ঞার সঞ্চারও করেন এবং দেহ হইতে সংজ্ঞা অপসারণও করেন, যখন সঞ্চার করেন, তখন মনুষ্য সংজ্ঞাবান হয়, যখন অপসারণ করেন, তখন মনুষ্য সংজ্ঞাহীন হয়।" এইরূপে কেহ কেহ অভিসংজ্ঞা নিরোধ ব্যাখ্যা করেন।

---

১। বিশ্রামাগার।

'অপব একজন ঐ বিষযে কহিযাছিলেন ঃ "তাহা নহে। মহাঋদ্ধি ও অনুভাব সম্পন্ন দেবতাবা আছেন। তাঁহাবাই মনুষ্যদেহে সংজ্ঞাব সঞ্চাবও কবেন, দেহ হইতে সংজ্ঞাব অপসাবণও কবেন, যখন সঞ্চাব করেন মনুষ্য তখন সংজ্ঞাবান হয, যখন অপসারণ কবেন, তখন মনুষ্য সংজ্ঞাহীন হয।" এইবূপে কেহ কেহ অভিসংজ্ঞা-নিবোধ ব্যাখ্যা কবেন। ভন্তে, আমাব ভগবানেব কথাই মনে হইল ঃ নিঃসন্দেহ ভগবান সুগত উক্ত ধর্ম্মসমূহে সুকুশল।" ভগবান অভিসংজ্ঞা নিবোধেব প্রকৃতিজ্ঞ। ভন্তে, অভিসংজ্ঞা নিবোধ কিবূপে হয?

৭। 'পাট্‌ঠপাদ, এই বিষযে যে সকল শ্রমণ ও ব্রাহ্মণ কহিযাছিলেন "পুবুষেব সংজ্ঞাব উৎপত্তি ও নিবোধেব হেতুও নাই, প্রত্যযও নাই, তাঁহাবা প্রাবম্ভেই ভ্রান্ত। কি হেতু? পোট্‌ঠপাদ পুবুষেব সংজ্ঞাব উৎপত্তি ও নিবোধেব হেতু ও প্রত্যয আছে। শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয।

'ঐ শিক্ষা কি?' ভগবান কহিলেন। 'পোট্‌ঠপাদ, মনে কব জগতে তথাগতেব আবির্ভাব হইযাছে, যিনি অবহত, সম্যক সম্বুদ্ধ·· ইত্যাদি (শ্রামণ্য ফল সূত্রেব ৪০-৪২ পদচ্ছেদ দ্রষ্টব্য) কায ও বাক্য দ্বাবা কুশল কর্ম্ম সমন্বিত হইযা, শুদ্ধ জীবিকা সম্পন্ন হইযা, শীলসম্পন্ন হইযা, বক্ষিতেন্দ্রিয হইযা, স্মৃতি সম্প্রজ্ঞান সমন্বিত ও সন্তুষ্ট হইযা অবস্থান কবিতে লাগিল। পোট্‌ঠপাদ ভিক্ষু কিবূপে শীলসম্পন্ন হইযা থাকেন? ভিক্ষু প্রাণাতিপাত পবিহাব পূর্ব্বক উহা হইতে বিবত হন···ঔষধেব প্রতিমোক্ষ। ভিক্ষু এইবূপ হীন বিদ্যা ও মিথ্যা জীবনোপাযে বিবত। ইহাও শীলের অন্তর্গত (শ্রামণ্যফল সূত্রেব পদচ্ছেদ সং ৪৩-৬২ দ্রষ্টব্য)

৮। পোট্‌ঠপাদ, তিনি এইবূপ শীলসম্পন্ন হইযা এই শীলসংববেব কারণ কুত্রাপি ভযদর্শন কবেন না। যেবূপ, পোট্‌ঠপাদ, মূর্দ্ধাভিষিক্ত ক্ষত্রিয·· অনবদ্য সুখ অনুভব করেন। (শ্রামণ্য ফল সূত্রেব ৬৩ সং পদচ্ছেদ দ্রষ্টব্য) পোট্‌ঠপাদ, ভিক্ষু এই বূপেই শীলসম্পন্ন হইয়া থাকেন।

৯। পোট্‌ঠপাদ, ভিক্ষু কি প্রকাবে বক্ষিতেন্দ্রিয় হইযা থাকেন? পোট্‌ঠপাদ, ভিক্ষু চক্ষু দ্বাবা বূপদর্শন কবিযা অবিমিশ্র সুখ অনুভব কবেন (শ্রামণ্য ফল সূত্রেব ৬৪ সং পদচ্ছেদ দ্রষ্টব্য) পোট্‌ঠপাদ···ভিক্ষু এই প্রকাবে বক্ষিতেন্দ্রিয হইযা থাকেন।

১০। (এই স্থলে শ্রামণ্য ফল সূত্রেব পদচ্ছেদ সংখ্যা ৬৫ হইতে ৭৪ এর

"প্রথম ধ্যান লাভ কবিযা বিহাব কবেন" পর্য্যন্ত পাঠ কবিতে হইবে )। তাঁহাব পূর্ব্বেব কামসংজ্ঞা নিবুদ্ধ হয। ঐ সময় বিবেকজ প্রীতি-সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য-সংজ্ঞাব উৎপত্তি হয এবং তিনি বিবেকজ প্রীতি সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য-সংজ্ঞী হইযা থাকেন। এইবূপে শিক্ষার দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষাব দ্বারা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয। ইহাই শিক্ষা।' ভগবান এইবূপ কহিলেন।

১১। 'পুনশ্চ, পোঠ্‌ঠপাদ, ভিক্ষু বিতর্ক বিচাবেব উপশমে অধ্যাত্ম-সম্প্রসাদী…অবিতর্ক অবিচাব…দ্বিতীয ধ্যান লাভ কবিযা বিহাব কবেন (শ্রামণ্য ফল সূত্রেব ৭৭ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)? তাহাব পূর্ব্বেব বিবেকজ প্রীতি-সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য-সংজ্ঞা নিবুদ্ধ হয়। ঐ সময সমাধিজ প্রীতি সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য সংজ্ঞাব উৎপত্তি হয এবং তিনি সমাধিজ প্রীতি-সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য-সংজ্ঞী হইযা থাকেন। এইবূপে শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষাব দ্বারা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয। ইহাই শিক্ষা।' ভগবান এইবূপ কহিলেন।

১২। 'পুনশ্চ, পোট্‌ঠপাদ, ভিক্ষু প্রীতিতেও বৈবাগ্য উৎপাদন কবিযা …এইবূপে তৃতীয ধ্যান লাভ করিযা বিবাজ কবেন। (শ্রামণ্য ফল সূত্রেব ৭৯ সং পদচ্ছেদ দ্রষ্টব্য) তাঁহাব পূর্ব্বেব সমাধিজ প্রীতি-সুখ-মণ্ডিত-সূক্ষ্ম-সত্য সংজ্ঞা নিবুদ্ধ হয, ঐ সময উপেক্ষা-সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য সংজ্ঞাব উৎপত্তি হয এবং তিনি উপেক্ষা-সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য-সংজ্ঞী হইযা থাকেন। এইবূপে শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয। ইহাই শিক্ষা।' ভগবান এইবূপ কহিলেন।

১৩। 'পুনশ্চ, পোট্‌ঠপাদ, ভিক্ষু সুখ ও দুঃখ উভযই বর্জ্জন কবিযা চতুর্থ ধ্যান লাভ কবিযা বিবাজ কবেন। (শ্রামণ্য ফল সূত্রেব ৮১ সং পদচ্ছেদ দ্রষ্টব্য) তাঁহাব পূর্ব্বেব উপেক্ষা-সুখ-মণ্ডিত সূক্ষ্ম-সত্য সংজ্ঞা নিবুদ্ধ হয। ঐ সময না-দুঃখ না-সুখ বূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞাব উৎপত্তি হয এবং তিনি না-দুঃখ না-সুখ বূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞী হইযা থাকেন। এইবূপে শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয। ইহাই শিক্ষা।' ভগবান এইবূপ কহিলেন।

১৪। 'পুনশ্চ পোট্‌ঠপাদ, ভিক্ষু সর্ব্বতোভাবে রূপ সংজ্ঞা অতিক্রম

-করিয়া, প্রতিঘ সংজ্ঞাব অন্ত গমনান্তে নানাত্ব সংজ্ঞার চিন্তা পবিহাব করিয়া, 'আকাশ অনন্ত' এইরূপ চিন্তা কবিযা আকাশ-আনন্ত্য-আয়তন প্রাপ্ত হইযা বিহাব কবেন। তাঁহাব পূর্ব্বের রূপ-সংজ্ঞা নিরুদ্ধ হয়। ঐ সময আকাশ-অনন্ত্য-আয়তন রূপ সুখময সূক্ষ্ম-সত্য-সংজ্ঞাব উৎপত্তি হয় এবং তিনি আকাশ-আনন্ত্য-আযতন রূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞী হইযা থাকেন। এইরূপে শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয়, শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয়। ইহাই শিক্ষা।' ভগবান এইরূপ কহিলেন।

১৫। 'পুনশ্চ, পোট্‌ঠপাদ, ভিক্ষু সর্ব্বতোভাবে আকাশ-আনন্ত্য-আযতন অতিক্রম কবিয়া, 'বিজ্ঞান অনন্ত' এইরূপ চিন্তা কবিয়া বিজ্ঞান-আনন্ত্য-আযতন প্রাপ্ত হইযা বিহাব কবেন। তাঁহাব পূর্ব্বের আকাশ-আনন্ত্য-আযতন রূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞা নিবদ্ধ হয। ঐ সময বিজ্ঞান-আনন্ত্য-আযতন রূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞাব উৎপত্তি হয়, এবং তিনি বিজ্ঞান-আনন্ত্য-আযতন রূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞী হইযা থাকেন। এইরূপে শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয। ইহাই শিক্ষা।' ভগবান এইরূপ কহিলেন।

১৬। 'পুনশ্চ, পোট্‌ঠপাদ, ভিক্ষু বিজ্ঞান-আনন্ত্য আয়তন সর্ব্বাংশে অতিক্রম কবিযা "কিছুই নাই" এইরূপ আকিঞ্চণ্য আয়তন প্রাপ্ত হইযা বিহাব কবেন। তাঁহাব পূর্ব্বের বিজ্ঞান-আনন্ত্য-আযতন রূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞা নিবদ্ধ হয। ঐ সমযে আকিঞ্চণ্যাযতন রূপ সূক্ষ্ম-সত্য-সংজ্ঞাব উৎপত্তি হয এবং তিনি আকিঞ্চণ্যাযতন রূপ সূক্ষ্ম-সত্য-সজ্ঞী হইযা থাকেন। এইরূপে শিক্ষাব দ্বাবা কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, শিক্ষার দ্বাবা কোন কোন সংজ্ঞাব নিবোধ হয। ইহাই শিক্ষা।' ভগবান এইরূপ কহিলেন।

১৭। পোট্‌ঠপাদ, ভিক্ষু যে সময় হইতে স্বক-সংজ্ঞী হন, সেই সময হইতে ক্রমান্বযে তিনি সংজ্ঞা হইতে সংজ্ঞান্তব প্রাপ্ত হইয়া পরিশেষে শ্রেষ্ঠতম সংজ্ঞায উপনীত হন। সর্ব্বোচ্চ সংজ্ঞায উপনীত হইয়া তাঁহাব মনে এইরূপ হয় ঃ "চিন্তা কবা হীনতব অবস্থা। চিন্তা না কবাই শ্রেষ্ঠতব। আমি যদি চিন্তা কবি, অভিসন্ধান কবি, তাহা হইলে আমাব এই সকল সংজ্ঞা নিবদ্ধ হইয়া স্থূলতব সংজ্ঞাব উৎপত্তি হইতে পাবে। অতএব আমি চিন্তা কবিব না, অভিসন্ধান কবিব না।" তিনি চিন্তাও কবেন না, অভিসন্ধানও কবেন না। চিন্তা ও অভিসন্ধানের পবিহাবে তাঁহার ঐ সকল সংজ্ঞা নিবদ্ধ হয, এবং

অন্য স্থূলতব সংজ্ঞাব উৎপত্তি হয না। তিনি নিবোধে উপনীত হন। এইবূপে, পোট্ঠপাদ, ক্রমানুসাবে অভিসংজ্ঞা-নিবোধ সম্প্রজ্ঞান সমাপত্তি হইযা থাকে।

১৮। 'পোট্ঠপাদ, তুমি কিবূপ মনে কব? তুমি কি ইতিপূর্বে অভিসংজ্ঞা-নিবোধেব ক্রমিক সম্প্রজ্ঞান-সমাপত্তি শুনিযাছ?'

'না, ভন্তে। ভগবান যাহা কহিলেন আমি তাহা এইবূপ বুঝিলাম :—
(এই স্থানে উপবে ১৭ সং পদচ্ছেদেব উক্তি আবৃত্ত হইযাছে।)

'পোট্ঠপাদ, তুমি যথার্থই কহিযাছ।'

১৯। 'ভন্তে, ভগবান কি শ্রেষ্ঠ সংজ্ঞা এক এইবূপ শিক্ষা দিযা থাকেন, অথবা বহু?'

'পোট্ঠপাদ, শ্রেষ্ঠ সংজ্ঞা এক আমি ইহাও কহি, উহা একাধিক তাহাও কহি।'

'শ্রেষ্ঠ সংজ্ঞা এক এবং একাধিক, ভগবান কিরূপে ইহা কহিতে পাবেন?'

'পোট্ঠপাদ নিবোধ হইতে নিবোধান্তবে অগ্রসব হইবাব কালে এক শ্রেষ্ঠ সংজ্ঞা হইতে অপব শ্রেষ্ঠ সংজ্ঞা প্রাপ্তি হয। এই কাবণেই, পোট্ঠপাদ, আমি শ্রেষ্ঠ সংজ্ঞা এক ইহাও কহি, উহা একাধিক তাহাও কহি।'

২০। 'ভন্তে, সংজ্ঞা প্রথমে উৎপন্ন হয, তৎপশ্চাতে জ্ঞান, অথবা প্রথমে জ্ঞান উৎপন্ন হয, তৎপশ্চাতে সংজ্ঞা, অথবা সংজ্ঞা এবং জ্ঞান কোনটিই পূর্ব্বাপব নহে, উভযে একই সমযে উৎপন্ন হয?'

'পোট্ঠপাদ, সংজ্ঞা প্রথমে উৎপন্ন হয, পবে জ্ঞান, সংজ্ঞাব উৎপত্তি হইতে জ্ঞানেব উৎপত্তি। উহা এইবূপে দৃষ্ট হয : "এই হেতু হইতে আমাব জ্ঞান উৎপন্ন হইযাছে।" পোট্ঠপাদ, এই পর্য্যায হইতে ইহা জ্ঞাতব্য যে সংজ্ঞা প্রথমে উৎপন্ন হয, পবে জ্ঞান, সংজ্ঞাব উৎপত্তি হইতে জ্ঞানেব উৎপত্তি।'

২১। 'ভন্তে, সংজ্ঞাই কি পুরুষেব আত্মা, অথবা সংজ্ঞা ও আত্মা পবস্পব ভিন্ন?'

'পোট্ঠপাদ, তুমি কি সত্যই আত্মার আশ্রয লইতেছ?'

'ভন্তে, আমি ধরিযা লইতেছি যে, স্থূল এক আত্মাব অস্তিত্ব আছে যাহা রূপী, চাতুর্ম্মহাভূতিক এবং কবলিঙ্কাব আহারভোজী।'

'পোট্ঠপাদ, যদি এবূপ আত্মার অস্তিত্ব থাকে, তাহা হইলে তোমার সংজ্ঞা

এক পদার্থ এবং আত্মা অন্য পদার্থ। ইহা নিম্নোক্ত পর্য্যায হইতেও জ্ঞাতব্য। পোট্ঠপাদ, স্থূল, রূপী, চাতুর্ম্মহাভূতিক, কবলিঙ্কাব আহাবভোজী আত্মা স্বীকাব কবিষা লইলেও পুরুষেব কোন কোন সংজ্ঞার উৎপত্তি হয, কোন কোন সংজ্ঞা নিবদ্ধ হয়। পোট্ঠপাদ, ইহাব দ্বাবাও জানিতে হইবে সংজ্ঞা এক পদার্থ এবং আত্মা অন্য পদার্থ।'

২২। 'ভন্তে, আমি আত্মাকে সর্ব্বাঙ্গ প্রত্যঙ্গ-সর্ব্বেন্দ্রিয সম্পন্ন মনোময রূপে গ্রহণ কবি।'

'পোট্ঠপাদ, তোমাব আত্মা সর্ব্বাঙ্গপ্রত্যঙ্গ-সর্ব্বেন্দ্রিয সম্পন্ন মনোময হইলেও তোমাব সংজ্ঞা এক পদার্থ এবং আত্মা অন্য পদার্থ। ইহা নিম্নোক্ত পর্য্যায হইতেও জ্ঞাতব্য। পোট্ঠপাদ, সর্ব্বাঙ্গপ্রত্যঙ্গ-সর্ব্বেন্দ্রিয সম্পন্ন মনোময আত্মা স্বীকাব কবিষা লইলেও পুরুষেব কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয়, কোন কোন সংজ্ঞা নিবদ্ধ হয়। পোট্ঠপাদ, ইহা দ্বাবাও জানিতে হইবে সংজ্ঞা এক পদার্থ এবং আত্মা অন্য পদার্থ।

২৩। 'ভন্তে, তাহা হইলে আমি আত্মাকে অরূপী, সংজ্ঞাময় রূপে গ্রহণ কবিতেছি।'

'পোট্ঠপাদ, তোমাব আত্মা অরূপী, সংজ্ঞামব হইলেও তোমাব সংজ্ঞা এক পদার্থ এবং আত্মা অন্য পদার্থ। ইহা নিম্নোক্ত পর্য্যায় হইতেও জ্ঞাতব্য। পোট্ঠপাদ, আত্মাকে অরূপী, সংজ্ঞামব রূপে গ্রহণ কবিলেও পুরুষেব কোন কোন সংজ্ঞাব উৎপত্তি হয, কোন কোন সংজ্ঞা নিবদ্ধ হয। পোট্ঠপাদ, ইহা দ্বাবাও জানিতে হইবে সংজ্ঞা এক পদার্থ এবং আত্মা অন্য পদার্থ।

২৪। 'ভন্তে, সংজ্ঞা পুরুষেব আত্মা অথবা সংজ্ঞা এবং আত্মা পবস্পব বিভিন্ন ইহা কি আমি জানিতে পাবি?'

'পোট্ঠপাদ, তুমি ভিন্নদৃষ্টিসম্পন্ন, ভিন্ন মতাবলম্বী, ভিন্ন রুচিসম্পন্ন, ভিন্ন আযোগানুসাবী, ভিন্ন আচার্য্যেব শিক্ষাগ্রহণকাবী; এই জন্য এই বিষয জানিতে পাবা তোমাব পক্ষে কঠিন।'

২৫। 'ভন্তে, যদি আমাব পক্ষে তাহা জানিতে পাবা কঠিন হয়, তাহা হইলে, ভন্তে, জগত কি শাশ্বত? ইহাই কি একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক?'

'পোট্ঠপাদ, "জগত শাশ্বত, ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক", এই বিষযে আমি কোন মত প্রকাশ কবি নাই।'

'ভন্তে, তবে কি জগত অ-শাশ্বত? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকার দৃষ্টি নিবর্থক?'

'পোটঠপাদ, এই বিষযেও আমি কোন মত প্রকাশ কবি নাই।

'ভন্তে, তবে কি জগত সসীম? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকার দৃষ্টি নিবর্থক?'

'পোট্‌ঠপাদ, এ বিষযে আমি কোন মত প্রকাশ কবি নাই।'

'ভন্তে, তবে কি জগত অসীম? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক?'

'পোট্‌ঠপাদ, এই বিষযেও আমি কোন মত প্রকাশ করি নাই।'

২৬। ভন্তে, জীব এবং শরীব কি একই? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিরর্থক?'

'পোট্‌ঠপাদ, এই বিষযেও আমি কোন মত প্রকাশ করি নাই।'

'ভন্তে, তবে কি জীব হইতে শবীব ভিন্ন? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিরর্থক?'

'পোট্‌ঠপাদ, এই বিষযেও আমি কোন মত প্রকাশ কবি নাই।'

২৭। 'ভন্তে, মবণের পব তথাগতেব পুনর্জন্ম হয কি? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক?'

'পোট্‌ঠপাদ, এই বিষযে আমি কোন মত প্রকাশ কবি নাই।'

'ভন্তে, তবে মবণেব পব কি তথাগতেব পুনবাবির্ভাব হয না? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক?'

'পোট্‌ঠপাদ, এই বিষযেও আমি কোন মত প্রকাশ করি নাই।'

'ভন্তে, তবে কি মবণেব পর তথাগতেব পুনর্জন্ম একাধাবে হয় এবং হয় ন? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক?'

'পোট্‌ঠপাদ, এ বিষযে আমি কোন মত প্রকাশ কবি নাই।'

'ভন্তে, তবে কি মবণেব পব তথাগতেব পুনর্জন্ম হয না, এবং উহা যে হয না তাহাও নহে? ইহাই একমাত্র সত্য, অন্য প্রকাব দৃষ্টি নিবর্থক?'

'পোট্‌টপাদ, এই বিষযেও আমি কোন মত প্রকাশ কবি নাই।'

২৮। 'কেন ভগবান ঐ বিষযে কোন মত প্রকাশ কবেন নাই?'

'পোট্‌ঠপাদ, এই প্রশ্ন অর্থ-সংহিত নহে, ধর্ম্ম-সংহিত নহে, সম্বোধি ব্রহ্মচর্য্যেব অনুকূল নহে; নির্ব্বেদ, বিবাগ, বিরোধ, উপশম, অভিজ্ঞা,

সম্বোধি, নিৰ্ব্বাণের অনুকূল নহে। এই কারণে আমি ঐ বিষয়ে কোন মত প্রকাশ করি নাই।'

২৯। 'ভন্তে, ভগবান কোন্ প্রশ্নের সমাধান করিয়াছেন?'

'পোট্ঠপাদ, দুঃখ কি তাহা আমি প্রকাশ করিয়াছি, দুঃখের উৎপত্তি আমি প্রকাশ করিয়াছি, দুঃখের নিরোধ আমি প্রকাশ করিয়াছি, দুঃখ-নিরোধ-গামিনী প্রতিপদ ( মার্গ ) আমি প্রকাশ করিয়াছি।'

৩০। 'কি হেতু ভগবান ঐ সকল প্রকাশ করিয়াছেন?'

'পোট্ঠপাদ, যেহেতু ইহা অর্থ-সংহিত, ধর্ম্ম-সংহিত; সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্যের অনুকূল, নির্ব্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি, নিৰ্ব্বাণের অনুকূল। এই হেতু আমি উহা ব্যক্ত করিয়াছি।'

'হে ভগবান, সত্য। হে সুগত, সত্য। এক্ষণে ভগবান যথেচ্ছা করিতে পারেন।'

অনন্তর ভগবান আসন হইতে উত্থান করিয়া প্রস্থান করিলেন।

৩১। তদনন্তর, ভগবান প্রস্থান করিয়া মাত্র উপস্থিত পরিব্রাজকগণ চতুর্দ্দিক হইতে বিদ্রূপ বাক্য দ্বারা পোট্ঠপাদকে জর্জ্জরিত করিলেন: 'এই প্রকারে পোট্ঠপাদ শ্রমণ গৌতম যাহা কহিতেছেন তাহারই অনুমোদন করিতেছেন এবং কহিতেছেন "হে ভগবান, সত্য। হে সুগত, সত্য।" আমরা কিন্তু উপরি উক্ত দশবিধ প্রশ্ন সম্বন্ধে শ্রমণ গৌতমের কোন স্পষ্ট ধর্ম্ম-দেশনা অবগত নহি।'

এইরূপ উক্ত হইলে পরিব্রাজক পোট্ঠপাদ ঐ সকল পরিব্রাজককে কহিলেন: 'আমিও ঐ সকল বিষয়ে শ্রমণ গৌতম কর্ত্তৃক ভাষিত কোন সুস্পষ্ট দেশনা অবগত নহি। কিন্তু শ্রমণ গৌতম যে মার্গ ভূত, তথ্য, সত্য, ধর্ম্মস্থিত, ধর্ম্মনিয়ামক, সেই মার্গের ঘোষণা করেন। শ্রমণ গৌতম ঘোষিত মার্গ ভূত, তথ্য, সত্য, ধর্ম্মস্থিত, ধর্ম্মনিয়ামক জানিয়াও সেই সুভাষিত বাক্যের অভিনন্দন করিব না?'

৩২। দুই তিন দিন অতিবাহিত হইলে হস্তী-আচার্য্য পুত্র চিত্ত এবং পরিব্রাজক পোট্ঠপাদ ভগবানের নিকট গমন করিলেন। তথায় চিত্ত ভগবানকে অভিবাদন পূর্ব্বক এক প্রান্তে উপবেশন করিলেন, পোট্ঠপাদ ভগবানের সহিত প্রীত্যালাপ সূচক বাক্যের বিনিময়ান্তে একান্তে আসন গ্রহণ করিলেন। তৎপরে পোট্ঠপাদ, পরিব্রাজকগণ তাঁহাকে কিরূপ বিদ্রূপবাণে

জর্জ্জরিত করিয়াছেন এবং তিনি কিরূপ উত্তর দিয়াছেন তৎসমুদয় ভগবানের নিকট বিবৃত করিলেন।

৩৩। 'পোট্‌ঠপাদ, ঐ সকল পরিব্রাজক অন্ধ, চক্ষুহীন, উহাদের মধ্যে একমাত্র তুমিই চক্ষুষ্মান। পোট্‌ঠপাদ, কোন কোন বিষয় নিশ্চিত আমি এইরূপ বিজ্ঞাপিত করিয়াছি, কোন কোন বিষয় অনিশ্চিত ঘোষণা করিয়াছি। আমি যাহা অনিশ্চিত ঘোষণা করিয়াছি তাহা কি? "জগত শাশ্বত," "জগত অশাশ্বত" "জগত সান্ত", "জগত অনন্ত", "যে জীব সে-ই শরীর", "জীব এক, শরীর অন্য", "মরণের পর তথাগতের পুনর্জ্জন্ম হয়", "মরণের পর তথাগতের পুনর্জ্জন্ম হয় না", "মরণের পর তথাগতের পুনর্জ্জন্ম একাধারে হয় এবং হয় না, মরণের পর তথাগতের পুনর্জ্জন্ম হয় না, এবং উহা যে হয় না তাহাও নহে," পোট্‌ঠপাদ, আমি যাহা অনিশ্চিত ঘোষণা করিয়াছি তাহা এই সকল।

'পোটঠপাদ, কি কারণে আমি ঐ সকল অনিশ্চিত ঘোষণা করিয়াছি? পোট্‌ঠপাদ, যেহেতু উহা অর্থ-সংহিত নহে, ধর্ম্ম-সংহিত নহে, সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্যের অনুকূল নহে, নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি, নির্ব্বাণের অনুকূল নহে। এই কারণে আমি উহা অনিশ্চিত ঘোষণা করিয়াছি।

'পোট্‌ঠপাদ, যে সকল বিষয় নিশ্চিত, আমি এইরূপ বিজ্ঞাপিত করিয়াছি, ঐ সকল কি? "ইহা দুঃখ", "ইহা দুঃখের উৎপত্তি", "ইহা দুঃখের নিরোধ", "ইহা দুঃখনিরোধ-গামিনী মার্গ"; পোট্‌ঠপাদ, এই সকল বিষয় নিশ্চিত, আমি এইরূপ বিজ্ঞাপিত করিয়াছি।

পোট্‌ঠপাদ, কি কারণে আমি ঐ সকল নিশ্চিত এইরূপ বিজ্ঞাপিত করিয়াছি? যেহেতু উহা অর্থ-সংহিত, ধর্ম্ম-সংহিত, সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্যের অনুকূল, নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি, নির্ব্বাণের অনুকূল। এই কারণে উহা নিশ্চিত আমি এইরূপ বিজ্ঞাপিত করিয়াছি।

৩৪। 'পোট্‌ঠপাদ, কোন কোন শ্রমণ-ব্রাহ্মণ আছেন যাঁহারা এইরূপ মতাবলম্বী, এইরূপ দৃষ্টিসম্পন্ন: "মরণের পর আত্মা একান্ত সুখী এবং অরোগ হইয়া থাকে।" আমি তাঁহাদের নিকট গিয়া কহি "আয়ুষ্মানগণ, আপনারা কি সত্যই এইরূপ মতাবলম্বী, এইরূপ, দৃষ্টিসম্পন্ন: "মরণের

পর আত্মা একান্ত সুখী এবং অরোগ হইয়া থাকে"? উত্তরে তাঁহারা সম্মতি জ্ঞাপন করেন। আমি তাঁহাদিগকে এইরূপ কহি: "আয়ুষ্মানগণ, আপনারা কি একান্ত সুখসম্পন্ন লোক জানিয়া ও দেখিয়া বিহার করেন?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা "না" এইরূপ উত্তর দিয়া থাকেন। আমি তাঁহাদিগকে কহি: "আয়ুষ্মানগণ, আপনারা কি একরাত্রি অথবা একদিবস, কিম্বা অর্দ্ধ রাত্রি অথবা অর্দ্ধ দিবসের জন্যও আপনাদিগকে একান্ত সুখী অনুভব করিয়াছেন?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা "না" কহিয়া থাকেন। আমি তাঁহাদিগকে কহি: "আয়ুষ্মানগণ, আপনারা কি এমন কোন মার্গ, কোন প্রতিপদ জানেন যাহা দ্বারা একান্ত সুখময় জগতের সাক্ষাৎকার হয়?" তাঁহারা "না" এইরূপ উত্তর দিয়া থাকেন। আমি তাঁহাদিগকে কহি: "আয়ুষ্মানগণ, আপনারা কি একান্ত সুখময় জগতে পুনরুৎপন্ন দেবতাদিগকে কহিতে শুনিয়াছেন: 'মারিষ, একান্ত সুখময় লোক প্রাপ্তির উদ্দেশ্যে সুপ্রতিপন্ন হউন আমরা ঐ রূপেই একান্ত সুখময় লোক প্রাপ্তির উদ্দেশ্যে সুপ্রতিপন্ন হউন। আমরা ঐ রূপেই একান্ত সুখময় লোক প্রাপ্ত হইয়াছি'।" এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা "না" কহিয়া থাকেন। পোট্ঠপাদ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে ঐ সকল শ্রমণ-ব্রাহ্মণের বাক্য কি ভিত্তিহীন নহে?"

৩৫। 'যেরূপ কোন পুরুষ কহিল: "আমি এই জনপদের জনপদ-কল্যাণীকে অভিলাষ করি, কামনা করি।" জনগণ তাহাকে কহিল: হে পুরুষ, যে জনপদ-কল্যাণীকে তুমি অভিলাষ কর, কামনা কর, সেই জনপদ-কল্যাণী ক্ষত্রিয়া, কিম্বা ব্রাহ্মণী, কিম্বা বৈশ্যা, কিম্বা শূদ্রাণী, তাহা কি তুমি জান?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া পুরুষটি কহিল "না"।

'জনগণ তাহাকে কহিল: "হে পুরুষ, যে জনপদ-কল্যাণীকে তুমি অভিলাষ কর, কামনা কর, সেই জনপদ-কল্যাণী এই নাম অথবা এই গোত্র-বিশিষ্ট, দীর্ঘ, হ্রস্ব অথবা মধ্যমাকৃতি, কৃষ্ণবর্ণা, শ্যামবর্ণা অথবা মদ্গুর বর্ণা, অমুক গ্রাম নিগম অথবা নগর বাসিনী, তাহা কি তুমি জান?

'এইরূপে জিজ্ঞাসিত হইয়া পুরুষটি কহিল: "না"।

'জনগণ তাহাকে কহিল: "হে পুরুষ; যাহাকে তুমি জান না এবং দেখ নাই তাহাকে তুমি অভিলাষ কর, কামনা কর?"

'পুরুষটি কহিল "হাঁ।"

'পোট্‌ঠপাদ, তুমি কিরূপ মনে কর ? এরূপ হইলে সেই পুরুষের বাক্য কি ভিত্তিহীন নহে ?"

অবশ্যই, ভন্তে, এরূপ হইলে সেই পুরুষের বাক্য ভিত্তিহীন।'

৩৬। 'পোট্‌ঠপাদ, এইরূপই যে সকল শ্রমণ-ব্রাহ্মণ কহিয়া থাকেন ঃ "মরণের পর আত্মা একান্ত সুখী এবং অরোগ হইয়া থাকে," আমি তাঁহাদের নিকট গমন করিয়া কহি ঃ "আয়ুষ্মানগণ, আপনারা কি সত্যই ঐরূপ মত পোষণ করেন ?" উত্তরে তাঁহারা সম্মতি জ্ঞাপন করেন। আমি তাহাদিগকে কহি ঃ "আয়ুষ্মানগণ, আপনারা কি একান্ত সুখময় লোক জানিয়া ও দেখিয়া বিহার করেন ?" উত্তরে তাঁহারা "না" কহিয়া থাকেন। আমি তাঁহাদিগকে কহি · নহে ? [ পদচ্ছেদ সংখ্যা ৩৪ দ্রষ্টব্য ]

'অবশ্যই, ভন্তে, এরূপ হইলে ঐ সকল শ্রমণ-ব্রাহ্মণের বাক্য ভিত্তিহীন।'

৩৭। 'পোট্‌ঠপাদ, কোন পুরুষ প্রাসাদে আরোহণার্থ চতুর্মহাপথে সোপানশ্রেণী নির্মাণ করিল। জনগণ তাহাকে কহিল ঃ "হে পুরুষ, যে প্রাসাদে আরোহণার্থ তুমি সোপান নির্মাণ করিতেছ, উহা পশ্চিম দিকে কিম্বা পূর্বদিকে কিম্বা উত্তর দিকে কিম্বা দক্ষিণ দিকে, উহা উচ্চ, নীচ কিম্বা মধ্যমাকৃতি বিশিষ্ট, তাহা তুমি জান কি ?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া সে কহিল "না"। জনগণ তাহাকে কহিল, "হে পুরুষ, যাহা তুমি জান না এবং দেখ নাই, সেই প্রাসাদে আরোহণার্থ তুমি সোপান নির্মাণ করিতেছ ? এইরূপে জিজ্ঞাসিত হইয়া সে কহিল "হাঁ"। পোট্‌ঠপাদ তুমি কিরূপ মনে কর ?" এরূপ হইলে সেই পুরুষের বাক্য কি ভিত্তিহীন নহে ?'

'অবশ্যই, ভন্তে, এরূপ হইলে সেই পুরুষের বাক্য ভিত্তিহীন।'

৩৮। 'এইরূপেই পোট্‌ঠপাদ, যে সকল শ্রমণ ব্রাহ্মণ কহিয়া থাকেন "মরণান্তে আত্মা একান্ত সুখময় অবস্থা প্রাপ্ত হয়" আমি তাঁহাদের নিকট গমন করিয়া কহি ঃ "আয়ুষ্মানগণ, আপনারা কি সত্যই ঐরূপ কহিয়া থাকেন ?" তাঁহারা উত্তরে সম্মতি জ্ঞাপন করেন। আমি উঁহাদিগকে কহি ঃ "আয়ুষ্মান-গণ, আপনারা কি একান্ত সুখময় লোক জানিয়া ও দেখিয়া বিহার করেন ?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা কহেন "না।" আমি তাহাদিগকে কহি ঃ · ভিত্তিহীন নহে ? ( পদচ্ছেদ সংখ্যা ৩৪ দ্রষ্টব্য )।

'অবশ্যই, ভন্তে, এবূপ হইলে ঐ সকল শ্রমণ ব্রাহ্মণেব বাক্য ভিত্তিহীন।'

৩৯। 'পোট্ঠপাদ, শবীব গ্রহণ ত্রিবিধ ঃ—স্থূল শবীব গ্রহণ, মনোময শবীব গ্রহণ এবং অবূপ শবীব গ্রহণ। পোট্ঠপাদ স্থূল শবীর কি? উহা বূপী, চাতুর্ম্মহাভূতিক, কবলিঙ্কাব আহাব ভোজী। মনোময শবীব কি? উহা বূপী, মনোময, সর্ব্বাঙ্গ প্রত্যঙ্গ সর্ব্বেন্দ্রিয সম্পন্ন। অবূপ শবীব কি? উহা অবূপ, সংজ্ঞামায।

৪০। 'পোট্ঠপাদ, স্থূল শবীব পবিগ্রহণেব নিবাবণার্থ আমি উপদেশ দান কবিতেছি, যাহাতে প্রতিষ্ঠিত হইলে তোমাদিগেব সংক্লেশিক ধর্ম্মসমূহ দূবীভূত হইবে, শোধক ধর্ম্মসমূহ বৃদ্ধিপ্রাপ্ত হইবে, এই জন্মেই তোমবা প্রজ্ঞাব পবিপূর্ণতা ও বিপুলতা স্বযং জানিযা ও সাক্ষাত কবিযা বিহাব কবিবে। পোট্ঠপাদ, হযত তোমাব মনে হইবে ঃ "সংক্লেশিক ধর্ম্ম দূবীভূত হইবে, শোধক ধর্ম্ম পবিবর্দ্ধিত হইবে, এই জন্মেই প্রজ্ঞাব পরিপূর্ণতা ও বিপুলতা স্বযং জানিযা ও সাক্ষাত কবিযা বিহাব সম্ভব হইবে; কিন্তু ঐ প্রকাব অবস্থান দুঃখ।" পোট্ঠপাদ, সেবূপ মনে কবিও না। ঐ অবস্থায উপনীত হইলে প্রমোদ্য, প্রীতি, শান্তি, স্মৃতি সম্প্রজ্ঞান এবং সুখবিহাব লাভ হইবে।

৪১। পোট্ঠপাদ, মনোময শবীব পরিগ্রহণেব নিবাবণার্থও আমি উপদেশ দান কবিতেছি, যাহাতে প্রতিষ্ঠিত হইলে তোমাদিগেব...সুখবিহাব লাভ হইবে। [ ৪০ সং পবচ্ছেদ দ্রষ্টব্য ]।

৪২। 'পোট্ঠপাদ অবূপ শবীব গ্রহণেব নিবাবণার্থও আমি উপদেশ দান কবিতেছি, যাহাতে প্রতিষ্ঠিত হইলে তোমাদিগেব...সুখবিহাব লাভ হইবে।

৪৩। 'পোট্ঠপাদ অপবে আমাকে জিজ্ঞাসা করিতে পারে ঃ "যে স্থূল শবীব পবিগ্রহেব নিবাবণার্থ আপনি ধর্ম্মোপদেশ দান কবেন। যাহাতে প্রতিষ্ঠিত হইলে সংক্লেশিক ধর্ম্মসমূহ দূবীভূত হয, শোধক ধর্ম্মসমূহ পবিবর্দ্ধিত হয, এই জন্মেই প্রজ্ঞাব পূর্ণতা ও বিপুলতা স্বযং জানিযা ও সাক্ষাত কবিযা বিহাব সম্ভব হয, হে আবুস! ঐ স্থূল শবীব কি?" এইবূপে জিজ্ঞাসিত হইলে আমি কহিব ঃ "এই শবীবই সেই স্থূল শবীব যাহার পবিগ্রহেব নিবাবণার্থ আমি উপদেশ দান কবি, যাহাতে প্রতিষ্ঠিত হইলে সংক্লেশিক ধর্ম্মসমূহ দূরীভূত হয···সম্ভব হয।"

৪৪। 'পোট্ঠপাদ অপরে আমাকে জিজ্ঞাসা করিতে পারে ঃ "যে মনোময শরীরের নিবারণার্থ আপনি উপদেশ দান করেন, যাহাতে প্রতিষ্ঠিত হইলে…সম্ভব হয, হে আবুস। ঐ মনোময শরীর কি?" এইরূপে জিজ্ঞাসিত হইলে আমি কহিব ঃ "ইহাই সেই মনোময শরীর যাহার নিবারণার্থ আমি উপদেশ দান করি, যাহাতে প্রতিষ্ঠিত হইলে…সম্ভব হয।"

৪৫। পোট্ঠপাদ অপরে আমাকে জিজ্ঞাসা করিতে পারে ঃ "যে অরূপ শরীরের নিবারণার্থ আপনি উপদেশ দান করেন, যাহাতে প্রতিষ্ঠিত হইলে ·· সম্ভব হয, হে আবুস। ঐ অরূপ শরীর কি?" এইরূপে জিজ্ঞাসিত হইলে আমি কহিব ঃ "ইহাই সেই অরূপ শরীর যাহার নিবারণার্থ আমি উপদেশ দান করি, যাহাতে প্রতিষ্ঠিত হইলে ··সম্ভব হয়।"

'পোট্ঠপাদ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে কথিত বাক্য কি সুপ্রতিষ্ঠিত নহে?'

'অবশ্যই, ভন্তে, ইহা সুপ্রতিষ্ঠিত।

৪৬। 'পোট্ঠপাদ, কোন পুরুষ প্রাসাদে আরোহণার্থ উহার নিম্নদেশে সোপান নির্ম্মাণ করিল। জনগণ তাহাকে কহিল ঃ "হে পুরুষ যে প্রাসাদে আরোহণার্থ তুমি সোপান নির্ম্মাণ করিতেছ, ঐ প্রাসাদ পূর্ব্বে অথবা দক্ষিণে অথবা পশ্চিমে অথবা উত্তরে, উহা উচ্চ বা নীচ বা মধ্যমাকৃতি বিশিষ্ট, তাহা তুমি জান কি?" সে উত্তর করিল ঃ "ইহাই সেই প্রাসাদ যাহাতে আরোহণার্থ উহার নিম্নে আমি সোপান নির্ম্মাণ করিতেছি।" পোট্ঠপাদ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে সেই পুরুষের বাক্য কি সুপ্রতিষ্ঠিত নহে?

'অবশ্যই ভন্তে, এরূপ হইলে সেই পুরুষের বাক্য সুপ্রতিষ্ঠিত।'

৪৭। 'এই রূপেই, পোট্ঠপাদ, অপরে আমাকে জিজ্ঞাসা করিতে পারে ঃ "যে স্থূল · সম্ভব হয।" (৫৩—৪৫) সং পদচ্ছেদ পুনরাবৃত্ত হইযাছে)।

'পোট্ঠপাদ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে কথিত বাক্য কি সুপ্রতিষ্ঠিত নহে?'

অবশ্যই, ভন্তে ইহা সুপ্রতিষ্ঠিত।'

৪৮। এইরূপ কথিত হইলে হস্তী-আচার্য্য পুত্র চিত্ত ভগবানকে কহিলেন ঃ

'ভন্তে, যখন স্থূল শবীব পবিগ্রহ হয, তখন মনোময শবীব পবিগ্রহ এবং অব্ূপ শবীব পবিগ্রহ মিথ্যা হয। তখন স্থূল শবীব পবিগ্রহই পুব্ষেব পক্ষে সত্য হয। যখন মনোময শবীব পবিগ্রহ হয, তখন স্থূল শবীব পবিগ্রহ মিথ্যা হয, অব্ূপ শবীব পবিগ্রহ মিথ্যা হয। মনোময শবীব পবিগ্রহই তখন পুব্ষেব পক্ষে সত্য হয। যখন অব্ূপ শবীব-পরিগ্রহ হয়, তখন স্থূল শবীব-পবিগ্রহ মিথ্যা হয, মনোময শবীব-পবিগ্রহ মিথ্যা হয; তখন অব্ূপ শবীব পবিগ্রহই পুব্ষেব পক্ষে সত্য হয।'

৪৯। 'চিত্ত, যে সময স্থূল শবীব-পবিগ্রহ হয, এই সময উহা মনোময শবীব-পবিগ্রহেব স্তবভুক্ত হয় না, অব্ূপ শবীব-পবিগ্রহেব স্তব-ভুক্ত হয না। উহা তখন স্থূল শবীব পবিগ্রহ ব্ূপেই জ্ঞাত হয। সে সময মনোময শবীব-পবিগ্রহ হয, ঐ সমষ উহা স্থূল শবীব পবিগ্রহেব স্তবভুক্ত হয না, অব্ূপ শবীব-পবিগ্রহেব স্তবভুক্ত হয না। উহা তখন মনোময শবীব পবিগ্রহ ব্ূপেই জ্ঞাত হয। যে সমষ অব্ূপ শবীব পবিগ্রহ হয, ঐ সময উহা স্থূল শবীব-পবিগ্রহেব স্তব ভুক্ত হয না, মনোময শবীবেব স্তবভুক্ত হয না। উহা তখন অব্ূপ শবীব পবিগ্রহ ব্ূপেই জ্ঞাত হয। চিত্ত, যদি তোমাকে কেহ জিজ্ঞাসা কবেঃ "তুমি অতীতে ছিলে কি না? ভবিষ্যতে তুমি হইবে কি না? তুমি এখন আছ কি না?" চিত্ত, এইব্ূপে জিজ্ঞাসিত হইলে তুমি কি উত্তব দিবে?'

'ভন্তে, এইব্ূপ জিজ্ঞাসিত হইলে আমি এইব্ূপ কহিবঃ "আমি অতীতে ছিলাম, আমি যে ছিলাম না তাহা নহেঃ আমি ভবিষ্যতে হইব, আমি যে হইব না তাহা নহে, এক্ষণে আমি আছি, আমি যে নাই তাহা নহে।"

৫০। 'চিত্ত, যদি তোমাকে কেহ জিজ্ঞাসা কবেঃ "তোমাব যে অতীতেব শবীর গ্রহণ, তাহাই কি সত্য? ভবিষ্যত এবং বর্ত্তমান শবীব গ্রহণ মিথ্যা? তোমাব যে ভবিষ্যত শবীব পবিগ্রহ, তাহাই কি সত্য? অতীত এবং বর্ত্তমান শবীব গ্রহণ মিথ্যা? তোমাব যে এই ক্ষণকাব বর্ত্তমান শবীব পবিগ্রহ, তাহাই কি সত্য? অতীত এবং ভবিষ্যত শবীব পবিগ্রহ মিথ্যা?" চিত্ত, এইব্ূপে জিজ্ঞাসিত হইলে তুমি কি উত্তব দিবে?'

'ভন্তে এইব্ূপ জিজ্ঞাসিপ হইলে আমি কহিব, "আমাব যে অতীতেব শবীব পবিগ্রহ, তাহা যে সমষ আমি ছিলাম, ঐ সময সত্য ছিল, ভবিষ্যত এবং বর্ত্তমান শবীব পবিগ্রহ মিথ্যা ছিল। আমাব যে ভবিষ্যত শবীব পবিগ্রহ,

তাহা, যে সময় আমি হইব, ঐ সময় সত্য হইবে, অতীত এবং বর্ত্তমান শরীর পরিগ্রহ মিথ্যা হইবে। আমার যে এই ক্ষণকার বর্ত্তমান শরীর পরিগ্রহ উহাই এক্ষণে সত্য। অতীত ও ভবিষ্যত শরীর পরিগ্রহ মিথ্যা।" আমি এই রূপেই জিজ্ঞাসিত প্রশ্নের উত্তর দিব।'

৫১। 'এইরূপেই, চিত্ত, যখন উক্ত ত্রিবিধ শরীর পরিগ্রহের কোন একটি চলিতেছে, তখন উহা অপর দুইটির কোনটিরই গুরুভুক্ত হয় না।

৫২। 'চিত্ত, যেরূপ গাভী হইতে দুধ, দুধ হইতে দধি, দধি হইতে নবনীত, নবনীত হইতে ঘৃত, ঘৃত হইতে ঘৃত-মণ্ড, যে সময় দুগ্ধ থাকে, ঐ সময় উহা দধিও নহে, নবনীতও নহে, ঘৃতও নহে, ঘৃত-মণ্ডও নহে, ঐ সময় দুগ্ধই উহার সংজ্ঞা। যে সময় দধি হয়…নবনীত হয়… ঘৃত হয় ঘৃত-মণ্ড হয় তখন উহা দুগ্ধ পদবাচ্য নহে, দধি পদবাচ্য নহে, নবনীত পদবাচ্য নহে, ঘৃত পদবাচ্য নহে, তখন ঘৃত-মণ্ডই উহার সংজ্ঞা।

৫৩। এইরূপেই, চিত্ত, যখন উক্ত ত্রিবিধ শরীর পরিগ্রহের কোন একটি চলিতেছে, তখন উহা অপর দুইটির কোনটিরই সংজ্ঞাভুক্ত হয় না। চিত্ত, এই সকল লৌকিক সংজ্ঞা, লৌকিক নিরুক্তি, লৌকিক ব্যবহার, লৌকিক প্রজ্ঞপ্তি। তথাগত নির্লিপ্ত হইয়া উহাদের ব্যবহার করেন।'

৫৪। এইরূপ উক্ত হইলে পোট্ঠপাদ পরিব্রাজক ভগবানকে কহিলেন ঃ

'ভন্তে, অতি উত্তম, অতি উত্তম। যেরূপ উৎপাতিতের পুনঃপ্রতিষ্ঠা হয়, লুক্কায়িত প্রকাশিত হয়, মূঢ় পথ প্রদর্শিত হয়, চক্ষুষ্মানের দেখিবার নিমিত্ত অন্ধকারে তৈলদীপ ধৃত হয়, সেই রূপই ভগবান অনেক প্রকারে ধর্ম্ম প্রকাশিত করিয়াছেন। ভন্তে, আমি ভগবানের শরণ লইতেছি। ধর্ম্মের ও ভিক্ষু সঙ্ঘের শরণ লইতেছি অদ্য হইতে জীবনের অন্তকাল পর্য্যন্ত ভগবান আমাকে শরণাগত উপাসক রূপে গ্রহণ করুন।'

৫৫। কিন্তু হস্তী-আচার্য্য-পুত্র চিত্ত ভগবানকে কহিলেন ঃ

'ভন্তে অতি উত্তম…শরণ লইতেছি। আমি ভগবানের নিকট প্রব্রজ্যা ও উপসম্পদা লইবার বাসনা করি।'

৫৬। হস্তী-আচার্য্য পুত্র চিত্ত ভগবানের নিকট প্রব্রজ্যা ও উপসম্পদা লাভ করিলেন। অতঃপর নবদীক্ষিত আয়ুষ্মান হস্তী আচার্য্যপুত্র চিত্ত নির্জ্জনবাসী, অপ্রমত্ত, উৎসাহপূর্ণ, দৃঢ়সংকল্প হইয়া অনতিবিলম্বে যথার্থ

পথাবলম্বী কুলপুত্রগণ যে সম্পদ লাভের জন্য গৃহ পরিত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যার আশ্রয় করেন, সেই অনুত্তর ব্রহ্মচর্য্য স্বয়ং জ্ঞাত হইয়া ও উপলব্ধি করিয়া এই জীবনেই উহার পূর্ণতা সাধন করিলেন ঃ 'জন্মের ধ্বংস হইয়াছে, ব্রহ্মচর্য্য সম্পাদিত হইয়াছে, কর্ত্তব্য সম্পন্ন হইয়াছে, এই জীবনে করণীয় আর কিছুই নাই,' ইহা জ্ঞাত হইয়া আয়ুষ্মান চিত্ত অর্হতদিগের অন্যতম হইলেন।

। পোট্ঠপাদ সূত্র সমাপ্ত।

## শুভ সূত্রের পূর্ব্বাভাষ

এই সূত্রে এবং শ্রামণ্য ফল সূত্রে বিশেষ কোন প্রভেদ নাই। পার্থক্য এই মাত্র যে, শ্রামণ্য ফল সূত্রে উক্ত শ্রামণ্যের ফলরূপ মানসিক অবস্থাগুলি বর্ত্তমান সূত্রে তিন ভাগে বিভক্ত হইয়া শীলস্কন্ধ, সমাধিস্কন্ধ এবং প্রজ্ঞাস্কন্ধ কথিত হইয়াছে।

বর্ত্তমান সূত্র হইতে দৃষ্ট হইবে যে, পূর্ব্বোক্ত চারি ধ্যান (প্রথম ধ্যান, দ্বিতীয় ধ্যান, তৃতীয় ধ্যান, চতুর্থ ধ্যান) সমাধির অন্তর্গত। কিন্তু ঐ চারি ধ্যান ব্যতীত অপরাপর গুণও সমাধির অন্তর্গত, যথা—

ইন্দ্রিয় দ্বার সমূহের রক্ষণ,

স্মৃতি ও ধৃতি,

সন্তুষ্টি,

চিত্তের পঞ্চ নীবরণের পরিহার।

ধ্যান ও সমাধির মধ্যে যে সম্বন্ধ, প্রধানতঃ তাহাই প্রদর্শনের জন্য বর্ত্তমান সূত্র একটি পৃথক সূত্ররূপে সংগৃহীত হইয়াছে।

### ১০। শুভ সূত্র

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি। ভগবানের পরিনির্ব্বাণের অল্পকাল পরে কোন সময় আয়ুষ্মান আনন্দ শ্রাবস্তিস্থিত অনাথপিণ্ডিকের জেতবন আরামে অবস্থান করিতেছিলেন। ঐ সময় তোদেয্য[১]-পুত্র তরুণ শুভ কর্ম্ম-বশতঃ শ্রাবস্তিতে বাস করিতেছিলেন।

২। তরুণ শুভ অপর এক যুবককে সম্বোধন করিয়া কহিলেন: 'এস, যুবক, শ্রমণ আনন্দের নিকট গমন করিয়া আমার নামে তাঁহার কুশল জিজ্ঞাসা করিও এবং কৃপাপূর্ব্বক আমার গৃহে আসিবার, জন্য তাঁহাকে কহিও।'

৩। যুবক উত্তরে 'উত্তম' কহিয়া আয়ুষ্মান আনন্দের নিকট গমন

---

১। তুদি নামক স্থানের অধিবাসী। ঐ স্থান শ্রাবস্তির নিকটে স্থিত। উহা এক্ষণে নেপাল রাজ্যের অন্তর্গত।

পূর্ব্বক তাঁহার সহিত চিত্তরঞ্জক প্রীত্যালাপান্তে এক প্রান্তে উপবেশন করিলেন। এইরূপে উপবিষ্ট হইয়া যুবক আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'তোদেয্য-পুত্র তরুণ শুভ পূজ্য আনন্দের কুশল জিজ্ঞাসা করিয়াছেন এবং কৃপাপূর্ব্বক তাঁহার গৃহে আগমনের জন্য আনন্দকে অনুরোধ করিয়াছেন।'

৪। এইরূপ উক্ত হইলে আয়ুষ্মান আনন্দ সেই যুবককে কহিলেন ঃ

'হে যুবক, এখন সময় নয়, আজ আমি ঔষধ সেবন করিয়াছি। অবস্থা এবং অবসর বুঝিয়া আগামী কল্য আমার যাওয়া সম্ভব হইতে পারে।'

তদনন্তর সেই যুবক আসন হইতে উত্থান পূর্ব্বক শুভের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে সমস্ত কহিলেন। তিনি আরও কহিলেন যে আনন্দ যাহা জ্ঞাপন করিয়াছেন তাহাই পর্য্যাপ্ত, কারণ তিনি আগামী দিবসে আসিতে স্বীকৃত হইয়াছেন।

৫। অনন্তর আয়ুষ্মান আনন্দ সেই রাত্রির অবসানে প্রাতঃকালীন বস্ত্র পরিহিত হইয়া পাত্র ও চীবর গ্রহণ পূর্ব্বক চেতিয দেশাগত জনৈক ভিক্ষুকে পশ্চাৎ-শ্রমণ রূপে সমভিব্যাহারে লইয়া শুভের আবাসে গমন করিলেন ও তথায় নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। শুভ তাঁহার সমীপে আগত হইয়া তাঁহার সহিত প্রীত্যালাপ ব্যঞ্জক বাক্যের বিনিময়ান্তে এক প্রান্তে আসন গ্রহণ করিলেন। পরে তিনি আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, আপনি দীর্ঘকাল গৌতমের সেবা করিয়াছেন, অনুক্ষণ তাঁহার নিকটে অবস্থান করিয়াছেন, সর্ব্বদা তাঁহার সঙ্গ অনুসরণ করিয়াছেন। ভগবান গৌতম যে ধর্ম্মের প্রশংসা করিতেন, যাহা আশ্রয় করিবার জন্য তিনি জনগণকে সমুত্তেজিত করিতেন, যাহাতে তিনি তাহাদিগকে প্রবিষ্ট

## শীল, সমাধি, প্রজ্ঞা

করাইতেন, প্রতিষ্ঠিত করিতেন, পূজ্য আনন্দ সেই ধর্ম্ম জ্ঞাত আছেন। আনন্দ, ঐ ধর্ম্ম কি ?'

৬। 'হে যুবক, ভগবান তিন ধর্ম্মস্কন্ধের প্রশংসা করিতেন, যাহা আশ্রয় করিবার জন্য তিনি জনগণকে সমুত্তেজিত করিতেন যাহাতে তিনি

তাহাদিগকে প্রবিষ্ট করাইতেন, প্রতিষ্ঠিত করিতেন। ঐ তিন স্কন্ধ কি কি? আর্য্য শীলস্কন্ধ, আর্য্য সমাধি স্কন্ধ, আর্য প্রজ্ঞা স্কন্ধ। হে যুবক, ভগবান এই তিন স্কন্ধের প্রশংসাবাদী ছিলেন, যাহা আশ্রয় করিবার জন্য তিনি জনগণকে...প্রতিষ্ঠিত করিতেন।'

'আনন্দ, পূজ্য গৌতম প্রশংসিত ঐ আর্য্য শীলস্কন্ধ কি?

৭। 'হে যুবক, মনে কর জগতে তথাগতের আবির্ভাব হইয়াছে, যিনি অর্হত, সম্যক সম্বুদ্ধ· হে যুবক, ভিক্ষু এই রূপেই শীল সম্পন্ন হইয়া থাকেন।

[ শ্রামণ্য ফল সূত্রের পদচ্ছেদ সংখ্যা ৪০—৬৩ দ্রষ্টব্য ]

৮। 'হে যুবক, ইহাই ভগবান প্রশংসিত আর্য্য শীলস্কন্ধ, যাহা আশ্রয় করিবার জন্য তিনি জনগণকে সমুত্তেজিত করিতেন, যাহাতে তিনি তাহা-দিগকে প্রবিষ্ট করাইতেন, প্রতিষ্ঠিত করিতেন। কিন্তু ইহার পরও করণীয় আছে।'

'হে আনন্দ আশ্চর্য্য! হে আনন্দ, অদ্ভুত! হে আনন্দ, এই আর্য্য শীলস্কন্ধ পরিপূর্ণ, অপরিপূর্ণ নহে; এরূপ পরিপূর্ণ শীলস্কন্ধ আমি এই ধর্ম্মের বাহিরে অন্য শ্রমণ-ব্রাহ্মণের মধ্যে দেখি না। হে আনন্দ, এইরূপ পরিপূর্ণ আর্য্য শীলস্কন্ধ যদি এই ধর্ম্মের বাহিরে অন্য শ্রমণ-ব্রাহ্মণ কর্ত্তৃক আপনার মধ্যে দৃষ্ট হয়, তাহা হইলে তাঁহারা উহাতেই সন্তুষ্ট হইবেন: "ইহাই পর্য্যাপ্ত, যাহা সম্পাদন করিয়াছি তাহাতেই শ্রামণ্যের লক্ষ্যে উপনীত হইয়াছি, অপর কিছুই করণীয় নাই, অথচ আনন্দ কহিতেছেন: "ইহার পরও করণীয় আছে।'

। শুভ সূত্রের প্রথম ভাণবার সমাপ্ত।

২। ১। 'হে আনন্দ, ভগবান প্রশংসিত সেই আর্য্য সমাধিস্কন্ধ কি?—যাহা আশ্রয় করিবার জন্য তিনি জনগণকে সমুত্তেজিত করিতেন, যাহাতে তিনি তাহাদিগকে প্রবিষ্ট করাইতেন, প্রতিষ্ঠিত করিতেন.?

'হে যুবক, ভিক্ষু কি প্রকারে রক্ষিতেন্দ্রিয় হইয়া থাকেন?...তাঁহার দেহের কোন অংশই বিবেকজ প্রীতি-সুখ দ্বারা অব্যাপ্ত থাকে না।

[ শ্রামণ্য ফল সূত্রের পদচ্ছেদ সংখ্যা ৬৪—৭৬ দ্রষ্টব্য ]।

২। 'হে যুবক, ভিক্ষু যখন কাম হইতে বিবিক্ত হইয়া, অকুশল ধর্ম্ম

-হইতে বিবিক্ত হইযা, সবিতর্ক, সবিচাব, বিবেকজ প্রীতি-সুখ-মণ্ডিত প্রথম ধ্যান লাভ কবিযা বিহাব কবেন, তখন তিনি এই দেহকে বিবেকজ প্রীতি-সুখ দ্বাবা প্লাবিত কবেন, সিক্ত কবেন, পবিপূর্ণ কবেন, পরিস্ফুবিত কবেন, তাঁহাব দেহেব কোন অংশই বিবেকজ প্রীতিসুখ দ্বারা অব্যাপ্ত থাকে না। ইহাই সমাধিস্কন্ধ।

৩। 'পুনশ্চ, যুবক, ভিক্ষু বিতর্ক বিচাবেব অব্যাপ্ত থাকে না।

[ শ্রামণ্য ফল সূত্রেব পদচ্ছেদ সংখ্যা ৭৭—৭৮] ইহাও সমাধিস্কন্ধ।

৪। 'পুনশ্চ, যুবক, ভিক্ষু প্রীতিতেও বৈবাগ্য উৎপাদন কবিয়া উপেক্ষা সম্পন্ন···অব্যাপ্ত থাকে না।

[ শ্রামণ্য ফল সূত্রেব পদচ্ছেদ সংখ্যা ৭৯—৮২ ] ইহাও সমাধিস্কন্ধ।

৫। 'হে যুবক, ইহাই সেই আর্য্য সমাধিস্কন্ধ যাহা ভগবান কর্ত্তৃক প্রশংসিত, যাহা আশ্রয কবিবাব জন্য তিনি জনগণকে সমুত্তেজিত কবিতেন, যাহাতে তিনি তাহাদিগকে প্রবিষ্ট কবাইতেন, প্রতিষ্ঠিত কবিতেন। কিন্তু ইহাব পবও কবণীয আছে।

'হে আনন্দ, আশ্চর্য্য! অদ্ভুত! ঐ আর্য্য শীলস্কন্ধ পবিপূর্ণ... ইহাব পবও কবণীয আছে।'

৬। পরন্তু, হে আনন্দ, সেই আর্য্য প্রজ্ঞাস্কন্ধ কি যাহা ভগবান কর্ত্তৃক প্রশংসিত হইত, যাহা আশ্রয কবিবাব জন্য তিনি জনগণকে সমুত্তেজিত কবিতেন, যাহাতে তিনি তাহাদিগকে প্রবিষ্ট কবাইতেন, প্রতিষ্ঠিত কবিতেন?'

'এইবূপে চিত্তেব সেই সমাহিত, পবিশুদ্ধ, পর্য্যাবদাত...প্রতিবদ্ধ।

( শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৮৩, ৮৪ )

৭। 'হে যুবক, ভিক্ষু যখন চিত্তেব সেই সমাহিত, পবিশুদ্ধ, পর্য্যাবদাত, অনঙ্গণ, উপক্লেশ-বিগত, মৃদুভূত, কমনীয, স্থিত, অনেক অবস্থায জ্ঞানদর্শনেব অভিমুখে চিত্তকে নমিত কবেন, তখন তিনি এই জ্ঞান লাভ কবেন: "আমাব এই কায প্রতিবদ্ধ।"

[ শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৮৩ দ্রষ্টব্য ] ইহাই প্রজ্ঞা।

৮। 'এইবূপে চিত্তেব সেই সমাহিত সর্ব্বেন্দ্রিয়যুক্ত কায নির্ম্মাণ কবেন। [ শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সং ৮৫ দ্রষ্টব্য ] ইহাও প্রজ্ঞা।

৯। 'চিত্তের সেই সমাহিত পুনর্জন্ম আব নাই, ইহা তিনি জানিতে পারেন।

[ শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৮৭-৯৮ ] ইহাও প্রজ্ঞা।

১০। 'হে যুবক, ইহাই সেই আর্য্য প্রজ্ঞাস্কন্ধ, যাহা ভগবান কর্ত্তৃক প্রশংসিত, যাহা আশ্রয় করিবাব জন্য তিনি জনগণকে সমুত্তেজিত কবিতেন, যাহাতে তিনি তাহাদিগকে প্রবিষ্ট কবাইতেন, প্রতিষ্ঠিত কবিতেন। ইহাব পব করণীয আব কিছুই নাই।'

'হে আনন্দ, আশ্চর্য্য! হে আনন্দ, অদ্ভুত। হে আনন্দ, এই আর্য্য প্রজ্ঞাস্কন্ধ পবিপূর্ণ, অপবিপূর্ণ নহে, হে আনন্দ এইরূপ পরিপূর্ণ আর্য্য প্রজ্ঞাস্কন্ধ আমি এই ধর্ম্মেব বাহিবে অন্য শ্রমণ ব্রাহ্মণের মধ্যে দেখি না। ইহাব পব কবণীয আব কিছুই নাই।' হে আনন্দ, উত্তম। উত্তম! যেরূপ উৎপাতিতেব পুনঃ প্রতিষ্ঠা হয, লুক্কাযিত প্রকাশিত হয, মূঢ় পথ প্রদর্শিত হয, চক্ষুষ্মানেব দেখিবাব নিমিত্ত অন্ধকাবে তৈলদীপ ধৃত হয, সে রূপই পূজ্য আনন্দ অনেক প্রকাবে ধর্ম্ম প্রকাশিত কবিযাছেন। হে আনন্দ, আমি ভগবান গৌতমেব শবণ লইতেছি, ধর্ম্মেব শবণ লইতেছি, ভিক্ষুসঙ্ঘেব শবণ লইতেছি। অদ্য হইতে জীবনেব অন্তকাল পর্য্যন্ত পূজ্য আনন্দ আমাকে শবণাগত উপাসক রূপে গ্রহণ করুন।'

। শুভ সূত্র সমাপ্ত।

# কেবদ্ধ সূত্রের পূর্ব্বাভাষ

এই সূত্রে অলৌকিক ঘটনাব উৎপাদন শক্তি সম্বন্ধে আলোচনা করা হইযাছে। বুদ্ধকে অলৌকিক অদ্ভুত ঘটনা প্রদর্শনেব জন্য অনুবোধ কবা হইলে বুদ্ধ উত্তব কবিলেন যে, ঐ সকল শক্তির কোন মূল্য নাই। গান্ধাবী, মণিক ইত্যাদি বিদ্যাব দ্বাবা যে কোন পুরুষেব পক্ষে ঐ সকল শক্তি লাভ সম্ভব হইতে পাবে। কিন্তু যে শিক্ষা দ্বাবা পুরুষ উচ্চ হইতে উচ্চতর মার্গে গমন কবিযা অবহতে পবিণত হয়, ঐ শিক্ষা অপেক্ষা বৃহত্তব বিস্ময় আব নাই।

এই প্রসঙ্গে বুদ্ধ একটি আখ্যান বিবৃত করিলেন। একজন ভিক্ষু ঋদ্ধি বলে স্বর্গ হইতে স্বর্গান্তবে গমন পূর্ব্বক বিভিন্ন দেবগণকে প্রশ্ন কবিলেন ঃ—

চাবি মহাভূত—পৃথিবীধাতু, অপধাতু, তেজধাতু,
বাযুধাতু, কোথায় নিঃশেষে নিবৃদ্ধ হয ?

দেবতাগণেব কেহই তাঁহার প্রশ্নের উত্তব দিতে সমর্থ হইলেন না। মহাব্রহ্মা সর্ব্বশেষে ভিক্ষুকে কহিলেন যে, একমাত্র বুদ্ধই তাঁহাব এই প্রশ্নেব উত্তব দিতে সক্ষম। ভিক্ষু তখন বুদ্ধেব নিকট গিযা তাঁহাকে ঐ প্রশ্ন কবিলেন। বুদ্ধ ঐ প্রশ্নেব মীমাংসাকালে প্রথমে কহিলেন যে, প্রশ্নটি এইরূপ ভাবে কবা উচিত ঃ—

চাবি মহাভূত কোথাব স্থিত হয় না ?
নাম ও রূপ কোথায় নিঃশেষে বিলুপ্ত হয় ?

উত্তব হইল ঃ—

যে বিজ্ঞান অনিদর্শন, অনন্ত অপধাতু, পৃথিবীধাতু, তেজ
ও বাযু ধাতু তাহাতে স্থিত হয না।
এই স্থানেই নাম ও রূপ নিঃশেষে বিলুপ্ত হয, বিজ্ঞানেব
নিবোধে ইহাবাও বিলুপ্ত হয।

অবহতেব বিজ্ঞানই ঐ বিজ্ঞান। বিজ্ঞানেব নিবোধেব সহিত চাবি মহাভূত সহ পুরুষেবও অস্তিত্ব বিলুপ্ত হয।

"বন্ধুগণ, আমি তোমাদিগকে সত্যই কহিতেছি—নশ্বব, চাবি হস্ত

পরিমিত কিন্তু আত্মবোধী ও মনঃ সংযুক্ত এই যে দেহ ইহারই মধ্যে জগত স্থিত, ইহারই মধ্যে উহার বৃদ্ধি ও ক্ষয় এবং ইহাতেই উহার বিলুপ্তি।" (অঙ্গুত্তর নিকায) উপযুক্ত আখ্যানের মর্ম্ম এই যে, প্রথমতঃ দেবতাগণের উপর নির্ভর করা ভ্রম, দ্বিতীয়তঃ ঋদ্ধিবল অকিঞ্চিৎকর।

## ১১। কেবদ্ধ সূত্র

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি। এক সময় ভগবান নালন্দায় পাবারিকের আম্রবনে অবস্থান করিতেছিলেন। ঐ সময় গৃহপতি পুত্র কেবদ্ধ ভগবানের সমীপে উপগত হইয়া তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবেশন করিলেন। পরে কেবদ্ধ ভগবানকে কহিলেন ঃ

'ভন্তে, এই নালন্দা সমৃদ্ধিশালী, ঐশ্বর্য সম্পন্ন এবং ভগবানে অনুরক্ত জনবহুল। ভগবান কৃপা পূর্ব্বক অলৌকিক ঋদ্ধি প্রদর্শনের জন্য কোন ভিক্ষুকে আদেশ করুন। এইরূপ করিলে নালন্দা অধিকতর রূপে ভগবানের প্রতি অনুরক্ত হইবে।'

এইরূপ উক্ত হইলে ভগবান গৃহপতি পুত্র কেবদ্ধকে কহিলেন ঃ 'কেবদ্ধ আমি ভিক্ষুদিগকে এরূপ ধর্ম্মোপদেশ দিই না—"ভিক্ষুগণ, তোমরা শুভ্র বসন পরিহিত গৃহীদিগের নিকট ঋদ্ধি প্রদর্শন কর।"

২। দ্বিতীয়বার কেবদ্ধ ভগবানকে কহিলেন ঃ

'ভগবানের বিরক্তির উৎপাদন আমার ইচ্ছা নহে, কিন্তু আমি কহিতেছি ঃ "এই নালন্দা সমৃদ্ধিশালী অনুরক্ত হইবে।"

দ্বিতীয়বারও ভগবান কেবদ্ধকে পূর্ব্বের ন্যায় উত্তর দিলেন।

৩। তৃতীয়বার কেবদ্ধ ভগবানকে পূর্ব্বের ন্যায় অনুরোধ করিলেন। 'কেবদ্ধ, ত্রিবিদ্ধ প্রাতিহার্য্য আছে যাহা স্বয়ং জ্ঞাত হইয়া ও সাক্ষাত করিয়া আমি প্রকাশ করিয়াছি। ঐ তিন প্রতিহার্য্য কি কি? ঋদ্ধি প্রাতিহার্য্য, আদেশনা প্রাতিহার্য্য, অনুশাসণী প্রাতিহার্য্য।

৪। 'কেবদ্ধ, ঋদ্ধি-প্রাতিহার্য্য কি? ভিক্ষু অনেকবিধ ঋদ্ধি সম্পন্ন হন, —এক হইয়াও বহুতে পরিণত হন, বহু হইয়াও একে পরিণত হন। তাঁহার আবির্ভাব ও তিরোভাব হয়, আকাশে গমনের ন্যায় তিনি ভিত্তি, প্রাকার ও পর্ব্বতের অপর পারে অবাধে গমন করেন, জলে উন্মজ্জন নিমজ্জনের ন্যায় ভূমিতেও উন্মজ্জন নিমজ্জন করেন, ভূমিতে গমনের ন্যায় জলতল ভেদ না

করিয়া জলের উপর গমন করেন, পর্য্যঙ্কাবদ্ধ হইয়া পক্ষীর ন্যায় আকাশে ভ্রমণ করেন, মহা পরাক্রমশালী মহাবল চন্দ্র-সূর্য্যকে হস্ত দ্বারা স্পর্শ করেন, পরিমর্দ্দন করেন, সশরীরে ব্রহ্মলোক পর্য্যন্ত গমন করেন। কোন শ্রদ্ধাবান প্রসন্নচিত্ত ব্যক্তি ভিক্ষুকে ঐ সকল ঋদ্ধি প্রদর্শন করিতে দেখিলেন।

৫। 'সেই শ্রদ্ধাবান প্রসন্নচিত্ত ব্যক্তি ঘটনাটি কোন এক শ্রদ্ধাহীন প্রসন্নচিত্ত ব্যক্তির নিকট প্রকাশ করিলেন: "আশ্চর্য্য, অদ্ভুত, শ্রমণের এই মহাঋদ্ধি, মহাবল। আমি সত্যই সেই ভিক্ষুকে বহুবিধ ঋদ্ধি সম্পাদন করিতে দেখিলাম—যথা এক হওয়াও বহুতে পরিণত হওয়া, ··· সশরীরে ব্রহ্মলোক পর্য্যন্ত গমন।" শ্রদ্ধাহীন অপ্রসন্নচিত্ত ব্যক্তিটি তাহাকে কহিল: "গান্ধারী নামে এক বিদ্যা আছে। উহারই সাহায্যে ভিক্ষু বহুবিধ ঋদ্ধি সম্পাদন করেন। এক হইয়াও বহুতে পরিণত হন ··· সশরীরে ব্রহ্মলোক পর্য্যন্ত গমন করেন।" কেবদ্ধ, তুমি কিরূপ মনে কর? সেই শ্রদ্ধাহীন অপ্রসন্নচিত্ত ব্যক্তিটি শ্রদ্ধাবান প্রসন্নচিত্ত ব্যক্তিকে কি এইরূপ কহিতে পারে না?

'ভন্তে, তাহা সম্ভব।'

'কেবদ্ধ, ঋদ্ধি-প্রাতিহার্য্যের এই দোষ দেখিয়া আমি উহাতে বিরক্ত, উহা আমার নিকট লজ্জা ও ঘৃণার বস্তু।

৬। 'কেবদ্ধ, আদেশনা প্রাতিহার্য্য কি? ভিক্ষু সত্ত্বগণের, মনুষ্যগণের, চিত্ত, চেতসিক, বিতর্ক এবং বিচার উদ্ঘাটন করেন: "এইরূপ তোমার মন, এই এই বিষয়ে তোমার মন মগ্ন, তোমার চিত্ত এই প্রকার।" কোন শ্রদ্ধাবান প্রসন্নচিত্ত ব্যক্তি ভিক্ষুকে ঐ ঋদ্ধি প্রদর্শন করিতে দেখিলেন।

৭। 'সেই শ্রদ্ধাবান প্রসন্নচিত্ত ব্যক্তি ঘটনাটি কোন এক শ্রদ্ধাহীন অপ্রসন্নচিত্ত ব্যক্তির নিকট প্রকাশ করিলেন: "আশ্চর্য্য, অদ্ভুত, শ্রমণের এই মহাঋদ্ধি, মহাবল! আমি সত্যই সেই ভিক্ষুকে সত্ত্বগণের মনুষ্যগণের চিত্ত, চেতসিক, বিতর্ক এবং বিচার উদ্ঘাটন করিতে দেখিলাম—"এইরূপ তোমার মন, এই এই বিষয়ে তোমার মন লগ্ন, তোমার চিত্ত এই প্রকার" শ্রদ্ধাহীন অপ্রসন্নচিত্ত ব্যক্তিটি তাঁহাকে কহিল: "মণিক নামে এক বিদ্যা আছে। উহারই সাহায্যে ভিক্ষু সত্ত্বগণের মনুষ্যগণের চিত্ত, চেতসিক ··· এইরূপ তোমার মন, এই এই বিষয়ে তোমার মন মগ্ন, তোমার চিত্ত এই প্রকার।" কেবদ্ধ, তুমি কিরূপ মনে কর? সেই শ্রদ্ধাহীন, অপ্রসন্ন-চিত্ত ব্যক্তিটি শ্রদ্ধাবান প্রসন্নচিত্ত ব্যক্তিকে কি এইরূপ কহিতে পারে না?

'ভন্তে, তাহা সম্ভব।'

'কেবদ্ধ, আদেশনা প্রাতিহার্য্যের এই দোষ দেখিযা আমি উহাতে বিবক্ত, উহা আমার নিকট লজ্জা ও ঘৃণাব বস্তু।

৮। 'কেবদ্ধ, অনুশাসনী প্রাতিহার্য্য কি? ভিক্ষু এইবূপ অনুশাসন কবেন: "এইরূপ বিতর্ক কবিবে, এইবূপ বিতর্ক কবিবে না; এইবূপ মনস্কাব কবিবে, এবূপ মনস্কাব কবিবে না, ইহাব পবিহাব কবিবে, ইহা স্বীকাব কবিবে" কেবদ্ধ, ইহাই অনুশাসনী প্রাতিহার্য্য।

৯। 'পুনশ্চ, কেবদ্ধ, জগতে তথাগতেব আবির্ভাব হইযাছে, যিনি অবহত, সম্যক সম্বুদ্ধ ইত্যাদি [শ্রামণ্য ফল সূত্র, পদচ্ছেদ সংখ্যা ৪০—৭৪ দ্রষ্টব্য]।

১০। 'আপনাতে এই পঞ্চ নীবরণ প্রহীন দেখিযা অব্যাপ্ত থাকে না। [শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৭৫]।

১১। 'কেবদ্ধ, যেবূপ কোন দক্ষ স্নাপক অব্যাপ্ত থাকে না। (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৭৬) কেবদ্ধ ইহাও অনুশাসনী প্রাতিহার্য্য কথিত হয।

১২। ··· চতুর্থ ধ্যান লাভ কবিয়া বিবাজ করেন ··। (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৮১—৮২) কেবদ্ধ, ইহাও অনুশাসনী প্রাতিহার্য্য কথিত হয।

১৩। 'এইবূপে চিত্তেব সেই সমাহিত, পবিশুদ্ধ চিত্তকে নমিত কবেন (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সংখ্যা ৮৩) কেবদ্ধ, ইহাও অনুশাসনী প্রাতিহার্য্য কথিত হয।

১৪। '··· পুনর্জন্ম আব নাই, ইহা তিনি জানিতে পাবেন। (শ্রামণ্য ফলসূত্র—পদচ্ছেদ সংখ্যা ৯৭) ইহাও অনুশাসনী প্রাতিহার্য্য কথিত হয।

১৫। 'কেবদ্ধ, এই তিন প্রাতিহার্য্য আমি স্বযং জানিয়া ও সাক্ষাত কবিযা প্রকাশ কবিযাছি। কেবদ্ধ, পূর্বে এই ভিক্ষু সঙ্ঘেই জনৈক ভিক্ষুর চিত্তে এইবূপ পবিবিতর্কেব উদয হইযাছিল, "চারি মহাভূত—পৃথিবী ধাতু, অপ ধাতু, তেজ ধাতু, বাযু ধাতু—কোথাও নিঃশেষে নিবুদ্ধ হয?" অনন্তব কেবদ্ধ, সেই ভিক্ষু এবূপ সমাধি প্রাপ্ত হইলেন যে চিত্তেব ঐ সমাহিত অবস্থায দেবলোকে গমনেব মার্গ তাঁহাব নিকট প্রকট হইল।

১৬। 'তৎপবে, কেবদ্ধ, ভিক্ষু চাতুর্ম্মহাবাজিক দেবগণেব নিকট গমন-

পূর্ব্বক তাঁহাদিগকে কহিলেন ঃ "আবুস, চারি মহাভূত—পৃথিবী ধাতু, অপ্ ধাতু, তেজ ধাতু, বায়ু ধাতু—কোথায় নিঃশেষে নিরুদ্ধ হয় ?"

'কেবদ্ধ, এইরূপ কথিত হইলে চাতুর্ম্মহারাজিক দেবগণ সেই ভিক্ষুকে কহিলেন ঃ "হে ভিক্ষু ঐ চারি মহাভূত কোথায় নিঃশেষে নিরুদ্ধ হয় তাহা আমরাও জানি না। কিন্তু আমাদিগের অপেক্ষা শ্রেষ্ঠ ও উন্নত চারি মহারাজা আছেন। তাঁহারা উক্ত চারি মহাভূতের নিঃশেষ নিরোধের স্থান অবগত হইবেন।"

১৭। 'তৎপরে, কেবদ্ধ, ভিক্ষু সেই চারি মহারাজার নিকট গমন পূর্ব্বক তাঁহাদিগকে পূর্ব্বোক্ত প্রশ্ন জিজ্ঞাসা করিলেন।

'কেবদ্ধ, এইরূপে জিজ্ঞাসিত হইয়া সেই চারি মহারাজা ভিক্ষুকে কহিলেন ঃ হে ভিক্ষু ঐ চারি মহাভূত কোথায় নিঃশেষে নিরুদ্ধ হয় তাহা আমরাও জানি না। কিন্তু, ভিক্ষু, ত্রয়স্ত্রিংশ দেবগণ আমাদিগের অপেক্ষা শ্রেষ্ঠ ও উন্নত। তাঁহারা উক্ত চারি মহাভূতের নিঃশেষ নিরোধের স্থান অবগত হইবেন।

১৮। 'অনন্তর, কেবদ্ধ, ভিক্ষু ত্রয়স্ত্রিংশ দেবগণের নিকট গমন করিয়া তাঁহাদিগকে পূর্ব্বোক্ত প্রশ্ন জিজ্ঞাসা করিলেন ঃ

'তাঁহারা ভিক্ষুকে কহিলেন ঃ "হে ভিক্ষু, ঐ চারি মহাভূত কোথায় নিঃশেষে নিরুদ্ধ হয় তাহা আমরাও জানি না। কিন্তু দেবরাজ শক্র আমাদিগের অপেক্ষা শ্রেষ্ঠ ও উন্নত। তিনি উক্ত চারি মহাভূতের নিঃশেষ নিরোধের স্থান অবগত হইবেন।"

১৯। 'কেবদ্ধ, তৎপরে ভিক্ষু দেবরাজ শক্রের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে পূর্ব্ববিধ প্রশ্ন করিলেন। শক্রও প্রশ্নের উত্তর দানে স্বীয় অসামর্থ জ্ঞাপন করিয়া ভিক্ষুকে যাম দেবতাদিগের নিকট প্রেরণ করিলেন।

২০। 'ভিক্ষু যাম দেবতাদিগের নিকট গমন করিয়া তাঁহাদিগকে উক্ত প্রশ্ন জিজ্ঞাসা করিলেন। তাঁহারাও উত্তর দানে অসমর্থ হইয়া ভিক্ষুকে সুযাম দেবপুত্রের নিকট প্রেরণ করিলেন।

২১। 'ভিক্ষু সুযামের নিকট গমন করিয়া তাঁহাকে পূর্ব্বোক্ত প্রশ্ন করিলে তিনিও উত্তর দানে অক্ষম হইয়া ভিক্ষুকে তুষিত দেবগণের নিকট প্রেরণ করিলেন।

২২। 'তদনন্তর, কেবদ্ধ, ভিক্ষু তুষিত দেবগণের নিকট গমন পূর্ব্বক তাঁহাদিগকে পূর্ব্বোক্ত প্রশ্ন করিবেন।

### দেবগণ

'তুষিত দেবগণও জিজ্ঞাসিত প্রশ্নের উত্তর দানে অক্ষম হইয়া ভিক্ষুকে সন্তুষিত নামক দেবপুত্রের নিকট প্রেরণ করিলেন।

২৩। 'তৎপরে, কেবদ্ধ, ভিক্ষু সন্তুসিত দেবপুত্রের নিকট গমন করিয়া তাঁহাকে পূর্ব্বোক্ত প্রশ্ন করিলেন। তিনি স্বীয় অক্ষমতা জ্ঞাপন করিয়া ভিক্ষুকে নির্ম্মাণরতি দেবগণের নিকট প্রেরণ করিলেন।

২৪। 'ভিক্ষু নির্ম্মাণরতি দেবগণের নিকট গমন করিয়া তাঁহাদিগকে পূর্ব্বের ন্যায় প্রশ্ন করিলেন। তাঁহারাও অপর দেবগণের ন্যায় উত্তর দানে অসমর্থ হইয়া ভিক্ষুকে সুনির্ম্মিত নামক দেবপুত্রের নিকট প্রেরণ করিলেন।

২৫। 'তৎপরে ভিক্ষু সুনির্ম্মিত দেবপুত্রের নিকট গমন করিয়া তাঁহাকে পূর্ব্বের ন্যায় প্রশ্ন করিলেন। তিনিও প্রশ্নের উত্তর দানে অসমর্থ হইয়া ভিক্ষুকে পরনির্ম্মিত-বশবর্ত্তী দেবগণের নিকট প্রেরণ করিলেন।

২৬। 'ভিক্ষু পরনির্ম্মিত-বশবর্ত্তী দেবগণের নিকট গমন পূর্ব্বক তথায় পূর্ব্বের ন্যায় প্রশ্ন করিলেন। তাঁহারা উত্তর দানে অক্ষম হইয়া ভিক্ষুকে বশবর্ত্তী দেবপুত্রের নিকট প্রেরণ করিলেন।

২৭। 'ভিক্ষু বশবর্ত্তী দেবপুত্রের নিকট গমন করিয়া তাঁহাকে পূর্ব্বোক্ত প্রশ্ন জিজ্ঞাসা করিলেন।

'বশবর্ত্তী দেবপুত্রও স্বীয় অক্ষমতা জানাইয়া ভিক্ষুকে ব্রহ্মকায়িক দেবগণের নিকট প্রেরণ করিলেন।

২৮। 'অতঃপর, কেবদ্ধ, সেই ভিক্ষু এরূপ সমাধি প্রাপ্ত হইলেন যে চিত্তের ঐ সমাহিত অবস্থায় ব্রহ্মলোকে গমনের মার্গ তাঁহার নিকট প্রকট হইল। তৎপরে ভিক্ষু ব্রহ্মকায়িক দেবগণের নিকট গমন করিয়া তাঁহাদিগকে পূর্ব্বোক্ত প্রশ্ন করিলেন।

'সেই দেবগণ প্রশ্নের উত্তর দানে অসমর্থ হইয়া ভিক্ষুকে কহিলেনঃ "হে ভিক্ষু, ব্রহ্মা, মহাব্রহ্মা, যিনি বিজয়ী, অপরাজিত, সর্ব্বদর্শী, সর্ব্ব শক্তিমান, ঈশ্বর, কর্ত্তা, নির্ম্মাতা, শ্রেষ্ঠ স্রষ্টা, ভূত ও ভব্যের শক্তিমান পিতা—

আছেন। তিনি আমাদেব অপেক্ষা শ্রেষ্ঠ ও উন্নত। তিনি এই প্রশ্নের উত্তব দানে সক্ষম হইবেন।

"আবুস, সেই মহাব্রহ্মা এক্ষণে কোথায ?"

"হে ভিক্ষু, সেই ব্রহ্মা যে কোথায আছেন, কেন আছেন, কোথা হইতে আসিয়াছেন, তাহা আমবাও অবগত নহি। কিন্তু, ভিক্ষু, যখন নিমিত্ত দৃষ্ট হয, আলোকেব উদ্ভব হয, আভাব বিবাশ হয়, তখন ব্রহ্মা প্রকট হইবেন। জ্ঞানলোকেব উদ্ভব এবং আভাব বিকাশ ব্রহ্মাব প্রকাশেব পূর্ব্ব লক্ষণ।"

২৯। 'তদনন্তব, কেবদ্ধ, অচিবে মহাব্রহ্মাব আবির্ভাব হইল। ভিক্ষু মহাব্রহ্মাব সমীপে গমন পূর্ব্বক তাঁহাকে পূর্ব্বোক্ত প্রশ্ন কবিলেন।

'মহাব্রহ্মা ভিক্ষুকে কহিলেনঃ 'হে ভিক্ষু, আমি ব্রহ্মা, মহাব্রহ্মা, বিজয়ী, অপবাজিত সর্ব্বদর্শী, সর্ব্বশক্তিমান, ঈশ্বব, কর্ত্তা, নির্ম্মাতা শ্রেষ্ঠ-স্রষ্টা, ভূত ও ভব্যেব শক্তিমান পিতা।"

৩০। ভিক্ষু উত্তব কবিলেনঃ "আবুস, আপনি যেরূপভাবে নিজেব বর্ণনা কবিলেন, ঐ বর্ণনা আপনার প্রতি যথার্থই প্রযোজ্য কি না তাহা আমি আপনাকে জিজ্ঞাসা কবি নাই। আমি আপনাকে জিজ্ঞাসা কবিতেছি চারি মহাভূত কোথায নিঃশেবে নিবুদ্ধ হয ?"

'মহাব্রহ্মা পুনবায ভিক্ষুকে পূর্ব্বেবই ন্যায উত্তব দিলেন।

৩১। 'তৃতীয বাব ভিক্ষু মহাব্রহ্মাকে পূর্ব্বের ন্যায প্রশ্ন কবিলেন।

'তদনন্তব মহাব্রহ্মা ভিক্ষুব বাহু গ্রহণ পূর্ব্বক তাঁহাকে একপ্রান্তে লইযা গিযা কহিলেনঃ "হে ভিক্ষু, ব্রহ্মকাযিক দেবগণেব ধাবণা যে এমন কিছুই নাই যাহা ব্রহ্মাব অদৃষ্ট, অবিদিত, অসাক্ষাৎকৃত। সেই হেতু তাহাদিগেব সম্মুখে আমি কিছুই কহি নাই। চাবি মহাভূতের নিঃশেষ নিবোধেব স্থান আমিও অবগত নহি। অতএব হে ভিক্ষু, ইহা তোমাবই দোষ, তোমাবই অপবাধ, যে তুমি ভগবানের নিকট না গিযা এই প্রশ্নেব উত্তবের জন্য অপবেব নিকট গমন কবিযাছ। যাও, ভগবানেব নিকট গমন কবিযা এই প্রশ্ন জিজ্ঞাসা কব, তিনি যেরূপ কহিবেন সেইরূপই গ্রহণ কবিবে।"

৩২। 'তৎপরে, কেবদ্ধ, সেই ভিক্ষু বলবান পুরুষ যেরূপ সঙ্কুচিত বাহু প্রসাবিত কবেন, অথবা প্রসাবিত বাহু সঙ্কুচিত কবেন, সেইরূপ ব্রহ্মলোক হইতে অন্তর্হিত হইযা আমাব নিকট আবির্ভূত হইলেন এবং আমাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবেশন কবিলেন। পবে তিনি আমাকে জিজ্ঞাসা

কবিলেন ঃ "ভন্তে, এই চাবি মহাভূত —পৃথিবী ধাতু, অপ্ ধাতু, তেজ ধাতু, বাযুধাতু—কোথায নিঃশেষে নিবদ্ধ হয ?"

৩৩। 'কেবদ্ধ, এইবূপে জিজ্ঞাসিত হইযা আমি সেই ভিক্ষুকে কহিলাম ঃ "হে ভিক্ষু, পূর্ব্বকালে সামুদ্রিক বণিকগণ তীবদর্শী পক্ষী সঙ্গে লইযা পোতাবোহণে সমুদ্রযাত্রা কবিতেন। পোত হইতে তীবভূমি অদৃশ্য হইলে তাঁহাবা তীবদর্শী পক্ষী মুক্ত কবিতেন। পক্ষী পূর্ব্বদিকে যাইত, পশ্চিম দিকে যাইত, দক্ষিণ ও উত্তব দিকে যাইত, উর্দ্ধ ও অনুদিকে যাইত। যদি কোন দিকে সে তীব দর্শন কবিত, সেই দিকেই যাইত। যদি তীব দর্শন না কবিত, পোতে প্রত্যাগমন কবিত। 'এইবূপেই, ভিক্ষু, ব্রহ্মলোক পর্য্যন্ত তুমি এই প্রশ্নেব উত্তবেব অনুসন্ধান কবিযা অকৃতকার্য্য হইযা আমাবই সমীপে আগমন কবিযাছ। প্রশ্নটি তুমি যেবূপ ভাবে কবিযাছ সেবূপ ভাবে কবিতে নাই। চাবি মহাভূত কোথায নিঃশেষে নিবদ্ধ হয তাহা জিজ্ঞাসা না কবিযা তোমাব জিজ্ঞাসা কবা উচিত ছিল ঃ

"অপ ধাতু, পৃথিবী ধাতু, তেজ ও বায ধাতু, দীর্ঘ ও হ্রস্ব, অণু ও স্থূল শুভ ও অশুভ কোথায স্থিত হয না ?

নাম ও বূপ কোথায নিঃশেষে বিলুপ্ত হয ?

উহাব উত্তব এই ঃ

"যে বিজ্ঞান অনিদর্শন, অনন্ত, যাহা সর্ব্বদিক হইতে সুগম—অপ ধাতু, পৃথিবী ধাতু, তেজ ও বায ধাতু, দীর্ঘ ও হ্রস্ব, অণু ও স্থূল, শুভ অশুভ তাহাতে স্থিত হয না, এই স্থানেই নাম ও বূপ নিঃশেষে বিলুপ্ত হয, বিজ্ঞানেব নিবোধে ইহাবাও বিলুপ্ত হয।"

ভগবান এইবূপ কহিলেন। গৃহপতি পুত্র কেবদ্ধ হৃষ্টমনা হইযা কথিত বাক্যেব অভিনন্দন করিলেন।

। কেবদ্ধ সূত্র সমাপ্ত।

## লোহিচ্চ সূত্রের পূর্ব্বাভাব

এই সূত্রে কে শ্রেষ্ঠ শিক্ষক সেই সম্বন্ধে উপদেশ প্রদত্ত হইযাছে।

ব্রাহ্মণ লোহিচ্চ মনে করিতেন কোন শ্রমণ বা ব্রাহ্মণ কুশল ধর্ম্ম প্রাপ্ত হইলেও তাহা অপবেব নিকট প্রকাশ না কবাই শ্রেয়ঃ। কাবণ তাহা নিবর্থক, যেহেতু একে অন্যেব কিছুই কবিতে পাবে না।

বুদ্ধ লোহিচ্চকে তাঁহাব ভ্রম প্রদর্শন কবিযা ত্রিবিধ নিন্দার্হ শিক্ষকেব বর্ণনা করিয়া পবিশেষে জগতে অনিন্দ্য শিক্ষক কে তাহা ব্যাখ্যা কবিলেন। যে শিক্ষকের ধর্ম্ম অনুসবণ কবিযা শিক্ষার্থী জ্ঞানেব উচ্চ হইতে উচ্চতব স্তরে আবোহণ পূর্ব্বক সর্ব্বোচ্চ জ্ঞান লাভান্তে অবিদ্যামুক্ত হইযা তাঁহাব আব পুনর্জন্ম নাই এইবূপ অনুভূতি লাভ কবেন, সেই শিক্ষকই জগতে অনিন্দ্য শিক্ষক।

### ১২। লোহিচ্চ সূত্র।

১। আমি এইবূপ শ্রবণ কবিযাছি। এক সময়ে ভগবান পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘেব সহিত কোশল দেশে ভ্রমণ কবিতে করিতে সালবতিকায উপস্থিত হইলেন। ঐ সময লোহিচ্চ ব্রাহ্মণ সালবতিকায বাস কবিতেছিলেন। ঐ জনাকীর্ণ তৃণ-কাষ্ঠ-উদক-ধান্য সম্পন্ন স্থান বাজদায ব্রহ্মদেযবূপে কোশলবাজ প্রসেনজিৎ কর্ত্তৃক ব্রাহ্মণকে প্রদত্ত হইযাছিল।

২। ঐ সমযে লোহিচ্চ ব্রাহ্মণেব এইবূপ পাপদৃষ্টি উৎপন্ন হইয়াছিল ঃ "কোন শ্রমণ বা ব্রাহ্মণ কুশল ধর্ম্ম প্রাপ্ত হইলেও উহা অপবের নিকট প্রকাশ কবা উচিত নয। কাবণ একে অন্যেব কি কবিতে পাবে? অপবেব নিকট প্রকাশ কবিলে পুরাতন বন্ধন ছিন্ন করিযা নূতন বন্ধন সৃষ্টি কবাব ন্যায় হইবে। সেইবূপ আমি ইহাকে পাপ লোভধর্ম্ম কহি। একে অন্যেব কি কবিতে পাবে?"

৩। লোহিচ্চ ব্রাহ্মণ শুনিলেন ঃ 'শাক্যপুত্র শ্রমণ গৌতম শাক্যকুল হইতে প্রব্রজিত হইযা কোশল দেশে ভ্রমণ কবিতে কবিতে পঞ্চশত ভিক্ষু-সম্বন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘেব সহিত সালবতিকায উপস্থিত হইয়াছেন। সেই ভগবান গৌতমেব সম্বন্ধে এইবূপ যশোগীতি বিস্তৃত হইয়াছে ঃ "ইনিই ভগবান, অবহন্ত, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচবণ সম্পন্ন, সুগত, লোকজ্ঞ অতুলনীয়,

দম্য-পুরুষ-সারথী, দেবমনুষ্যের শাস্তা, বুদ্ধ ভগবন্ত, ইহলোক, দেবলোক, মারলোক, ব্রহ্মলোক এবং শ্রমণ ও ব্রাহ্মণ, দেব ও মনুষ্যগণকে সাক্ষাৎ দর্শনোদ্ভূত জ্ঞান দ্বারা স্বয়ং অবগত হইয়া তিনি উপদিষ্ট করেন; তিনি ধর্মের উপদেশ দান করেন—যে ধর্মের প্রারম্ভ কল্যাণময়, মধ্য কল্যাণময়, অন্ত কল্যাণময়, যাহা অর্থ ও শব্দসম্পদপূর্ণ সর্ব্বাঙ্গীন পূর্ণতা প্রাপ্ত; তিনি বিশুদ্ধ, ব্রহ্মচর্য্য প্রকাশ করেন, তাদৃশ অর্হতের দর্শন শুভজনক।"

৪। তৎপরে লোহিচ্চ ব্রাহ্মণ ক্ষৌরকার ভেসিককে সম্বোধন করিয়া কহিলেন: 'মিত্র ভেসিক, এস, শ্রমণ গৌতমের নিকট গমন কর এবং তথায় আমার নাম করিয়া তাঁহার কুশল ও ক্ষেম জিজ্ঞাসা পূর্ব্বক আগামী কল্য ভিক্ষুসঙ্ঘের সহিত আমার অন্নগ্রহণের জন্য তাঁহাকে নিমন্ত্রণ করিও।'

৫। ক্ষৌরকার ভেসিক 'উত্তম' কহিয়া সম্মতি জ্ঞাপন পূর্ব্বক ভগবানের নিকট গমন করিলেন এবং তথায় ভগবানকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবেশন করিলেন। পরে তিনি ভগবানকে লোহিচ্চ ব্রাহ্মণের বার্ত্তা জ্ঞাপন করিলেন। ভগবান মৌন রহিয়া লোহিচ্চের নিমন্ত্রণ স্বীকার করিলেন।

## লোহিচ্চের ভগবানকে নিমন্ত্রণ।

৬। তদনন্তর ক্ষৌরকার ভেসিক ভগবানের সম্মতি জ্ঞাত হইয়া আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ করিয়া লোহিচ্চ ব্রাহ্মণের সমীপে আগত হইয়া তাঁহাকে কহিলেন তাঁহার বার্ত্তা ভগবানের নিকট জ্ঞাপন করা হইয়াছে এবং ভগবান নিমন্ত্রণ গ্রহণ করিয়াছেন।

৭। অনন্তর লোহিচ্চ ব্রাহ্মণ সেই রাত্রির অবসানে স্বীয় আবাসে উৎকৃষ্ট খাদ্য ও ভোজ্য প্রস্তুত করিয়া ক্ষৌরকার ভেষিককে কহিলেন: 'শ্রমণ গৌতমের নিকট গিয়া "অন্ন প্রস্তুত" কহিয়া তাঁহাকে ভোজনের কাল নিবেদন কর।'

ক্ষৌরকার ভেষিক সম্মতি সূচক "উত্তম" কহিয়া ভগবানের নিকট গমন করিয়া তাঁহাকে অভিবাদনান্তে একপ্রান্তে দণ্ডায়মান হইলেন এবং পরে ভগবানকে ভোজনের কাল নিবেদন করিলেন। তৎপরে ভগবান পূর্ব্বাহ্নের বস্ত্র পরিহিত হইয়া পাত্র ও চীবর গ্রহণ পূর্ব্বক ভিক্ষু সঙ্ঘের সহিত সালবতিকায় গমন করিলেন।

৮। গমন সময়ে ক্ষৌরকার ভেষিক ভগবানের পশ্চাৎ অনুসরণ করিতেছিলেন। তিনি ভগবানকে কহিলেন:

'লোহিচ্চ ব্রাহ্মণেব এইরূপ পাপদৃষ্টি উৎপন্ন হইযাছেঃ "কোন শ্রমণ বা ব্রাহ্মণ কুশলধর্ম্ম প্রাপ্ত হইলেও উহা অপবেব নিকট প্রকাশ কবা উচিত নয। কাবণ একে অন্যেব কি কবিতে পাবে ? অপবেব নিকট প্রকাশ করিলে পুবাতন বন্ধন ছিন্ন কবিয়া নূতন বন্ধন সৃষ্টি কবাব ন্যায হইবে। সেইরূপ আমি ইহাকে পাপ-লোভধর্ম্ম কহি। একে অন্যেব কি কবিতে পাবে ?" ভগবান ব্রাহ্মণকে অনুগ্রহ পূর্ব্বক এই পাপ দৃষ্টি হইতে মুক্ত করুন।'

'হইতে পাবে, ভোসিক, তাহা হইতে পাবে।'

৯। 'তৎপবে ভগবান লোহিচ্চ ব্রাহ্মণেব আবাসে উপনীত হইযা নির্দ্দিষ্ট আসনে উপবেশন কবিলেন। লোহিচ্চ উত্তম উত্তম খাদ্য ও ভোজ্য স্বহস্তে পবিবেশন পূর্ব্বক বুদ্ধপ্রমুখ ভিক্ষুসঙ্ঘকে তৃপ্ত কবিলেন। তদনন্তেব লোহিচ্চ ভগবান আহাবান্তে পাত্র হইতে হস্ত অপনীত কবিলে এক নিম্ন আসন গ্রহণ পূর্ব্বক একান্তে উপবেশন কবিলেন। ভগবান তাঁহাকে কহিলেনঃ

## লোহিচ্চকে বুদ্ধের উপদেশ দান।

'লোহিচ্চ, সত্যই কি তোমাব এইরূপ পাপদৃষ্টি উৎপন্ন হইয়াছেঃ [এই স্থলে ভোসিক কর্ত্তৃক কথিত দৃষ্টি পুনবুক্ত হইযাছে] ?'

'সত্য, গৌতম।'

১০। লোহিচ্চ, তুমি কিরূপ মনে কব ? তুমি কি সালবতিকাব অধিবাসী নহ ?'

'গৌতম, আমি তাহাই বটে।'

'লোহিচ্চ, যদি কেহ এরূপ কহেঃ "লোহিচ্চ ব্রাহ্মণ সালবতিকাব প্রতিষ্ঠিত, সালবতিকায উৎপন্ন দ্রব্য লোহিচ্চ ব্রাহ্মণ একাকী ভোগ কবিবে, অন্য কাহাকেও দিবে না," তাহা হইলে যে ঐরূপ কহিবে সে যাহাবা তোমাব পোষ্য তাহাদেব অনিষ্টকাবী হইবে, অথবা না ?

'হে গৌতম, সে অনিষ্টকাবী হইবে।'

'অনিষ্টকাবী হইলে সে তাহাদেব হিতানুকম্পী হইবে অথবা অহিতানুকম্পী ?'

'অহিতানুকম্পী হইবে।'

'অহিতানুকম্পীব চিত্ত তাহাদেব প্রতি মিত্রভাবাপন্ন হইবে, অথবা শত্রুভাবাপন্ন ?'

'শত্রুভাবাপন্ন হইবে।'

'শত্রুভাবাপন্ন চিত্তে মিথ্যা দৃষ্টিব উৎপত্তি হয, অথবা সম্যক দৃষ্টির ?'

'মিথ্যা দৃষ্টিব উৎপত্তি হয।'

১১। 'লোহিচ্চ, তুমি কিরূপ মনে কব ? কাশী ও কোশল কি কোশলবাজ প্রসেনজিতেব অধিকৃত নহে ?'

'তাঁহাবই অধিকৃত।'

'যদি কেহ এরূপ কহে, কাশী ও কোশল কোশলবাজ প্রসেনজিতেব অধিকৃত, ঐ দুই দেশেব সমগ্র উৎপন্ন দ্রব্য প্রসেনজিৎ একাকী ভোগ কবিবেন, অন্য কাহাকেও দিবেন না," তাহা হইলে যে ঐরূপ কহিবে সে যাহাবা কোশল বাজেব পোষ্য—তুমি এবং অপবে—তাহাদেব অনিষ্টকাবী হইবে, অথবা না ?

'অনিষ্টকাবী হইবে।'

'অনিষ্টকাবী হইলে সে তাহাদেব হিতানুকম্পী হইবে অথবা অহিতানুকম্পী ?'

'অহিতানুকম্পী হইবে ?'

'অহিতানুকম্পীব চিত্ত তাহাদেব প্রতি মিত্রভাবাপন্ন হইবে, অথবা শত্রুভাবাপন্ন ?'

'শত্রুভাবাপন্ন হইবে।"

'শত্রুভাবাপন্ন চিত্তে মিথ্যাদৃষ্টিব উৎপত্তি হয, অথবা সম্যক দৃষ্টিব ?

'মিথ্যাদৃষ্টিব উৎপত্তি হয।'

'লোহিচ্চ, আমি কহি যে মিথ্যাদৃষ্টি সম্পন্ন, দ্বিবিধ গতিব—নিবয এবং পশুযোনি—এক তাহাব নিযতি।

১২। এইরূপে, লোহিচ্চ, যদি কেহ কহে : "লোহিচ্চ ব্রাহ্মণ সালবতিকায় প্রতিষ্ঠিত, সালবতিকায উৎপন্নদ্রব্য লোহিচ্চ ব্রাহ্মণ একাকী ভোগ কবিবে, অন্য কাহাকেও দিবে না," তাহা হইলে যে ঐরূপ কহিবে সে যাহাবা তোমাব পোষ্য তাহাদের অনিষ্টকাবী হইবে, অনিষ্টকাবী হইলে তাহাদেব অহিতানুকম্পী হইবে, অহিতানুকম্পীব চিত্ত শত্রুভাবাপন্ন হইবে, শত্রু-ভাবাপন্নেব চিত্তে মিথ্যাদৃষ্টিব উৎপত্তি হয।'

১৩। 'এইরূপে, লোহিচ্চ, যদি কেহ এরূপ কহে : "কোন শ্রমণ বা ব্রাহ্মণ কুশল ধর্ম্ম প্রাপ্ত হইলেও উহা অপবেব নিকট প্রকাশ কবা উচিত নয, কাবণ একে অন্যেব কি কবিতে পাবে ? অপবেব নিকট প্রকাশ কবিলে

পুবাতন বন্ধন ছিন্ন করিযা নূতন বন্ধন সৃষ্টি কবাব ন্যায় হইবে। সেইরূপ আমি ইহাকে পাপ লোভ ধর্ম্ম কহি, একে অন্যের কি করিতে পারে?" তাহা হইলে যে ঐরূপ কহিবে সে যে সকল কুলপুত্র তথাগত কর্ত্তৃক প্রকাশিত ধর্ম্ম বিনয় লব্ধ হইয়া স্রোতাপত্তি-ফল, সকৃদাগামী-ফল, অনাগামী-ফল এবং অর্হত্ত্ব রূপ বৈশাবদ্য প্রাপ্ত হন,—যাঁহাবা দিব্য পুনর্জন্ম লাভেব জন্য অনুকূল কর্ম্মানুষ্ঠানে প্রবৃত্ত হন, তাঁহাদের অনিষ্টকাবী হইবে, অনিষ্টকাবী হইলে তাঁহাদেব অহিতানুকম্পী হইবে, অহিতানুকম্পীব চিত্ত শত্রুভাবাপন্ন হইবে, শত্রুভাবাপন্নেব চিত্তে মিথ্যা দৃষ্টিব উৎপত্তি হয। লোহিচ্চ, আমি কহি যে মিথ্যাদৃষ্টি সম্পন্ন, নিবয় এবং পশুযোনিরূপ দ্বিবিধ গতিব এক তাহার নিযতি।

১৪। 'এইরূপে, লোহিচ্চ, যদি কেহ এরূপ কহে: "কোশলেব বাজা প্রসেনজিত কাশী ও কোশলেব অধিপতি। কাশী ও কোশলেব সমুদয় উৎপন্নদ্রব্য তিনিই একাকী ভোগ কবিবেন, অপব কাহাকেও দিবেন না," তাহা হইলে সে যাহাবা কোশল বাজ্যেব পোষ্য—তুমি এবং অপবে—তাহাদেব অনিষ্টকাবী হইবে, অনিষ্টকাবী হইলে তাহাদেব অহিতানুকম্পী হইবে, অহিতানুকম্পীব চিত্ত শত্রুভাবাপন্ন হইবে, শত্রুভাবাপন্ন চিত্তে মিথ্যাদৃষ্টির উৎপত্তি হয।

১৫। 'এইরূপে, লোহিচ্চ, যদি কেহ এরূপ কহে: "কোন শ্রমণ বা ব্রাহ্মণ কুশলধর্ম্ম প্রাপ্ত হইলেও উহা অপবেব নিকট প্রকাশ কবা উচিত নয, কাবণ একে অপবেব কি কবিতে পাবে? অপবের নিকট প্রকাশ কবিলে পুবাতন বন্ধন ছিন্ন কবিয়া নূতন বন্ধন সৃষ্টি কবাব ন্যাব হইবে। সেইরূপ আমি ইহাকে পাপ লোভ ধর্ম্ম কহি। একে অন্যেব কি করিতে পাবে?" তাহা হইলে যে এইরূপ কহিবে সে যে সকল কুলপুত্র... নিয়তি (১৩ সংপদচ্ছেদেব অনুরূপ)।

## ত্রিবিধ শিক্ষক

১৬। 'লোহিচ্চ, জগতে ত্রিবিধ শিক্ষক নিন্দাব পাত্র। যে এরূপ শিক্ষকের নিন্দা করে, তাহাব নিন্দা ভূত, তথ্য, ধর্ম্মসঙ্গত এবং অনবদ্য। কিরূপ কিরূপ ত্রিবিধ শিক্ষক? লোহিচ্চ, কোন শাস্তা যাহা লাভ কবিবার জন্য আগার হইতে অনাগারীতা অবলম্বন করেন, ঐ শ্রামণ্যার্থ লাভে

অসমর্থ হন। ঐ শ্রামণ্যার্থ লাভ না কবিযা তিনি শ্রোতাগণকে ধর্ম্মোপদেশ দেন: "ইহা তোমাদেব হিতার্থ, তোমাদেব সুখার্থ।" তাঁহার ঐ সকল শ্রাবক শ্রবণেচ্ছু হন না, কর্ণপাত কবেন না, অর্হত্ত্বলাভেব চিত্ত উৎপাদন কবেন না, শাস্তাব শিক্ষা পবিত্যাগ কবিযা অন্য পথে অবস্থান কবেন। ঐ প্রকাব শিক্ষক এইরূপে তিবস্কৃত হইতে পাবেন; "আযুষ্মান যাহা লাভ কবিবাব জন্য প্রব্রজ্যা অবলম্বন কবিযাছেন ঐ শ্রামণ্যার্থ প্রাপ্ত হন নাই, তথাপি আপনি শ্রাবকদিগকে ধর্ম্মোপদেশ দিযাছেন: 'ইহা তোমাদেব হিতার্থ, তোমাদেব সুখার্থ।' শ্রাবকগণ শ্রবণে অনিচ্ছুক, তাঁহাবা কর্ণপাত কবেন না অর্হত্ত্ব লাভেব চিত্ত উৎপাদন কবেন না, শাস্তাব শিক্ষা পবিত্যাগ কবিযা অন্য পথে অবস্থান কবেন। আপনি যে বিবূপ তাহাকে আকর্ষণ কবিতেছেন, যে মুখ ফিবাইযা লইয়াছে তাহাকে আলিঙ্গন কবিতেছেন; সেইরূপ আমি ইহাকে পাপ-লোভ ধর্ম্ম কহি, কাবণ একে অন্যেব কি কবিতে পারে?"

'লোহিচ্চ, ইনিই জগতে নিন্দার্হ প্রথম শ্রেণীব শাস্তা। এবং যে এরূপ শিক্ষকেব নিন্দা কবে, তাহাব নিন্দা ভূত, তথ্য, ধর্ম্মসঙ্গত এবং অনবদ্য।

১৭। 'পুনশ্চ, লোহিচ্চ, কোন শাস্তা যাহা লাভ কবিবাব জন্য আগাব হইতে অনাগাবীতা অবলম্বন কবেন, ঐ শ্রামণ্যার্থ লাভে অসমর্থ হন। ঐ শ্রামণ্যার্থ লাভ না কবিযা তিনি শ্রোতাগণকে ধর্ম্মোপদেশ দেন: "ইহা তোমাদেব হিতার্থ, তোমাদেব সুখার্থ।" তাঁহার ঐ সকল শ্রাবক শ্রবণেচ্ছু হইযা কর্ণপাত কবেন, অর্হত্ত্ব লাভেব চিত্ত উৎপাদন কবেন, শাস্তাব শিক্ষা পবিত্যাগ কবিযা অন্য পথে অবস্থান কবেন না। ঐ প্রকাব শিক্ষক এইরূপে তিবস্কৃত হইতে পাবেন: "আযুষ্মান যাহা লাভ কবিবাব জন্য প্রব্রজ্যা অবলম্বন কবিয়াছেন ঐ শ্রামণ্যার্থ প্রাপ্ত হন নাই, তথাপি আপনি শ্রাবকদিগকে ধর্ম্মোপদেশ দিযাছেন: 'ইহা তোমাদের হিতার্থ, তোমাদেব সুখার্থ'। শ্রাবকগণ শ্রবণেচ্ছু হইযা কর্ণপাত কবেন, অর্হত্ত্ব লাভেব চিত্ত উৎপাদন কবেন, শাস্তাব শিক্ষা পবিত্যাগ কবিযা অন্য পথে অবস্থান কবেন না। আপনি নিজ ক্ষেত্র অবহেলা কবিযা অন্যেব ক্ষেত্রেব তৃণোৎপাটনে নিযুক্ত। সেইরূপ আমি ইহাকে পাপ-লোভ ধর্ম্ম কহি, কাবণ একে অন্যেব কি কবিতে পাবে।

'লোহিচ্চ, ইনিই জগতে নিন্দার্হ দ্বিতীব শ্রেণীব শাস্তা, এবং যে এরূপ শিক্ষকেব নিন্দা কবে, তাহাব নিন্দা ভূত, তথ্য, ধর্ম্মসঙ্গত এবং অনবদ্য।

১৮। 'পুনশ্চ, লোহিচ্চ, কোন শাস্তা যাহা লাভ করিবার জন্য আগার হইতে অনাগারীতা অবলম্বন করেন, ঐ শ্রামণ্যার্থ লাভ করেন। উহা লাভ করিয়া তিনি শ্রোতাগণকে ধর্ম্মোপদেশ দেন: ইহা তোমাদের হিতার্থ, তোমাদের সুখার্থ।" শ্রাবকগণ শ্রবণেচ্ছু হন না, কর্ণপাত করেন না, অর্হত্ব লাভের চিত্ত উৎপাদন করেন না, শাস্তার শিক্ষা অবহেলা করিয়া অন্য পথে অবস্থান করেন। ঐ শিক্ষক এইরূপে তিরস্কৃত হইতে পারেন: আয়ুষ্মান যাহা লাভ করিবার নিমিত্ত আগার হইতে অনাগারীতা অবলম্বন করিয়াছেন, ঐ শ্রামণ্যার্থ লাভে সমর্থ হইয়াছেন। উহা লাভ করিয়া আপনি শ্রাবকদিগকে ধর্ম্মোপদেশ দিয়াছেন, 'ইহা তোমাদের হিতার্থ, তোমাদের সুখার্থ।' শ্রাবকগণ শ্রবণেচ্ছু হন না, কর্ণপাত করেন না, অর্হত্ব লাভের চিত্ত উৎপাদন করেন না। শাস্তার শিক্ষা অবহেলা করিয়া অন্য পথে অবস্থান করেন। আপনার কার্য্য পুরাতন বন্ধন ছিন্ন করিয়া নূতন বন্ধন সৃষ্টি করার ন্যায় হইতেছে। সেইরূপ আমি ইহাকে পাপ লোভ ধর্ম্ম কহি। কারণ একে অন্যের কি করিতে পারে?"

'লোহিচ্চ, ইনিই জগতে নিন্দার্হ তৃতীয় শ্রেণীর শাস্তা, এবং যে এরূপ শিক্ষকের নিন্দা করে তাহার নিন্দা ভূত, তথ্য, ধর্ম্মসঙ্গত এবং অনবদ্য।

'লোহিচ্চ, ইহারাই জগতে নিন্দার্হ ত্রিবিধ শিক্ষক। যে এরূপ শাস্তাদিগের নিন্দা করে তাহার নিন্দা ভূত, তথ্য, ধর্ম্মসঙ্গত এবং অনবদ্য।'

১৯। এইরূপ উক্ত হইলে লোহিচ্চ ব্রাহ্মণ ভগবানকে কহিলেন: 'হে গৌতম, এমন কোন শাস্তা আছেন কি যিনি জগতে নিন্দার্হ নন?'

## অনিন্দনীয় শাস্তা

'লোহিচ্চ, এমন শাস্তা আছেন যিনি জগতে নিন্দার্হ নহেন।'

'তিনি কিরূপ?'

'লোহিচ্চ, জগতে তথাগতের আবির্ভাব হইয়াছে—যিনি অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচরণ সম্পন্ন, সুগত, লোকজ্ঞ, দম্য-পুরুষ-সারথী, দেব মনুষ্যের শাস্তা, বুদ্ধ, ভগবান (শ্রামণ্য ফল সূত্র দ্রষ্টব্য)।

২০। 'আপনাতে এই পঞ্চ নীবরণ প্রহীন দেখিয়া তিনি প্রমোদ্য লাভ করেন...অব্যাপ্ত থাকে না। (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সং ৭৫)।

২১। 'লোহিচ্চ, যেরূপ কোন দক্ষ স্নাপক…অব্যাপ্ত থাকে না। (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সং ৭৬)।

৫৫। 'লোহিচ্চ, যে শিক্ষকের ধর্ম্মে শ্রাবক এবম্বিধ বৈশারদ্য প্রাপ্ত হন, সেই শিক্ষকও জগতে নিন্দার্হ হন না। যে এরূপ শাস্তার নিন্দা করে, তাহার নিন্দা অভূত, অতথ্য, অ-ধর্ম্মসঙ্গত, অবদ্য।

৫৬। 'পুনশ্চ' লোহিচ্চ, ভিক্ষু বিতর্ক বিচারের উপশমে…দ্বিতীয ধ্যান…তৃতীয ধ্যান…চতুর্থ ধ্যান লাভ করিযা বিহার করেন। (শ্রামণ্য ফল সূত্র)।

'লোহিচ্চ, যে শিক্ষকের ধর্ম্মে শ্রাবক এবম্বিধ বৈশারদ্য প্রাপ্ত হন, সেই শিক্ষকও জগতে নিন্দার্হ হন না। যে এরূপ শাস্তার নিন্দা করে, তাহার নিন্দা, অভূত, অতথ্য, অ-ধর্ম্মসঙ্গত, অবদ্য।

২৩। 'এইরূপে চিত্তের সেই সমাহিত, পরিশুদ্ধ…জ্ঞানদর্শনের অভিমুখে চিত্তকে নমিত করেন। (শ্রামণ্য ফলসূত্র, পদচ্ছেদ সং ৮৩)।

'লোহিচ্চ, যে শিক্ষকের ধর্ম্মে শ্রাবক…অবদ্য।

২৪। তিনি চিত্তের সেই সমাহিত অবস্থায আসবক্ষয জ্ঞানাভিমুখে ইহা জানিতে পারেন। (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সং ৯৭)।

'লোহিচ্চ, যে শিক্ষকের ধর্ম্মে শ্রাবক অবদ্য।'

২৫। এইরূপ উক্ত হইলে লোহিচ্চ ব্রাহ্মণ ভগবানকে কহিলেন ঃ—

'হে গৌতম, যেরূপ কোন পুরুষ নরকপ্রপাতে পতনশীল মনুষ্যকে কেশে গ্রহণ পূর্ব্বক তাহাকে উদ্ধার করিয়া স্থলে প্রতিষ্ঠাপিত করে, সেইরূপ নরক-প্রপাতে পতনশীল আমাকে পূজ্য গৌতম উদ্ধার করিয়া প্রতিষ্ঠাপিত করিযাছেন। উত্তম, গৌতম! গৌতম। যেরূপ উৎপাতিতের পুনঃপ্রতিষ্ঠা হয; লুক্কাযিত…গ্রহণ করুন।'

। লোহিচ্চ সূত্র সমাপ্ত।

# তেবিজ্জ সূত্রের পূর্ব্বাভাষ

দুই ব্রাহ্মণেব মধ্যে ব্রহ্মেব সহিত মিলিত হইবার মার্গামার্গ সম্বন্ধে বিতর্ক উপস্থিত হইষাছিল। তাঁহাবা মীমাংসার জন্য বুদ্ধের নিকটে গমন করিলেন। বুদ্ধ কহিলেন ব্রহ্মের সহিত মিলনের মার্গ বিষয়ে উপদেশ দেওয়া ব্রাহ্মণদিগের পক্ষে সম্ভব নহে, কারণ তাঁহারা নিজেরাই ঐ মার্গ সম্বন্ধে অজ্ঞ। ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ পঞ্চকাম গুণে লিপ্ত হইয়া, পঞ্চ নীবরণে আবৃত্ত হইযা, যে ধর্ম্মের পালনে মানুষ ব্রাহ্মণে পরিণত হয় ঐ ধর্ম্মের পালনে অবহেলা কবেন। পুনঃপুনঃ প্রতিপ্রশ্ন করিয়া বুদ্ধ প্রশ্নকারক ব্রাহ্মণেব স্বীকৃতি হইতে প্রমাণ করিলেন যে যাঁহাবা ব্রহ্মেব সহিত মিলনের মার্গ ঘোষণা কবেন, তাঁহারা ঐ মার্গ শিক্ষাদানেব অযোগ্য।

পবিশেষে বুদ্ধ স্বযং ঐ মার্গ প্রকাশ করিলেন। ইহা স্মরণ রাখিতে হইবে যে, ব্রহ্মেব সহিত মিলিত হইবাব লক্ষ্য যে অনুসবণীয তাহা বুদ্ধ কহিতেছেন না। তাঁহার বক্তব্য এই যে, যদি ঐ লক্ষ্যই সম্মুখে থাকে তাহা হইলে তাঁহার প্রদর্শিত মার্গই একমাত্র মার্গ।

## ১৩। তেবিজ্জ সূত্র

১। আমি এইবূপ শ্রবণ কবিয়াছি। এক সময়ে ভগবান পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘেব সহিত কোশলদেশে ভ্রমণ করিতে করিতে মনসাকট নামক কোশলেব ব্রাহ্মণ গ্রামে উপস্থিত হইলেন। তথায ভগবান মনসাকটের উত্তব দিকে অচিরবতী নদীব তীবস্থ আম্র বনে অবস্থান করিলেন।

২। ঐ সমযে বহু বিখ্যাত ব্রাহ্মণ মহাশাল মনসাকটে বাস করিতেন। তাঁহাদেব নাম—চঙ্কী, তাবুখ্য, পোক্ষরসাতি, জাণুস্সোণি, তোদেয্য এবং অপবাপব প্রসিদ্ধ মহাশাল।

৩। অনন্তর চঙ্ক্রমণ নিবত হইযা পাদচাবণা কালীন বাসেট্‌ঠ ও ভাবদ্বাজেব মধ্যে মার্গামার্গ সম্বন্ধে কথোপকথন হইল।

৪। তবুণ বাসেট্‌ঠ বলিলেন: 'ইহাই ঋজু মার্গ, ইহা সবল ও মুক্তি-সংবর্ত্তনিক, এই মার্গে ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন। ব্রাহ্মণ পোক্খবসাতি স্বযং ইহা কহিযাছেন।'

৫। যুবক ভারদ্বাজ কহিলেন: 'ইহাই ঋজু মার্গ, ইহা সরল ও মুক্তিসংবর্ত্তনিক, এই মার্গে ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন। ব্রাহ্মণ তারুখ্য স্বয়ং ইহা কহিয়াছেন।

৬। কিন্তু বাসেট্‌ঠ ভারদ্বাজকে স্বমতে আনয়ন করিতে সমর্থ হইলেন না, এবং ভারদ্বাজও ঐরূপ বাসেট্‌ঠকে স্বমতে স্থাপনে অসমর্থ হইলেন।

৭। তদনন্তর বাসেট্‌ঠ ভারদ্বাজকে কহিলেন:

'ভারদ্বাজ, সেই শাক্যপুত্র শ্রমণ গোতম—যিনি শাক্যকুল হইতে প্রব্রজিত হইয়াছেন—এক্ষণে মনসাকটের উত্তরে স্থিত অচিরবতী নদীর তীরে আম্রবনে অবস্থান করিতেছেন। সেই ভগবান গোতমের সম্বন্ধে এইরূপ যশোগীতি বিস্তৃত হইয়াছে; ইনিই সেই ভগবান ভগবন্ত।" এস ভারদ্বাজ, শ্রমণ গোতমের নিকট গমন করি। তথায় আমরা শ্রমণ গোতমকে এই বিষয় জিজ্ঞাস্য করিব। শ্রমণ গোতম যেরূপ ব্যাখ্যা করিবেন, আমরা সেইরূপই গ্রহণ করিব।'

## ব্রহ্ম জ্ঞান

৮। তৎপরে বাসেট্‌ঠ ও ভারদ্বাজ ভগবানের নিকট গমন করিলেন। তথায় ভগবানের সহিত প্রীত্যালাপ ব্যঞ্জক বাক্যের বিনিময়ান্তে তাঁহারা এক প্রান্তে উপবেশন করিলেন। পরে বাসেট্‌ঠ ভগবানকে কহিলেন:

'হে গোতম, চঙ্ক্রমণ নিরত হইয়া পাদচারণাকালীন আমাদের মধ্যে মার্গামার্গ সম্বন্ধে কথোপকথন হইতেছিল। আমি কহিয়াছি: "ইহাই ঋজু মার্গ, ইহা সরল ও মুক্তি সংবর্ত্তনিক, এই মার্গে ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন। ব্রাহ্মণ পোক্ষরসাতি স্বয়ং ইহা কহিয়াছেন।" ভারদ্বাজ কহিয়াছেন: "ইহাই ঋজু মার্গ, ইহা সরল ও মুক্তি সংবর্ত্তনিক, এই মার্গে ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন। ব্রাহ্মণ তারুখ্য স্বয়ং ইহা কহিয়াছেন।" গোতম, এই বিষয়ে বিগ্রহ, বিবাদ ও নানাবাদের উৎপত্তি হইয়াছে।'

৯। 'তাহা হইলে, বাসেট্‌ঠ, তুমি এইরূপ কহিয়াছ: "ইহাই ঋজু মার্গ, ইহা সরল ও মুক্তি সংবর্ত্তনিক, এই মার্গে ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন। ব্রাহ্মণ পোক্ষরসাতি স্বয়ং ইহা কহিয়াছেন।" যুবক ভারদ্বাজ কহিয়াছেন: "ইহাই ঋজু মার্গ, ইহা সরল ও মুক্তি সংবর্ত্তনিক, এই মার্গে

ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন। ব্রাহ্মণ তারুখ্য স্বয়ং ইহা কহিয়াছেন।” অতঃপর, বাসেট্‌ঠ কোন্‌স্থানে তোমাদের বিগ্রহ, বিবাদ ও নানাবাদের উৎপত্তি হইয়াছে?”

১০। ‘হে গৌতম, মার্গামার্গ সম্বন্ধে। ভিন্ন ভিন্ন ব্রাহ্মণ ভিন্ন ভিন্ন মার্গ শিক্ষা দিয়া থাকেন—অধ্বর্য্যু ব্রাহ্মণ, তৈত্তিরীয় ব্রাহ্মণ, ছন্দোগ ব্রাহ্মণ, ছন্দাবা ব্রাহ্মণ, ব্রহ্মচর্য্য ব্রাহ্মণ—ঐ সকল গুলিই কি মুক্তি মার্গ, ঐ সকল মার্গই কি এরূপ, যাহাতে ভ্রমণকারী ব্রহ্মের সহিত মিলিত হন?

১১। ‘বাসেট্‌ঠ কি বলিতেছেন “মিলিত হন”?’

‘তাহাই কহিতেছি।’

‘বাসেট্‌ঠ কি বলিতেছেন “মিলিত হন”?’

‘তাহাই কহিতেছি।’

বাসেট্‌ঠ কি বলিতেছেন “মিলিত হন?”

‘তাহাই কহিতেছি।’

১২। ‘বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণের মধ্যে কি একজনও এমন আছেন যিনি স্বচক্ষে ব্রহ্মাকে দেখিয়াছেন?’

‘না, গৌতম।’

‘তবে কি তাঁহাদের আচার্য্যদিগেব মধ্যে এমন একজনও আছেন যিনি স্বচক্ষে ব্রহ্মাকে দেখিয়াছেন?’

‘না, গৌতম।’

‘তবে কি তাঁহাদেব আচার্য্য-প্রাচার্য্য দিগেব মধ্যে এমন কেহ আছেন যিনি স্বচক্ষে ব্রহ্মাকে দেখিযাছেন?’

‘না, গৌতম।’

‘তবে কি ঐ সকল ব্রাহ্মণদিগের ঊর্দ্ধতন সপ্তম পুরুষ পর্য্যন্ত এমন কেহ আছেন যিনি স্বচক্ষে ব্রহ্মাকে দেখিযাছেন?’

‘না, গৌতম।

১৩। ‘তবে কি যাঁহাবা ঐ সকল ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব পূর্ব্বজ ঋষি, মন্ত্রকর্ত্তা, মন্ত্র-প্রবক্তা ছিলেন, যাঁহাদিগেব গীত, প্রোক্ত, সমীহিত, পুরাতন মন্ত্র এক্ষণে ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ কর্ত্তৃক অনুগীত, অনুভাষিত, পুনঃপুনঃআবৃত্ত হয—যথা অষ্টক, বামক, বামদেব, বিশ্বামিত্র, যমদগ্নি, অঙ্গিরা, ভরদ্বাজ, বশিষ্ঠ, কাশ্যপ, ভৃগু—তাঁহাবা কি এরূপ কহিযাছেনঃ “ব্রহ্মা কোথায়,

তিনি কোথা হইতে আসিযাছেন, তাঁহাব গতি কোথায়, আমবা জানি এবং প্রত্যক্ষ কবিযাছি ?"

'না, গৌতম।

১৪। 'এইবূপে বাসেট্‌ঠ ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব মধ্যে এমন কেহই নাই যিনি স্বচক্ষে ব্রহ্মাকে দেখিযাছেন, তাঁহাদেব আচার্য্যদিগেব মধ্যে এমন কেহই নাই যিনি ব্রহ্মাকে স্বচক্ষে দেখিযাছেন, তাঁহাদেব আচার্য-প্রাচার্যদিগেব মধ্যে এমন কেহই নাই যিনি ব্রহ্মাকে স্বচক্ষে দেখিযাছেন, তাঁহাদেব উর্দ্ধতন সপ্তম পূবুষ পর্য্যন্ত এমন কেহই নাই যিনি ব্রহ্মাকে স্বচক্ষে দেখিযাছেন। যাহাবা ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব পূর্ব্বজ ঋষি, মন্ত্রকর্ত্তা, মন্ত্র-প্রবক্তা ছিলেন, যাঁহাদিগেব গীত, প্রোক্ত, সমীহিত, পূবাতন মন্ত্র এক্ষণে ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ কর্ত্তৃক অনুগীত, অনুভাষিত, পুনঃপুনঃ আবৃত্ত হয—যথা অষ্টক, বামদেব, বিশ্বামিত্র, যমদগ্নি, অঙ্গিবা, ভবদ্বাজ, বশিষ্ঠ, কাশ্যপ, ভৃগু—তাঁহাবাও এবূপ কহেন নাই, ব্রহ্মা কোথায, তিনি কোথা হইতে আসিযাছেন, তাঁহাব গতি কোথায, তাহা আমবা জানি এবং প্রত্যক্ষ কবিযাছি।" সুতবাং ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ এইবূপ কহিযাছেন : "যাহা আমবা জানি না এবং দেখি নাই তাহাব সহিত মিলিত হইবাব মার্গ উপদেশ দিতেছি—ইহাই ঋজুমার্গ, ইহা সবল ও মুক্তি সংবর্ত্তনিক, এ মার্গে ভ্রমণকাবী ব্রহ্মেব সহিত মিলিত হন।"

'বাসেট্‌ঠ তুমি কিবূপ মনে কব ? এবূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব বাক্য কি অর্থহীন নহে ?

'অবশ্যই, গৌতম, এবূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব বাক্য অর্থহীন।'

১৫। 'বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যাহা জানেন না ও দেখেন নাই, তাহাব সহিত মিলিত হইবাব যে পন্থা নির্দ্দেশ কবিতে পাবিবেন, তাহা কখনও হইতে পাবে না। বাসেট্‌ঠ যেবূপ পবস্পব সংসৃষ্ট শ্রেণীবদ্ধ অন্ধগণ সম্মুখে, মধ্যে কিংবা পশ্চাতে দেখিতে পায না, সেইবূপই ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব বাক্য শ্রেণীবদ্ধ অন্ধেব বাক্যেব ন্যায : যে প্রথমে স্থিত সেও দেখিতে পায না, যে মধ্যে স্থিত সেও দেখিতে পায না, যে সর্ব্বপশ্চাতে সেও দেখিতে পায না। ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগেব এইবূপ বাক্য হাস্যকব, অর্থহীন, বিক্ত ও তুচ্ছ।'

১৬। বাসেট্‌ঠ, তুমি কিবূপ মনে কব ? ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ কি, যখন তাঁহাবা চন্দ্রসূর্য্যেব উদয ও অস্তগমণেব স্থানাভিমুখে অঞ্জলিবদ্ধ ও প্রদক্ষিণ-

নিরত হইয়া উহাদিগের নিকট প্রার্থনা করেন, উহাদিগের স্তুতি ও পূজা করেন, তখন অন্যান্য মনুষ্যের ন্যায় উহাদিগকে দেখিতে পান?'

'অবশ্যই, গৌতম, দেখিতে পান।'

১৭। 'বাসেট্ঠ তুমি কিরূপ মনে কর? ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যে চন্দ্র-সূর্যের উদয় ও অস্তগমনের স্থানাভিমুখে অঞ্জলিবদ্ধ ও প্রদক্ষিণ নিরত হইয়া উহাদিগের নিকট প্রার্থনা করিবার কালে, উহাদিগের স্তুতি ও পূজা করিবার কালে, অন্যান্য মনুষ্যের ন্যায় উহাদিগকে দেখিতে পান, সেই চন্দ্র সূর্যের সহিত মিলিত হইবার মার্গ তাঁহারা কি এইরূপ কহিয়া উপদেশ দিতে পারেন: "ইহাই ঋজু মার্গ, ইহা সরল ও মুক্তি সংবর্ত্তনিক, এই মার্গে ভ্রমণকারী চন্দ্র-সূর্যের সহিত মিলিত হন?"

'না, গৌতম।'

১৮। 'তাহা হইলে, বাসেট্ঠ ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ, যাহা তাঁহারা দেখিয়াছেন, তাহার সহিত মিলিত হইবার পন্থা নির্দ্দেশ করিতে পারেন না। তাঁহারা ব্রহ্মাকে স্বচক্ষে দেখেন নাই, তাঁহাদের আচার্যগণ ব্রহ্মাকে স্বচক্ষে দেখেন নাই, তাঁহাদের আচার্য-প্রাচার্যগণও ব্রহ্মাকে স্বচক্ষে দেখেন নাই, তাঁহাদের ঊর্দ্ধতন সপ্তম পুরুষ পর্যন্ত কেহই স্বচক্ষে ব্রহ্মাকে দেখেন নাই। ঐ সকল ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের পূর্ব্বজ ঋষিগণও ব্রহ্মার স্থিতি, আগতি এবং গতি অবগত নহেন। তথাপি তাঁহারা যাহাকে জানেন না ও দেখেন নাই তাহার সহিত মিলিত হইবার পন্থা নির্দ্দেশ করেন। তুমি কিরূপ মনে কর, বাসেট্ঠ? এরূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের বাক্য কি অর্থশূন্য নহে?'

'অবশ্যই, গৌতম, এস্থলে ত্রৈবিদ্য ব্রাহ্মণগণের বাক্য অর্থশূন্য।'

সাধু, বাসেট্ঠ। ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যাহ জানেন না ও দেখেন নাই, তাহার সহিত মিলিত হইবার যে পন্থা নির্দ্দেশ করিতে পারিবেন, তাহার সম্ভাবনা নাই।

১৯। 'যেরূপ কোন পুরুষ কহিল: "আমি এই জনপদের জনপদ কল্যাণীকে অভিলাষ করি, কামনা করি।" জনগণ তাহাকে কহিল: "হে পুরুষ, যে জনপদ কল্যাণীকে তুমি অভিলাষ কর, কামনা কর, সেই জনপদ কল্যাণী ক্ষত্রিয়া, কিম্বা ব্রাহ্মণী, কিম্বা বৈশ্যা, কিম্বা শূদ্রাণী, তাহা কি তুমি জান?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া পুরুষটি কহিল "না"। জনগণ

তাহাকে কহিল ঃ "হে পুরুষ, যে জনপদ কল্যাণীকে তুমি অভিলাষ কর, কামনা কর, সেই জনপদ কল্যাণী এই নাম অথবা এই গোত্র বিশিষ্ট, দীর্ঘ, হ্রস্ব অথবা মধ্যমাকৃতি, কৃষ্ণবর্ণা, শ্যামবর্ণা অথবা মদ্গুরবর্ণা, অমুক গ্রাম নিগম অথবা নগরবাসিনী, তাহা কি তুমি জান?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া পুরুষটি কহিল "না।" জনগণ তাহাকে কহিল ঃ "হে পুরুষ, যাহাকে তুমি জান না এবং দেখ নাই তাহাকে তুমি অভিলাষ কর, কামনা কর?" পুরুষটি কহিল "হাঁ।" বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে সেই পুরুষের বাক্য কি অর্থহীন নহে?"

'অবশ্যই, গোতম, এরূপ হইলে সেই পুরুষের বাক্য অথহীন।'

২০। 'এইরূপে, বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের মধ্যে মিলিত হন।" (উপরোক্ত পদচ্ছেদ সং—১৪ দ্রষ্টব্য)। বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের বাক্য কি অর্থহীন নহে?'

'অবশ্যই, গোতম, এরূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের বাক্য অর্থহীন।'

'সাধু, বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যাহা জানেন না ও দেখেন নাই, তাহার সহিত মিলিত হইবার যে পন্থা নির্দেশ করিতে পারিবেন, তাহার সম্ভাবনা নাই।'

২১। 'বাসেট্‌ঠ, কোন পুরুষ প্রাসাদে আরোহণার্থ চতুর্ম্মহাপথে সোপান শ্রেণী নির্ম্মাণ করিল। জনগণ তাহাকে কহিল ঃ "হে পুরুষ, যে প্রাসাদে আরোহণার্থ তুমি সোপান নির্ম্মাণ করিতেছ, উহা পশ্চিম দিকে কিম্বা পূর্ব্ব দিকে কিম্বা উত্তর দিকে কিম্বা দক্ষিণ দিকে, উহা উচ্চ, নীচ কিম্বা মধ্যমাকৃতি বিশিষ্ট, তাহা তুমি জান কি?' এইরূপে জিজ্ঞাসিত হইয়া সে কহিল "না।" জনগণ তাহাকে কহিল ঃ "হে পুরুষ, যাহা তুমি জান না এবং দেখ নাই সেই প্রাসাদে আরোহণার্থ তুমি সোপাণ নিৰ্ম্মাণ করিতেছ?" এইরূপে জিজ্ঞাসিত হইয়া সে কহিল "হাঁ।" বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে সেই পুরুষের বাক্য কি অর্থহীন নহে?"

'অবশ্যই, গোতম, এরূপ হইলে সেই পুরুষের বাক্য অর্থহীন।'

২২। 'এইরূপে, বাসেট্‌ঠ ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের মধ্যে মিলিত হন।" (উপরোক্ত পদচ্ছেদ সং—দ্রষ্টব্য)। বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? এরূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের বাক্য কি অর্থহীন নহে?'

'অবশ্যই, গোতম, এরূপ হইলে ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের বাক্য অর্থহীন।'

২৩। 'সাধু, বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যাহা জানেন না ও দেখেন নাই, তাহাব সহিত মিলিত হইবাব যে পন্থা নির্দ্দেশ কবিতে পাবিবেন, তাহাব সম্ভাবনা নাই।'

২৪। 'বাসেট্‌ঠ, মনে কব অচিববতী নদী কুলে কুলে পূর্ণ। কোন পুরুষ পারার্থী হইযা আসিল। সে এই তীবে স্থিত হইয়া পবপাবকে আহ্বান কবিযা কহিল: "হে পবপাব, এই তীবে আইস।" বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কব? সেই পুরুষেব আহ্বান হেতু, আযাচন হেতু, প্রার্থনা হেতু অথবা অভিনন্দন হেতু অচিববতী নদীব অপব পাব কি এই তীবে আসিবে?'

'অবশ্যই নহে, গৌতম।'

২৫। 'এইরূপেই বাসেট্‌ঠ, যে ধর্ম্মেব পালনে মনুষ্য ব্রাহ্মণে পবিণত হয সেই ধর্ম্ম অবহেলা কবিযা, যাহাব পালনে মনুষ্য অ-ব্রাহ্মণে পরিণত হয় সেই ধর্ম্মেব সেবা কবিযা ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ কহিযা থাকেন: "আমবা ইন্দ্রকে আহ্বান কবিতেছি, সোমকে আহ্বান কবিতেছি, ববুণকে আহ্বান কবিতেছি, ঈশানকে আহ্বান কবিতেছি, প্রজাপতিকে আহ্বান কবিতেছি, ব্রহ্মাকে আহ্বান কবিতেছি, মহর্দ্ধিকে আহ্বান কবিতেছি, যমকে আহ্বান কবিতেছি।" যে ধর্ম্মেব পালনে মনুষ্য ব্রাহ্মণে পবিণত হয সেই ধর্ম্ম অবহেলা করিযা, যাহাব পালনে মনুষ্য অ-ব্রাহ্মণে পবিণত হয সেই ধর্ম্মেব সেবা কবিয়া ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যে আহ্বান দ্বাবা, আযাচন দ্বাবা, প্রার্থনা দ্বাবা অথবা অভিনন্দন দ্বাবা মৃত্যুব পব দেহেব ধ্বংস হইলে ব্রহ্মাব সহিত মিলিত হইবেন, তাহা অসম্ভব।

২৬। 'কুলে কুলে পূর্ণ অচিববতী নদীব তীবে কোন পুরুষ পাবার্থী হইযা আসিল। এই তীবে স্থিত সেই পুরুষেব বাহুদ্বয পশ্চাতে দৃঢ়রূপে শৃঙ্খলাবদ্ধ। বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? সেই পুরুষ কি অচিরবতীব এই তীব হইতে অপব পাবে গমনে সক্ষম হইবে?'

'অবশ্যই নহে, গৌতম।'

২৭। 'সেইরূপই, বাসেট্‌ঠ, আর্য্যবিনযে পঞ্চ কামগুণ শৃঙ্খলও উক্ত হয, বন্ধনও উক্ত হয। কোন্ কোন্ পঞ্চ গুণ? চক্ষুবিজ্ঞেয রূপ—ইষ্ট, কান্ত, মনাপ, প্রিযরূপ, উহা কামোপসংহিত এবং বাগোৎপাদক। শ্রোত্র-বিজ্ঞেয শব্দ…ঘ্রাণ-বিজ্ঞেব গন্ধ…জিহ্বা-বিজ্ঞেব রস…কাযবিজ্ঞেয স্পর্শ—

উহারা ইষ্ট, কান্ত, মনাপ, প্রিযরূপ এবং কামোপসংহিত ও রাগোৎপাদক। বাসেট্‌ঠ, এই পঞ্চ কাম গুণ আর্য্যবিনযে শৃঙ্খলও উক্ত হয, বন্ধনও উক্ত হয। বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ ঐ পঞ্চ কামগুণে গ্রথিত, মুগ্ধ, লিপ্ত হইযা, উহাদের পরিণাম দর্শন না করিযা উহা হইতে নিঃসরণের জ্ঞান লাভ না করিযা ঐ সকল উপভোগ করেন।

২৮। 'বাসেট্‌ঠ, ঐ সকল ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যে ধর্ম্মের পালনে মনুষ্য ব্রাহ্মণে পরিণত হয সেই ধর্ম্ম অবহেলা করিযা, যাহার পালনে মনুষ্য অব্রাহ্মণে পরিণত হয সেই ধর্ম্মের সেবা করিযা, পঞ্চ কামগুণে গ্রথিত, মুগ্ধ, লিপ্ত হইযা, উহাদের পরিণাম দর্শন না করিযা, উহা হইতে নিঃসরণের জ্ঞান লাভ না করিযা, ঐ সকল উপভোগ করিযা, কামানুবন্ধনে বদ্ধ হইযা যে মরণান্তে দেহের বিলযে ব্রহ্মার সহিত মিলিত হইবেন তাহা অসম্ভব।

২৯। 'বাসেট্‌ঠ, কূলে কূলে পূর্ণ অচিরবতী নদীর তীরে কোন পুরুষ পারার্থী হইযা আসিল। সে সশীর্ষাবৃত হইযা এই তীরে শযন করিল। বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? সেই পুরুষ কি অচিরবতীর এই তীর হইতে অপর পারে গমনে সক্ষম হইবে?'

'অবশ্যই নহে, গৌতম।'

৩০। এইরূপেই, বাসেট্‌ঠ, এই পঞ্চ নীবরণ আর্য্যবিনযে আবরণও উক্ত হয, নীবরণও উক্ত হয, অবনাহও উক্ত হয, পর্য্যবনাহও উক্ত হয। ঐ পাঁচটি কি কি? কামচ্ছন্দ নীবরণ, ব্যাপাদ নীবরণ, স্ত্যানমিদ্ধ নীবরণ, ঔদ্ধত্য-কৌকৃত্য নীবরণ, বিচিকিৎসা নীবরণ। এই পঞ্চ নীবরণই আর্য্যবিনযে আবরণও উক্ত হয, নীবরনও উক্ত হয, অবনাহও উক্ত হয, পর্যবনাহও উক্ত হয। বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ এই পঞ্চ নীবরণদ্বারা আবৃত, পরিবেষ্টিত, অবনদ্ধ, পর্য্যবনদ্ধ। ঐ সকল ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যে ধর্ম্মের পালনে মনুষ্য ব্রাহ্মণে পরিণত হয সেই ধর্ম্ম অবহেলা করিযা, যে ধর্ম্মের পালনে মনুষ্য অব্রাহ্মণে পরিণত হয সেই ধর্ম্মের সেবা করিযা, পঞ্চ নীবরণ দ্বারা আবৃত, পরিবেষ্টিত, অবনদ্ধ, পর্য্যবনদ্ধ হইযা, মরণান্তে দেহের বিলযে যে ব্রহ্মার সহিত মিলিত হইবেন, সে সম্ভাবনা নাই।

৩১। 'বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর? তুমি বৃদ্ধ, অতিবৃদ্ধ ব্রাহ্মণ আচার্য্য প্রাচার্য্যগণকে কিরূপ কহিতে শুনিযাছ? ব্রহ্মা কি কৃতদার অথবা অকৃতদার?'

'হে গৌতম, তিনি অকৃতদাব।'

'তাঁহাব চিত্ত কি স-বৈব অথবা বৈবহীন ?'

'তাঁহাব চিত্ত বৈবহীন।'

'তিনি কি ব্যাপান্ন-চিত্ত অথবা অব্যাপন্ন-চিত্ত ?'

'তিনি অব্যাপন্ন-চিত্ত।'

'তিনি কি সংক্লিষ্ট-চিত্ত, অথবা অসংক্লিষ্ট-চিত্ত ?'

'তিনি অসংক্লিষ্ট-চিত্ত।'

'তিনি কি চিত্ত-জয়ী অথবা নহে ?'

'তিনি চিত্ত-জয়ী।'

৩২। 'বাসেট্‌ঠ তুমি কিবূপ মনে কব ? ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ কি কৃতদাব অথবা অকৃতদাব ?'

'তাঁহাবা কৃতদাব।'

'তাঁহাদেব চিত্ত কি স-বৈব অথবা বৈবহীন।'

'তাঁহাদেব চিত্ত স-বৈব।'

'তাঁহাবা কি ব্যাপন্ন-চিত্ত অথবা অব্যাপন্ন-চিত্ত ?'

'তাঁহাবা ব্যাপান্ন-চিত্ত।'

'তাঁহাবা কি সংক্লিষ্ট-চিত্ত অথবা অসংক্লিষ্ট-চিত্ত ?'

'তাঁহাবা সংক্লিষ্ট-চিত্ত।'

'তাঁহাবা কি চিত্ত-জয়ী অথবা নহে ?'

'তাঁহাবা চিত্ত-জয়ী নহেন।'

৩৩। 'তাহা হইলে, বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ কৃতদাব, ব্রহ্মা অকৃতদাব। কৃতদাব ত্রৈবিদ্য ব্রাহ্মণগণেব সহিত কি অকৃতদাব ব্রহ্মাব ঐক্য এবং সাম্য হইতে পারে ?'

'অবশ্যই নহে, গৌতম।'

৩৪। 'সাধু, বাসেট্‌ঠ। ঐ সকল কৃতদাব ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ যে মবণান্তে দেহেব বিলয়ে অকৃতদাব ব্রহ্মাব সহিত মিলিত হইবেন তাহাব সম্ভাবনা নাই।

৩৫। 'এইবূপে, বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণেব চিত্ত স-বৈব, ব্রহ্মা বৈরহীন...ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ ব্যাপন্ন-চিত্ত, ব্রহ্মা অব্যাপন্ন-চিত্ত ·ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ সংক্লিষ্ট-চিত্ত, ব্রহ্মা অসংক্লিষ্ট-চিত্ত ··ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ চিত্ত-জয়ী

নহেন, ব্রহ্মা চিত্ত-জয়ী। ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ, যাঁহারা চিত্ত-জয়ী নহেন,—তাঁহাদের সহিত কি চিত্ত-জয়ী ব্রহ্মার ঐক্য এবং সাম্য হইতে পারে ?'

'অবশ্যই নহে, গৌতম।'

৩৬। সাধু, বাসেট্‌ঠ। ঐ সকল ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ, যাঁহারা চিত্ত-জয়ী নহেন,—তাঁহারা যে মরণান্তে দেহের বিলয়ে চিত্ত-জয়ী ব্রহ্মার সহিত মিলিত হইবেন, তাহার সম্ভাবনা নাই। এইরূপে, বাসেট্‌ঠ, ত্রৈবিদ্য ব্রাহ্মণগণ তাঁহাদের নিশ্চিন্ততার মধ্যে অধঃপতিত হইতেছেন, ঐ অধঃপতন তাঁহাদিগকে বিষাদগ্রস্ত করিতেছে, তাঁহারা অপেক্ষাকৃত সুখময় স্থানে উত্তরণের স্বপ্ন দেখিতেছেন। অতএব ত্রৈবিদ্য ব্রাহ্মণদিগের ত্রিবিদ্যা ত্রিবিদ্যা-মরুও কথিত হয়, ত্রিবিদ্যা-বিপিনও কথিত হয়, ত্রিবিদ্যা ব্যসনও কথিত হয়।'

৩৭। এইরূপে কথিত হইলে তরুণ বাসেট্‌ঠ ভগবানকে কহিলেন ঃ 'হে গৌতম, আমি শুনিয়াছি শ্রমণ গৌতম ব্রহ্মের সহিত মিলিত হইবার মার্গ অবগত আছেন।'

'বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর ? মনসাকট এই স্থানের নিকটে, এই স্থান হইতে দূরে নহে , কেমন, নয় ?'

'সত্য, গৌতম। মনসাকট এই স্থানের নিকটে, এই স্থান হইতে দূরে নহে।'

'বাসেট্‌ঠ, তুমি কিরূপ মনে কর ? মনে কর কোন পুরুষ মনসাকটে জন্মগ্রহণ করিয়া এই স্থানেই বর্দ্ধিত হইয়াছে। সে কখনই মনসাকটের বাহিরে যায় নাই। যদি কেহ তাহাকে মনসাকটে যাইবার পথ জিজ্ঞাসা করে, তাহা হইলে ঐ সম্বন্ধে কি তাহার চিত্ত সংশয়াপন্ন অথবা দ্বিধাযুক্ত হইবে ?'

'অবশ্যই নহে, গৌতম। কি কারণে ? সেই পুরুষ মনসাকটে জাত ও বর্দ্ধিত হওয়ায় ঐ স্থানে যাইবার সমস্ত পথই তাহার সুবিদিত।'

৩৮। 'বাসেট্‌ঠ, মনসাকটে জাত ও বর্দ্ধিত পুরুষ মনসাকটে যাইবার মার্গ জিজ্ঞাসিত হইলে তাহার চিত্ত সংশয়াপন্ন অথবা দ্বিধাযুক্ত হইতে পারে, কিন্তু ব্রহ্মলোক অথবা ব্রহ্মলোকে গমনের মার্গ সম্বন্ধে জিজ্ঞাসিত হইলে তথাগতের চিত্ত সংশয়াপন্ন কিম্বা দ্বিধাযুক্ত হইবে না। বাসেট্‌ঠ, আমি ব্রহ্মাকে জানি, ব্রহ্মলোক এবং ঐ স্থানে গমনের মার্গও জানি, এবং যে মার্গে আরূঢ় হইলে ব্রহ্মলোকে উৎপত্তি হয় তাহাও জানি।'

৩৯। এইরূপ উক্ত হইলে যুবক বাসেট্‌ঠ ভগবানকে কহিলেন: 'হে গৌতম, আমি শুনিয়াছি শ্রমণ গৌতম ব্রহ্মের সহিত মিলিত হইবার মার্গ উপদেশ দিতেছেন।' সাধু! পূজ্য গৌতম ব্রহ্মার সহিত মিলিত হইবার মার্গ আমাদিগকে শিক্ষা দিন, ব্রাহ্মণ জাতিকে রক্ষা করুন!

'তাহা হইলে বাসেট্‌ঠ শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর, আমি কহিতেছি।'

'উত্তম' কহিয়া বাসেট্‌ঠ সম্মতি প্রকাশ করিলেন। ভগবান কহিলেন:

৪০। 'মহারাজ, মনে করুন জগতে তথাগতের আবির্ভাব হইয়াছে, যিনি অর্হত, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচরণ সম্পন্ন, সুগত, লোকজ্ঞ, অতুলনীয়,··· বিশুদ্ধ ব্রহ্মচর্য্য প্রকাশ করেন (শ্রামণ্য ফল সূত্র—৪০ সং-পদচ্ছেদ দ্রষ্টব্য।)

৪১। 'ঐ ধর্ম্ম' কোন গৃহপতি অথবা· আশ্রয় করিল। (শ্রামণ্য ফল সূত্র—৪১ সং—পদচ্ছেদ দ্রষ্টব্য)।

৪২। 'এইরূপে প্রব্রজিত হইয়া · সন্তুষ্ট হইয়া অবস্থান করিতে লাগিল। (শ্রামণ্য ফল সূত্র—৪২ সং—পদচ্ছেদ দ্রষ্টব্য)।

৪৩। 'মহারাজ, ভিক্ষু কিরূপে শীল সম্পন্ন হইয়া থাকেন?

'ভিক্ষু প্রাণাতিপাত পরিহার পূর্ব্বক ··সুখীর চিত্ত সমাহিত হয়। (শ্রামণ্য ফল সূত্র—পদচ্ছেদ সং—৪৪—৭৫ দ্রষ্টব্য)।

৪৪। 'তিনি মৈত্রী-সহগত চিত্তে এক-দুই-তিন, এইরূপে চতুর্দ্দিক পরিস্ফুরিত করিয়া বিহার করেন। এইরূপে তিনি উর্দ্ধে, অধোদিকে, তির্যক দিকে সর্ব্বত্র সর্ব্বলোক মৈত্রীযুক্ত এবং বিপুল, মহান, অপ্রমেয়, বৈরহীন, দ্রোহ-হীন, চিত্ত দ্বারা পরিস্ফুরিত করিয়া বিহার করেন।

৪৫। বাসেট্‌ঠ, যেরূপ বলবান শঙ্খধ্বনি কারক অল্পায়াসেই চতুর্দ্দিক বিজ্ঞাপিত করে, সেই রূপেই, বাসেট্‌ঠ, ঐ মৈত্রী ভাবনা ও চেত-বিমুক্তি সর্ব্বভূতে নিরবশেষে নিযুক্ত হয়, কেহই উপেক্ষিত হয় না। বাসেট্‌ঠ ইহাই ব্রহ্মের সহিত মিলিত হইবার মার্গ।

৪৬। 'পুনশ্চ, বাসেট্‌ঠ, ভিক্ষু করুণা সহগত চিত্তে,···মুদিতা সহগত চিত্তে···উপেক্ষা সহগত চিত্তে এক, দুই, তিন—এইরূপে চতুর্দ্দিক পরিস্ফুরিত করিয়া বিহার করেন। এইরূপে তিনি উর্দ্ধে, অধোদিকে, তির্য্যক দিকে সর্ব্বত্র সর্ব্বলোক মৈত্রীযুক্ত এবং বিপুল, মহান, অপ্রমেয়, বৈরহীন, দ্রোহ-হীন চিত্ত দ্বারা পরিস্ফুরিত করিয়া বিহার করেন।

৪৭। 'বাসেট্ঠ, যেরূপ বলবান শঙ্খধ্বনি কারক অল্পায়াসেই চতুর্দিক বিজ্ঞাপিত করে, সেই রূপেই ঐ উপেক্ষা-ভাবিত চেতবিমুক্তি সর্ব্বভূতে নিরবশেষে নিযুক্ত হয়, কেহই উপেক্ষিত হয় না। বাসেট্ঠ, ইহাই ব্রহ্মের সহিত মিলিত হইবার মার্গ।

৪৮। 'বাসেট্ঠ, তুমি কিরূপ মনে কর? এবম্বিধ ভিক্ষু, কি বিত্ত-দার সম্পন্ন হইবেন অথবা নহে?'

'তিনি বিত্ত-দার হীন হইবেন।'

'তাহার চিত্ত কি স-বৈর হইবে অথবা বৈরহীন হইবে?'

'বৈরহীন হইবে।'

'তিনি কি ব্যাপন্ন-চিত্ত হইবেন অথবা অব্যাপন্ন-চিত্ত?'

'তিনি অব্যাপন্ন-চিত্ত হইবেন।'

'তিনি সংক্লিষ্ট-চিত্ত অথবা অসংক্লিষ্ট-চিত্ত হইবেন?'

'তিনি অসংক্লিষ্ট-চিত্ত হইবেন।'

'তিনি কি চিত্তজয়ী হইবেন অথবা নহে?'

'তিনি চিত্তজয়ী হইবেন।'

৪৯। 'তাহা হইলে বাসেট্ঠ ভিক্ষু বিত্ত-দার হীন, ব্রহ্মাও বিত্ত-দার হীন। বিত্ত-দার হীন ভিক্ষুর সহিত বিত্ত-দার হীন ব্রহ্মার ঐক্য এবং সাম্য হইতে পারে?

'হইতে পারে?'

'সাধু, বাসেট্ঠ। অ-পরিগ্রহ[১] ভিক্ষু মরণান্তে দেহের বিলয়ে যে অপরিগ্রহ ব্রহ্মার সহিত মিলিত হইবেন, তাহার সম্ভাবনা অবশ্যই আছে।

'তাহা হইলে, বাসেট্ঠ, ভিক্ষু বৈরহীন, ব্রহ্মা বৈরহীন · ভিক্ষু অব্যাপন্ন-চিত্ত, ব্রহ্মাও তাহাই...ভিক্ষু অসংক্লিষ্ট-চিত্ত, ব্রহ্মাও তাহাই; ভিক্ষু চিত্ত-জয়ী, ব্রহ্মাও তাহাই। চিত্ত-জয়ী ভিক্ষুর সহিত চিত্ত-জয়ী ব্রহ্মার ঐক্য ও সাম্য হইতে পারে?'

'হইতে পারে।'

'সাধু, বাসেট্ঠ। চিত্ত-জয়ী ভিক্ষু মরণান্তে দেহের বিলয়ে যে চিত্ত-জয়ী ব্রহ্মার সহিত মিলিত হইবেন, তাহার সম্ভাবনা অবশ্যই আছে।'

---

১। অকৃতদার।

৫০। এইরূপ উক্ত হইলে বাসেট্‌ঠ ও ভারদ্বাজ তরুণদ্বয় ভগবানকে কহিলেন ঃ

'অতি উত্তম, গৌতম, অতি উত্তম। যেরূপ উৎপাতিতের পুনঃ প্রতিষ্ঠা হয়, লুক্কায়িত প্রকাশিত হয়, মূঢ় পথ প্রদর্শিত হয়, চক্ষুষ্মানের দেখিবার নিমিত্ত অন্ধকারে তৈলদীপ ধৃত হয়, সেইরূপ পূজনীয় গৌতম অনেক প্রকারে ধর্ম্ম প্রকাশিত করিয়াছেন। আমরা ভগবান গৌতমের, ধর্ম্মের এবং ভিক্ষুসঙ্ঘের শরণ লইতেছি। পূজ্য গৌতম আজ হইতে জীবনের অন্তকাল পর্যন্ত আমাদিগকে শরণাগত উপাসক রূপে গ্রহণ করুণ।'

। তেবিজ্জ সূত্র সমাপ্ত।

। সীলক্‌খন্দ বগ্‌গ সমাপ্ত।

নমো তস্স ভগবতো অরহতো সম্মা সম্বুদ্ধস্স

# দীঘ নিকায়

## ১৪। মহাপদান সুত্রান্ত

১। (১) আমি এইরূপ শ্রবণ করিয়াছি। 'এক সময় ভগবান শ্রাবস্তী নগরস্থ জেতবন নামক' অনাথপিণ্ডিকের আরামে করেরি-কুটিরে অবস্থান করিতেছিলেন। ঐ সময়ে একদিন বহুসংখ্যক ভিক্ষু ভিক্ষা হইতে প্রত্যাবর্ত্তনের পর আহারান্তে করেরি-মণ্ডলমালে* একত্রিত ও উপবিষ্ট হইলে তাঁহাদের মধ্যে পূর্ব্বজন্ম সম্বন্ধীয় ধর্ম্মালোচনা আরম্ভ হইল: "ইহাই পূর্ব্ব জন্ম, ইহাই পূর্ব্ব জন্ম" ইত্যাদি।

(২) ভগবান স্বীয় দিব্য, বিশুদ্ধ ও অলৌকিক শ্রুতি দ্বারা ভিক্ষুদিগের বাক্যালাপ শ্রবণ করিলেন। অনন্তর ভগবান আসন হইতে উত্থান করিয়া করেরি-মণ্ডলমালে গমন করিলেন এবং তথায় নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। তদনন্তর ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিলেন:

'ভিক্ষুগণ, এইস্থানে উপবিষ্ট হইয়া তোমরা কি কথায় নিযুক্ত, তোমাদের কি আলোচনাই বা বাধা প্রাপ্ত হইল?'

এইরূপে জিজ্ঞাসিত হইয়া ভিক্ষুগণ ভগবানকে এইরূপ কহিলেন:

'ভন্তে, আমরা ভিক্ষা হইতে প্রত্যাবর্ত্তনের পর আহারান্তে মণ্ডল-মালে একত্রিত হইয়া উপবিষ্ট হইলে আমাদের মধ্যে পূর্ব্বজন্ম সম্বন্ধীয় ধর্ম্মালোচনা উঠিয়াছিল: "ইহাই পূর্ব্ব জন্ম, ইহাই পূর্ব্ব জন্ম।" আমরা এই কথায় নিযুক্ত ছিলাম, এমন সময় ভগবান উপস্থিত হইলেন।'

(৩) 'ভিক্ষুগণ, তোমরা পূর্ব্বজন্ম সম্বন্ধীয় ধর্ম্মকথা শুনিতে ইচ্ছা কর।

'হে ভগবান! হে সুগত। ভগবান পূর্ব্বজন্ম সম্বন্ধীয় ধর্ম্মকথা কহিবার ইহা উপযুক্ত সময়, ভগবানের নিকট শ্রবণ করিয়া ভিক্ষুগণ উহা হৃদয়ে ধারণ করিবে।'

---

* সূক্ষ্মাগ্র আচ্ছাদন সম্পন্ন গোলাকার কক্ষ।

'তাহা হইলে, ভিক্ষুগণ শ্রবণ কব, উত্তমবূপে মনঃসংযোগ কব, আমি কহিব।'

প্রত্যুত্তবে ভিক্ষুগণ কহিলেন, ভন্তে, উত্তম।' ভগবান কহিলেন ঃ

(৪) 'ভিক্ষুগণ, এখন হইতে একনবতি কল্পে অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, ভগবান বিপস্সী জগতে আবির্ভূত হইযাছিলেন। এখন হইতে একত্রিংশ কল্পে অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, ভগবান শিখী জগতে আবির্ভূত হইযাছিলেন। ঐ একত্রিংশ কল্পেই অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, ভগবান বেস্সভূ জগতে আবির্ভূত হইযাছিলেন। হে ভিক্ষুগণ, বর্ত্তমান কল্পে অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভগবান ককুসন্ধ জগতে আবির্ভূত হইয়াছিলেন। বর্ত্তমান কল্পে অর্হৎ সম্যক সম্বুদ্ধ ভগবান কোণাগমন জগতে আবির্ভূত হইযাছিলেন। বর্ত্তমান কল্পে অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভববান কস্সপ জগতে আবিভূত হইযাছিলেন। বর্ত্তমান কল্পে এক্ষণে আমি অর্হৎ সম্যক সম্বুদ্ধবূপে জগতে আবির্ভূত হইয়াছি।

(৫) ভিক্ষুগণ! অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভগবান বিপস্সী জাতিতে ক্ষত্রিয ছিলেন এবং ক্ষত্রিযকুলে জন্মগ্রহণ কবিযাছিলেন। অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভগবান শিখীও জাতিতে ক্ষত্রিয় ছিলেন এবং ক্ষত্রিয়কুলে উৎপন্ন হইযাছিলেন। অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভগবান বেস্সভূ জাতিতে ক্ষত্রিয এবং ক্ষত্রিযকুলোৎপন্ন ছিলেন। অর্হৎ, সম্যক্ সম্বুদ্ধ ভগবান ককুসন্ধ জাতিতে ব্রাহ্মণ ছিলেন এবং ব্রাহ্মণকুলে উৎপন্ন হইযাছিলেন। অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভগবান কোণাগমন জাতিতে ব্রাহ্মণ ছিলেন এবং ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ কবিযাছিলেন। অর্হৎ সম্যক সম্বুদ্ধ ভগবান কস্সপ জাতিতে ব্রাহ্মণ ছিলেন এবং ব্রাহ্মণ কুলে জন্ম গ্রহণ করিয়া ছিলেন। ভিক্ষুগণ! এক্ষণে আমি অর্হৎ সম্যক সম্বুদ্ধবূপে জাতিতে ক্ষত্রিয হইয়া ক্ষত্রিযকুলে উৎপন্ন হইযাছি।

(৬) 'ভিক্ষুগণ, অর্হৎ সম্যক সম্বুদ্ধ ভগবান বিপস্সী কোণ্ডঞ্ঞ (কৌণ্ডিণ্য) গোত্রীয ছিলেন। ভগবান শিখী এবং ভগবান বেস্সভূ কোণ্ডঞ্ঞ গোত্রীয ছিলেন। ভগবান ককুসন্ধ কস্সপ গোত্রীয় ছিলেন। ভগবান কোণাগমন এবং ভগবান কস্সপ গোত্রীয ছিলেন। ভিক্ষুগণ, এক্ষণে অর্হৎ সম্যক সম্বুদ্ধবূপে আমি-গোতম গোত্রীয।

(৭) ভগবান বিপস্সীব আয়ুষ্কাল অশীতি সহস্র বৎসব ছিল। ভগবান

শিখীব আয়ুষ্কাল সপ্ততি সহস্র বৎসব ছিল। ভগবান বেস্‌সভুব আয়ুষ্কাল ষষ্টি সহস্র বৎসব ছিল। ভগবান ককুসন্ধেব আয়ুষ্কাল চত্বাবিংশ সহস্র বৎসব ছিল। ভগবান কোণাগমনেব আয়ুষ্কাল ত্রিশ-সহস্র বৎসব ছিল। ভগবান কস্‌সপেব আয়ুষ্কাল বিংশতি সহস্র বৎসব ছিল। ভিক্ষুগণ, এক্ষণে আমাব আয়ু নগণ্য এবং অল্পকালস্থাযী, এক্ষণে যে দীর্ঘকাল জীবিত থাকে তাহাব আয়ুপবিমাণ অল্পাধিক একশত বৎসব।

৮। 'ভিক্ষুগণ, ভগবান বিপস্‌সী পাটলীবৃক্ষেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। ভগবান শিখী পুণ্ডবীকেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। ভগবান বেস্‌সভূ শালবৃক্ষেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। ভগবান ককুসন্ধ শিবীষবৃক্ষমূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। ভগবান কোণাগমন উডুম্ববৃক্ষেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। ভগবান কস্‌সপ নিগ্রোধ বৃক্ষেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। ভিক্ষুগণ, বৰ্ত্তমান সমযে অর্হৎ সম্যক সম্বুদ্ধ আমি অশ্বত্থ বৃক্ষেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছি।

৯। ভিক্ষুগণ, ভগবান বিপস্‌সীব খণ্ড এবং তিস্‌স নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। ভগবান শিখীব অভিভূ এবং সম্ভব নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। ভগবান বেস্‌সভুব সোণ এবং উত্তব নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। ভগবান ককুসন্ধেব বিধুব এবং সঞ্জীব নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। ভগবান কোণা-গমনেব ভিয্যোস এবং উত্তব নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। ভগবান কস্‌সপেব তিস্‌স এবং ভবদ্বাজ নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। ভিক্ষুগণ, বৰ্ত্তমানে আমাব সাবিপুত্র এবং মোগ্‌গল্লান নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক আছেন।

১০। 'ভিক্ষুগণ, ভগবান বিপস্‌সীব শ্রাবকগণেব তিনটি সম্মিলন হইযাছিল। একটিতে অষ্ট-ষষ্টি লক্ষ ভিক্ষুব সমাগম হইযাছিল। একটিতে একলক্ষ ভিক্ষু উপস্থিত ছিলেন। একটিতে অশীতিসহস্র ভিক্ষু মিলিত হইযাছিলেন। ভগবান বিপস্‌সীব শ্রাবকগণেব ঐবূপ তিন সম্মিলন হইযাছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

'ভগবান শিখীব শ্রাবকগণেব তিন সম্মিলন হইযাছিল। একটিতে এক-লক্ষ ভিক্ষু উপস্থিত ছিলেন। একটিতে অশীতি সহস্র ভিক্ষু উপস্থিত ছিলেন। একটিতে সপ্ততি সহস্র ভিক্ষু উপস্থিত ছিলেন। ভগবান শিখীব

শ্রাবকগণেব ঐরূপ তিন সম্মিলন হইষাছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

'ভগবান বেস্সভূর শ্রাবকগণের তিন সম্মিলন হইয়াছিল। একটিতে অশীতিসহস্র ভিক্ষু উপস্থিত ছিলেন, একটিতে সপ্ততিসহস্র ভিক্ষু এবং একটিতে ষষ্টিসহস্র ভিক্ষু উপস্থিত ছিলেন। ভগবান বেস্সভূর শ্রাবকগণেব ঐবূপ তিন সম্মিলন হইযাছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

'ভগবান ককুসন্ধেব শ্রাবকগণেব একটি সম্মিলন হইষাছিল, উহাতে চত্বারিংশ সহস্র ভিক্ষুব সমাগম হইযাছিল। ভগবান ককুসন্ধেব শ্রাবকগণেব ঐ একটি সম্মিলন হইয়াছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

'ভগবান কোণাগমনেব শ্রাবকগণেব একটি সম্মিলন হইষাছিল, উহাতে ত্রিংশ-সহস্র ভিক্ষুব সমাগম হইযাছিল। ভগবান কোনাগমনেব শ্রাবকগণেব ঐ একটি সম্মিলন হইয়াছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

'ভগবান কস্সপেব শ্রাবকগণেব একটি সম্মিলন হইযাছিল, উহাতে বিংশতি সহস্র ভিক্ষু উপস্থিত ছিলেন। তাঁহাব শ্রাবকদিগেব ঐ একটি সম্মিলন হইযাছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

'বর্ত্তমানে আমাব শ্রাবকগণেব একটি সম্মিলন হইযাছিল, উহাতে এক-সহস্র দুইশত পঞ্চাশৎ ভিক্ষু উপস্থিত ছিলেন। ভিক্ষুগণ, আমাব শ্রাবকগণেব ঐ একটি সম্মিলন হইযাছিল, মিলিত ভিক্ষুগণ সকলেই ক্ষীণাস্রব ছিলেন।

১১। 'ভিক্ষুগণ, ভগবান বিপস্সীর অশোক নামক একজন ভিক্ষু প্রধান পরিচাবক ছিলেন। ভগবান শিখীব ক্ষেমঙ্কর নামক ভিক্ষু, ভগবান বেস্সভূব উপসন্নক নামক ভিক্ষু, ভগবান ককুসন্ধেব বুদ্ধিজ নামক ভিক্ষু, ভগবান কোণাগমনেব সোত্থিজ নামক ভিক্ষু, ভগবান কস্সপেব সব্বমিত্ত নামক ভিক্ষু প্রধান পবিচাবক ছিলেন। বর্ত্তমানে আমাব আনন্দ নামক ভিক্ষু প্রধান পরিচাবক।

১২। 'ভিক্ষুগণ, ভগবান বিপস্সীর পিতাব নাম বাজা বন্ধুমা, মাতাব নাম বন্ধুমতী। বন্ধুমতী নামক নগব বাজা বন্ধুমাব রাজধানী ছিল।

'ভগবান শিখীর পিতার নাম রাজা অরুণ, মাতার নাম প্রভাবতী। অরুণবতী নামক নগর রাজা অরুণের রাজধানী ছিল।

'ভগবান বেস্‌সভুর পিতার নাম রাজা সুপ্রতীত, মাতার নাম যশবতী। অনোপম নামক নগর রাজা সুপ্রতীতের রাজধানী ছিল।

'অগ্নিদত্ত নামে ব্রাহ্মণ ভগবান ককুসন্ধের পিতা ছিলেন, বিশাখা নাম্নী ব্রাহ্মণী তাঁহার মাতা। ঐ সময়ে ক্ষেম নামে এক রাজা ছিলেন, ক্ষেমবতী নামক নগর তাঁহার রাজধানী ছিল।

'যজ্ঞদত্ত নামে ব্রাহ্মণ ভগবান কোণাগমনের পিতা ছিলেন, উত্তরা নাম্নী ব্রাহ্মণী তাঁহার মাতা। ঐ সময়ে সোভ নামে এক রাজা ছিলেন। সোভবতী নামক নগর তাঁহার রাজধানী ছিল।

'ব্রহ্মদত্ত নামে ব্রাহ্মণ ভগবান কস্‌সপের পিতা ছিলেন, ধনবতী নাম্নী ব্রাহ্মণী তাঁহার মাতা। ঐ সময়ে কিকী নামে এক রাজা ছিলেন। বারাণসী নামক নগর তাঁহার রাজধানী ছিল।

'বর্ত্তমানে আমার পিতার নাম রাজা শুদ্ধোদন, মাতার নাম মায়া দেবী কপিলবস্তু নগর রাজধানী।'

ভগবান এইরূপ কহিলেন। তৎপরে সুগত আসন হইতে উত্থান করিয়া বিহারে প্রবেশ করিলেন।

১৩। অতঃপর ভগবানের প্রস্থানের সঙ্গে সঙ্গেই ভিক্ষুগণের মধ্যে এইরূপ কথোপকথন আরম্ভ হইল ঃ

'বন্ধুগণ, তথাগতের কি আশ্চর্য্য মহিমা, কি আশ্চর্য্য মহানুভবতা। যেহেতু তথাগত অতীতের বুদ্ধগণ যাঁহারা পরিনির্ব্বাণপ্রাপ্ত, ছিন্নপ্রপঞ্চ, সম্পন্ন-ভ্রমণ, যাঁহারা কর্ম্মবর্ত্ত, ক্লেশবর্ত্ত, বিপাকবর্ত্ত রূপ ত্রিবর্ত্তের ক্ষয় সাধন করিয়াছেন এবং সর্ব্বদুঃখ হইতে মুক্ত হইয়াছেন,—ঐ সকলের জাতি, নাম, গোত্র, আয়ুপ্রমাণ, শ্রাবক-যুগ এবং শ্রাবক সম্মিলন, এই সমস্তই স্মরণ করিতে পারেন—"ঐ সকল ভগবান এই এই জাতি হইতে উদ্ভূত, এই এই নাম এবং গোত্র বিশিষ্ট, এইরূপ শীল ও ধর্ম্মসম্পন্ন, এইরূপ প্রজ্ঞাসমন্বিত, এইরূপ তাঁহাদের জীবন যাত্রার প্রণালী, এইরূপে তাঁহারা বিমুক্ত।" বন্ধুগণ, ইহা কি তথাগতেরই স্বাভাবিক তীক্ষ্ণদৃষ্টি যাহার দ্বারা তিনি অতীতের বুদ্ধগণ যাঁহারা পরিনির্ব্বাণ প্রাপ্ত ...বিমুক্ত?" অথবা দেবতাগণ তথাগতকে এই বিষয় জ্ঞাপন করিয়াছেন যাহার দ্বারা তিনি অতীতের বুদ্ধগণ যাঁহারা পরিনির্ব্বাণপ্রাপ্ত...বিমুক্ত?"

ভিক্ষুগণেব এই আলোচনাব মীমাংসা হইল না।

১৪। অনন্তর ভগবান সায়াহ্নে ধ্যান হইতে উত্থান করিয়া করেরিমণ্ডল-মালে উপস্থিত হইয়া নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। তদনন্তব ভগবান ভিক্ষুদিগকে সম্বোধন করিলেন ঃ

'ভিক্ষুগণ, তোমরা এক্ষণে এইস্থানে কি কথায নিযুক্ত ছিলে তোমাদের কোন্ কথাই বা বাধাপ্রাপ্ত হইল ?'

এইরূপ কথিত হইলে ঐ ভিক্ষুগণ ভগবানকে কহিলেন ঃ

ভগবান এইস্থান হইতে প্রস্থান করিবার অব্যবহিত পবেই আমাদের মধ্যে এইরূপ কথোপকথন আরম্ভ হইল ঃ "বন্ধুগণ, তথাগতের কি আশ্চর্য্য মহিমা***বিমুক্ত" ?

'আমাদের এইরূপ কথোপকথনেব মধ্যে ভগবান আসিলেন।'

১৫। 'ভিক্ষুগণ, ইহা তথাগতেবই স্বাভাবিক তীক্ষ্ণদৃষ্টি যাহার দ্বাবা তিনি অতীত বুদ্ধগণ যাঁহাবা *** এইবূপে তাঁহাবা বিমুক্ত।" দেবতাগণও তথাগতকে এই বিষয় জ্ঞাপন করিয়াছেন যাহার দ্বারা তিনি অতীতেব বুদ্ধগণ যাঁহাবা***এইরূপে তাঁহাবা বিমুক্ত।"

'ভিক্ষুগণ, তোমবা কি পূর্ব্বজন্ম সম্বন্ধীয ধর্ম্মকথা অধিকতব বূপে শ্রবণ করিতে ইচ্ছা কব ?'

'হে ভগবান। হে সুগত! ভগবান পূর্ব্বজন্ম সম্বন্ধীয ধর্ম্মকথা কহিবাব ইহা উপযুক্ত সময, ভগবানেব নিকট শ্রবণ কবিয়া ভিক্ষুগণ উহা হৃদযে ধাবণ কবিবে।'

'তাহা হইলে ভিক্ষুগণ শ্রবণ কব, উত্তমবূপে মনঃসংযোগ কব, আমি কহিব।'

'প্রত্যুত্তবে ভিক্ষুগণ কহিলেন, 'ভন্তে, উত্তম।' ভগবান কহিলেন ঃ

১৬। 'ভিক্ষুগণ, আজ হইতে এক নবতি কল্প পূর্ব্বে ভগবান বিপস্সী অর্হৎ, সম্যক সম্বুদ্ধ পৃথিবীতে আবির্ভূত হইযাছিলেন। তিনি জাতিতে ক্ষত্রিয ছিলেন এবং ক্ষত্রিয়কুলে উৎপন্ন হইযাছিলেন। তিনি কৌণ্ডিণ্য গোত্রীয ছিলেন। তাঁহাব আযুষ্কাল অশীতি সহস্র বৎসব ছিল। তিনি পাটলী বৃক্ষেব মূলে অভিসম্বুদ্ধ হইযাছিলেন। তাঁহাব খণ্ড এবং তিস্স নামক দুইজন মহানুভব অগ্রশ্রাবক ছিলেন। তাঁহাব শ্রাবকগণেব তিনটি সম্মিলন হইয়াছিল। একটিতে অষ্টষষ্টি লক্ষ ভিক্ষুব সমাগম হইয়াছিল॥

একটিতে একলক্ষ ভিক্ষু উপস্থিত ছিলেন। একটিতে অশীতি সহস্র ভিক্ষু উপস্থিত ছিলেন। ভগবান বিপস্সীব শ্রাবকগণেব এই তিনটি সম্মিলন হইযাছিল। মিলিত ভিক্ষুগণেব সকলেই ক্ষীণাস্রব ছিলেন। ভগবান বিপস্সীব অশোক নামক একজন ভিক্ষু প্রধান পবিচাবক ছিলেন। বন্ধুমা নামে বাজা তাঁহাব পিতা ছিলেন বাজ্ঞী বন্ধুমতী তাঁহাব মাতা ছিলেন। বাজা বন্ধুমাব বন্ধুমতী নামক নগব বাজধানী ছিল।

১৭। "ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী তুষিত দেবলোক হইতে চ্যুত হইযা স্মৃতিমান ও সম্প্রজ্ঞান সমন্বিত হইযা মাতৃগর্ভে প্রবেশ কবিলেন। বোধিসত্ত্বেব প্রতিসন্ধি গ্রহণ কালে এইরূপ অদ্ভূত ঘটনাব আবির্ভাব হয,—

'যখন বোধিসত্ত্ব তুষিত দেবলোক হইতে চ্যুত হইযা মাতৃকুক্ষিতে প্রবেশ কবেন, তখন দেবলোক, মাবভুবন, ব্রহ্মলোক এবং শ্রমণ, ব্রাহ্মণ ও দেব-মনুষ্য সহিত এই পৃথিবীতে দেবতাগণেব দেবানুভাব অতিক্রম কবিযা অপবিমিত মহান আলোকেব প্রকাশ হয। অনন্ত ঘন অন্ধকাবাচ্ছন্ন লোকান্তবিক নিবয— যেস্থানে মহাবলশালী চন্দ্র ও সূর্য্যেব কিবণও প্রবেশ কবিতে অক্ষম, সেই স্থানেও দেবতাগণেব দেবানুভাব অতিক্রম কবিযা অপবিমিত মহান আলোকেব প্রকাশ হয। যে সকল প্রাণী ঐস্থানে উৎপন্ন হইযাছে তাহাবাও ঐ আলোকে পবস্পবকে জানিতে সক্ষম হয: "ওহে, অন্যান্য প্রাণীও এইস্থানে উৎপন্ন হইযাছে।" দশ সহস্র জগৎ সম্পন্ন এই ব্রহ্মাণ্ড কম্পিত হয, প্রকম্পিত হয, সঞ্চালিত হয। দেবতাগণেব দেবানুভাব অতিক্রম কবিযা অপবিমেয বিপুল দীপ্তি বিশ্বে প্রাদুর্ভূত হয। এইরূপ অদ্ভুত ঘটনাব আবির্ভাব হয।

'ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষিতে প্রবিষ্ট হন তখন তাঁহাব বক্ষাব জন্য চাবি দেবপুত্র চাবিদিকে গমন কবেন: "মনুষ্য অথবা অমনুষ্য কেহই যেন বোধিসত্ত্ব অথবা তদীয মাতাব অনিষ্ট সাধন কবিতে না পাবে।" ইহা বিশ্বধর্ম্ম।

১৮। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষিতে প্রবিষ্ট হন, তখন তাঁহাব মাতা স্বভাবতঃই শীলবতী হন; প্রাণাতিপাত, অদত্তেব গ্রহণ, ব্যভিচাব, মৃষাবাদ, সুবামেবযাদি মদ্যপানরূপ স্খলন হইতে বিবত হন। ইহা বিশ্বধর্ম্ম।

১৯। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষিতে

প্রবিষ্ট হন, তখন তাঁহার মাতা পুরুষের প্রতি রাগোপসংহিত চিত্ত উৎপাদন করেন না, তিনি রক্তচিত্ত পুরুষের প্রভাবের অতীত হন। ইহা বিশ্বধর্ম্ম।

২০। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষিতে প্রবিষ্ট হন, তখন তাঁহার মাতা পঞ্চেন্দ্রিয়ের পরিতৃপ্তিস্বরূপ সুখের অধিকারিণী হন, ঐ সুখের উপকরণস্বরূপ ভোগ্যবস্তু সমূহের দ্বারা পরিবেষ্টিত ও সেবিত হইয়া বিহার করেন। ইহা বিশ্বধর্ম্ম।

২১। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষিতে প্রবিষ্ট হন, তখন তাঁহার মাতা কোন প্রকার রোগাক্রান্ত হন না, তিনি অক্লান্ত-দেহে সুখ অনুভব করেন, কুক্ষিনিষ্ক্রান্ত বোধিসত্ত্বকে তিনি সর্ব্বাঙ্গপ্রত্যঙ্গ এবং সর্ব্বেন্দ্রিয় সম্পন্ন দেখেন।

"ভিক্ষুগণ, মনে কর একখণ্ড শুভ্র উচ্চ শ্রেণীভুক্ত, অষ্টমুখ, সুকর্ত্তিত, স্বচ্ছ, সুনির্ম্মল, সর্ব্বাবয়বসম্পন্ন বৈদুর্য্যমণি নীল, পীত, লোহিত, শুভ্র অথবা পাণ্ডুবর্ণ সূত্রে গ্রথিত হইয়াছে। কোন চক্ষুষ্মান পুরুষ উহা হস্তে লইয়া প্রত্যবেক্ষণ করিলেন: "এই শুভ্র, উচ্চশ্রেণীভুক্ত, অষ্টমুখ সুকর্ত্তিত, স্বচ্ছ, সুনির্ম্মল, সর্ব্বাবয়বসম্পন্ন বৈদুর্য্যমণি নীল, পীত, লোহিত, শুভ্র অথবা পাণ্ডুবর্ণ সূত্রে গ্রথিত হইয়াছে।" ভিক্ষুগণ, এইরূপেই যখন বোধি-সত্ত্ব মাতৃকুক্ষিতে প্রবিষ্ট হন, তখন তাঁহার মাতা কোন্ রোগাক্রান্ত হন না, তিনি অক্লান্তদেহে সুখ অনুভব করেন, কুক্ষিনিষ্ক্রান্ত বোধিসত্ত্বকে তিনি সর্ব্বাঙ্গ-প্রত্যঙ্গ এবং সর্ব্বেন্দ্রিয় সম্পন্ন দেখেন। ইহা বিশ্বধর্ম্ম।

২২। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, বোধিসত্ত্বের জন্মের পর সপ্তাহ-কাল অতীত হইলে তাঁহার মাতা দেহত্যাগ করেন, এবং তুষিত দেবলোকে উৎপন্ন হন। ইহা বিশ্বধর্ম্ম।

২৩। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যেরূপ অন্যান্য স্ত্রীগণ নয় অথবা দশমাস গর্ভ ধারণ করিয়া প্রসব করে, বোধিসত্ত্বের মাতা এইরূপে তাঁহাকে প্রসব করেন না, পূর্ণ দশমাস বোধিসত্ত্ব-মাতা বোধিসত্ত্বকে গর্ভে ধারণ করিয়া প্রসব করেন। ইহা বিশ্বধর্ম্ম।

২৪। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যেরূপ অন্যান্য স্ত্রীগণ উপবিষ্ট অথবা শায়িত অবস্থায় প্রসব করে, বোধিসত্ত্বের মাতা এইরূপে বোধিসত্ত্বকে প্রসব করেন না, তিনি দণ্ডায়মান অবস্থায় বোধিসত্ত্বকে প্রসব করেন। ইহা বিশ্বধর্ম্ম।

২৫। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হন, তখন দেবগণ তাঁহাকে প্রথমে গ্রহণ করেন, পরে মনুষ্যগণ। ইহা বিশ্বধর্ম্ম।

২৬। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হন, তখন তিনি ভূমির স্পর্শে আনীত হন না, চারিজন দেবপুত্র তাঁহাকে গ্রহণ করিয়া মাতার সম্মুখে স্থাপিত করেন: "দেবি, প্রসন্ন হও, তোমার মহাশক্তিসম্পন্ন পুত্র জন্মিয়াছে।" ইহা বিশ্বধর্ম্ম।

২৭। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হন, তখন তিনি সুনির্ম্মল,—জল, শ্লেষ্মা, রুধির অথবা অপর কোন প্রকার অশুচি দ্বারা লিপ্ত নহেন। তখন তিনি শুদ্ধ নিষ্কলঙ্ক।

"ভিক্ষুগণ, যেরূপ মণি-রত্ন কৌশিক বস্ত্রে নিক্ষিপ্ত হইলে উভয়ে উভয়কে কলুষিত করে না—কি হেতু? উভয়েরই শুদ্ধতার নিমিত্ত—এইরূপেই যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হন তখন তিনি সুনির্ম্মল; জল, শ্লেষ্মা রুধির অথবা অপর কোন প্রকার অশুচির দ্বারা লিপ্ত নহেন, তখন তিনি শুদ্ধ নিষ্কলঙ্ক। ইহা বিশ্বধর্ম্ম।

২৮। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হন, তখন অন্তরীক্ষ হইতে দুইটি জলধারা নির্গত হয়—একটি শীত অপরটি উষ্ণ, যাহার দ্বারা বোধিসত্ত্ব এবং তাঁহার মাতার প্রক্ষালন কার্য্য সম্পন্ন হয়। ইহা বিশ্বধর্ম্ম।

২৯। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে, সদ্যোজাত বোধিসত্ত্ব সমপাদো-পরিস্থিত এবং উত্তরাভিমুখী হইয়া সপ্ত পদ গমন করেন, মস্তকোপরি শ্বেত ছত্র ধৃত হইলে তিনি সর্ব্বদিকে দৃষ্টিপাত পূর্ব্বক এই মহত্ত্বব্যঞ্জক বাক্য ঘোষণা করেন: "এই পৃথিবীতে আমি অগ্র, আমি জ্যেষ্ঠ এবং আমি শ্রেষ্ঠ, ইহাই আমার সর্ব্বশেষ জন্ম, আর আমার পুনর্জন্ম নাই।" ইহা বিশ্বধর্ম্ম।

৩০। "ভিক্ষুগণ, ইহা বিশ্বধর্ম্ম যে যখন বোধিসত্ত্ব মাতৃকুক্ষি হইতে নিষ্ক্রান্ত হন, তখন দেবলোক মারভুবন, ব্রহ্মলোক এবং শ্রমণ, ব্রাহ্মণ ও দেব-মনুষ্য সহিত এই পৃথিবীতে দেবগণের দেবানুভাব অতিক্রম করিয়া অপরিমেয় বিপুল দীপ্তি বিশ্বে প্রাদুর্ভূত হয়। অনন্ত ঘন অন্ধকারাচ্ছন্ন লোকান্তরিক নিরয—যে স্থানে মহাবলশালী চন্দ্র ও সূর্য্যের কিরণও প্রবেশ করিতে অক্ষম, সেই স্থানেও দেবগণের দেবানুভাব অতিক্রম করিয়া অপরিমেয় বিপুল দীপ্তি

বিশ্বে প্রাদর্ভূত হয়। যে সকল প্রাণী ঐস্থানে উৎপন্ন হইয়াছে তাহারাও ঐ আলোকে পরস্পরকে জানিতে সক্ষম হয়ঃ "ওহে, অন্যান্য প্রাণীও এই স্থানে উৎপন্ন হইযাছে।" দশসহস্র জগৎ সম্পন্ন এই ব্রহ্মাণ্ড কম্পিত হয, প্রকম্পিত হয, সঞ্চালিত হয। দেবতাগণের দেবানুভাব অতিক্রম করিয়া অপরিমেয় বিপুল দীপ্তি বিশ্বে প্রাদুর্ভূত হয। ইহা বিশ্বধর্ম্ম।

৩১। "ভিক্ষুগণ, কুমার বিপস্সীর জন্ম হইলে রাজা বন্ধুমার নিকট সংবাদ জ্ঞাপন করা হইলঃ "দেব, আপনার পুত্র জন্মিযাছে, তাহাকে দর্শন করুন" ভিক্ষুগণ, রাজা বন্ধুমা বিপস্সী কুমারকে দর্শন করিলেন এবং পরে নৈমিত্তিক ব্রাহ্মণগণকে আমন্ত্রণ করিযা কহিলেনঃ "আপনারা নৈমিত্তিক ব্রাহ্মণ, কুমারকে দর্শন করুন।" ভিক্ষুগণ, নৈমিত্তিক ব্রাহ্মণগণ কুমারকে দেখিযা রাজাকে কহিলেনঃ "দেব, হৃষ্টমনা হউন, আপনার মহাপরাক্রমশালী পুত্র জন্মিযাছে। মহারাজ, ইহা আপনার পরমলাভ যে আপনার কুলে এরূপ পুত্রের জন্ম হইযাছে। দেব, এই কুমার দ্বাত্রিংশ মহাপুরুষ লক্ষণ সমন্বিত, ঐরূপ লক্ষণসমন্বিত মহাপুরুষের মাত্র দুইগতি, অন্য গতি নাই। যদি তিনি গৃহবাসী হন তাহা হইলে তিনি চক্রবর্ত্তী রাজা হন, ধার্ম্মিক ধর্ম্মরাজ, চতুরন্ত-বিজেতা হন, তাঁহার রাজ্য শান্তিতে দৃঢ় প্রতিষ্ঠিত হয়, তিনি সপ্তরত্নের অধিকারী হন। সপ্তরত্ন এই,—চক্ররত্ন, হস্তীরত্ন, অশ্বরত্ন, মণিরত্ন, স্ত্রীরত্ন, গৃহপতিরত্ন, মন্ত্রীরত্ন। তিনি সুর, বীর শত্রুসেনামর্দ্দনক্ষম সহস্রাধিক পুত্র লাভ করেন। তিনি এই সসাগরা পৃথিবীকে দণ্ড ও শস্ত্রবিনা ধর্ম্মানুসারে জয করিযা বাস করেন। যদি তিনি গৃহত্যাগ করিযা প্রব্রজ্যা আশ্রয করেন তাহা হইলে জগতে মাযাবরণমুক্ত অর্হৎ সম্যক সম্বুদ্ধ হন।

৩২। "দেব, কুমার কোন্ কোন্ দ্বাত্রিংশ মহাপুরুষ লক্ষণযুক্ত, যে সকল লক্ষণযুক্ত মহাপুরুষের মাত্র দুই গতি, অন্য নাই? যদি তিনি গৃহবাসী হন তাহা হইলে তিনি চক্রবর্ত্তী রাজা হইবেন, ধার্ম্মিক, ধর্ম্মরাজ, চতুরন্ত-বিজেতা হইবেন, তাঁহার রাজ্য শান্তিতে দৃঢ় প্রতিষ্ঠিত হইবে, তিনি সপ্ত রত্নের অধিকারী হইবেন। তাঁহার সপ্তরত্ন এই,—চক্ররত্ন · মন্ত্রীরত্ন। তিনি সুর, বীর শত্রুসেনামর্দ্দন সহস্রাধিক পুত্র লাভ করিবেন। তিনি এই সসগরা পৃথিবীকে বিনা দণ্ডে ও শস্ত্রে ধর্ম্মানুসারে জয করিযা বাস করিবেন। যদি তিনি গৃহত্যাগ করিয়া অনাগারিত্ব আশ্রয করেন, তাহা হইলে তিনি জগতে মাযাবরণমুক্ত অর্হৎ, সম্যক সম্বুদ্ধ হইবেন। . .

"দেব, কুমাব সুপ্রতিষ্ঠিত-পাদ। ইহা কুমাবের মহাপুরুষ-লক্ষণ সমূহেব এক লক্ষণ।

"দেব, কুমাবেব পাদতলেব নিম্নদেশে সর্ব্বাকাব-পবিপূর্ণ নেমি ও নাভিসহ সহস্র অবযুক্ত চক্র বিদ্যমান। ইহাও কুমাবেব মহাপুরুষ লক্ষণ সমূহেব এক লক্ষণ।

"দেব, কুমাব আযত-পার্ষ্ণি,—

" " " দীর্ঘাঙ্গুলি বিশিষ্ট,—

" " " মৃদু-তরুণ-হস্ত-পাদ বিশিষ্ট—

" " " *জাল-হস্ত-পাদ বিশিষ্ট,—

" " " পাদ-মধ্যবর্ত্তী গুলফ্[1] যুক্ত—

" " " এণি-মৃগ-সদৃশ ক্ষিপ্র পাদ বিশিষ্ট,—

" " কুমাব দণ্ডাযমান হইযা অবনত না হইযা উভয হস্ততল দ্বাবা জানুদেশ স্পর্শ এবং পবিমর্দ্দন কবণে সক্ষম,...

"দেব, কুমাবেব গুহ্যেন্দ্রিয কোষবক্ষিত,—

"দেব, কুমাব সুবর্ণবর্ণ কাঞ্চন সদৃশ ত্বকবিশিষ্ট—

"দেব, কুমাব সূক্ষ্মছবি বিশিষ্ট, তজ্জন্য বজ এবং ক্লেদ তাঁহার দেহে লিপ্ত হয না,—

"দেব, কুমাব এ কক লোম, তাঁহাব প্রত্যেক লোমকূপে এক একটি লোম,—

"দেব, কুমাব নীলাঞ্জনবর্ণ, কুণ্ডলীভূত, দক্ষিণাবর্ত্ত, ঊর্দ্ধাগ্র কেশ-বিশিষ্ট,—

"দেব, কুমাব দিব্য ঋজু অঙ্গপ্রত্যঙ্গ বিশিষ্ট,—

"দেব, কুমাব সপ্ত উৎসেধাঙ্ক[2] বিশিষ্ট—

"দেব, কুমার সিংহ-পূর্ব্বার্দ্ধকাব,...

"দেব, কুমাবেব স্কন্ধ-গহ্বব পবিপূর্ণতা প্রাপ্ত,...

---

* হস্ত ও পদেব অঙ্গুলি অলিপ্ত।

১। গুল্ফ পার্ষ্ণিব অব্যবহিত উপরেই অবস্থিত নহে।

২। উচ্চতা জ্ঞাপক চিহ্ন। শরীবেব সপ্ত স্থানে—হস্তদ্বয়ে, পাদদ্বযে, অংসদ্বযে এবং পৃষ্ঠে উদ্গতি ( উদ্গত অংশ ) মহাপুরুষ লক্ষণ।

' "দেব, কুমাব নিগ্রোধ বৃক্ষেব পরিধি বিশিষ্ট,—বযঃ প্রমাণ ব্যাম, ব্যাম প্রমাণ বযঃ...

' "দেব, কুমার সমবর্ত্ত স্কন্ধ ..

' "দেব, কুমাব শ্রেষ্ঠতম রুচি সম্পন্ন .

' " " " সিংহ-হনু

' " " " চত্বারিংশ-দন্ত-বিশিষ্ট..

' " " " সমদন্ত...

' " " " অবিবর-দন্ত

' " " " কুমাব সুশুভ্র দংষ্ট্রাবিশিষ্ট...

' " " " দীর্ঘ জিহ্বাবিশিষ্ট

' " " " দিব্য কণ্ঠস্বব সম্পন্ন, কববীকভাষী. .

' " " " গাঢ়নীল নেত্র সম্পন্ন .

' " " " গো-পক্ষ্ম বিশিষ্ট

' " " " দেব, কুমাবেব ভ্রূ-যুগমধ্যস্থ বোমবাজী অবদাত মৃদুতুল-সন্নিভ

' "দেব, কুমাব উষ্ণীষ-শীর্ষ।

৩৩। ' "দেব, কুমাব এই দ্বাত্রিংশ মহাপুরুষ লক্ষণ সমন্বিত, ঐরূপ লক্ষণ সমন্বিত মহাপুরুষেব মাত্র দুই গতি, অন্য গতি নাই। যদি তিনি ...সম্বদ্ধ হন।"

'তৎপবে, ভিক্ষুগণ, বাজা বন্ধুমা লক্ষণজ্ঞ ব্রাহ্মণগণকে নববস্ত্র পবিধান কবাইযা তাহাদিগেব সর্ব্ব বাসনা পূর্ণ কবিলেন।

৩৪। 'অতঃপব, ভিক্ষুগণ, রাজা বন্ধুমা বিপস্সী কুমাবেব নিমিত্ত ধাত্রী নিযুক্ত কবিলেন। কোন ধাত্রী স্তন্য পান করাইতে লাগিল। কেহ বক্ষণাবেক্ষণে নিযুক্ত হইল, কেহ ক্রোড়ে লইযা ভ্রমণ কবিতে লাগিল। জন্মাবধি কুমাবেব উপর দিবা বাত্রি শ্বেতছত্র ধৃত হইত ঃ "শৈত্য, উষ্ণতা, তৃণ, বজ অথবা তুষাব যেন কুমাবেব পীড়াদাযক না হয।" জন্মকাল হইতেই বিপস্সী কুমাব বহুজনেব প্রিয এবং প্রীতিকব হইলেন। ভিক্ষুগণ, যেরূপ উৎপল, অথবা পদ্ম, অথবা পুণ্ডরীক বহুজনেব প্রিয প্রীতিপদ হয, সেইরূপই বিপস্সী কুমাব বহুজনের প্রিয ও প্রীতিকব হইলেন। তিনি অঙ্ক হইতে অঙ্কান্তবে ধৃত হইতে লাগিলেন।

৩৫। 'ভিক্ষুগণ, জন্ম হইতেই বিপস্সী কুমার হিমবন্ত-চারিণী কোকিলার ন্যায় মঞ্জুকণ্ঠ, চারুকণ্ঠ, মধুরকণ্ঠ এবং স্নিগ্ধকণ্ঠ হইয়াছিলেন।

৩৬। 'ভিক্ষুগণ, জন্ম হইতেই বিপস্সী কুমারের পূর্ব্বজন্ম প্রসূত দিব্য চক্ষু উৎপন্ন হইয়াছিল, যাহা দ্বারা তিনি দিবারাত্রি যোজন পরিমিত স্থান সম্পূর্ণরূপে দর্শন করিতেন।

৩৭। 'ভিক্ষুগণ, জন্ম হইতেই বিপস্সী কুমার ত্রয়স্ত্রিংশ দেবগণের ন্যায় অনিমেষ দৃষ্টিসম্পন্ন হইয়াছিলেন। "কুমার অনিমেষ নয়নে নিরীক্ষণ করেন", এই হেতু, ভিক্ষুগণ, কুমারের "বিপস্সী, বিপস্সী" এইরূপ নাম উৎপন্ন হইয়াছিল। ভিক্ষুগণ, রাজা বন্ধুমা ধর্ম্মাধিকরণে উপবিষ্ট হইয়া বিপস্সী কুমারকে অঙ্কে স্থাপন করিয়া বিচার কার্য্য করিতেন। বিপস্সী কুমারও পিতার অঙ্কে উপবিষ্ট হইয়া ন্যায়ের সহিত সূক্ষ্ম বিচার করিতেন। "কুমার ন্যায়ের সহিত সূক্ষ্ম বিচার করেন" এই হেতু, ভিক্ষুগণ, বিপস্সী কুমারের "বিপস্সী, বিপস্সী", নাম অধিকতর রূপে উৎপন্ন হইয়াছিল।

৩৮। 'তদনন্তর, ভিক্ষুগণ, রাজা বন্ধুমা বিপস্সী কুমারের নিমিত্ত তিনটি প্রাসাদ নির্ম্মাণ করাইলেন—একটি বর্ষাকালের নিমিত্ত, একটি হেমন্ত-কালের নিমিত্ত, একটি গ্রীষ্মকালের নিমিত্ত, এবং সর্ব্ববিধ ভোগ বিলাসের আয়োজন করাইলেন। ভিক্ষুগণ, বিপস্সী কুমার বর্ষাকালের প্রাসাদে বর্ষার চারি মাস দিব্য সঙ্গীতধ্বনির মধ্যে অতিবাহিত করিতেন, প্রাসাদের নিম্নতলে অবতরণ করিতেন না।

জাতি খণ্ড সমাপ্ত।

২। ১। 'তৎপরে, ভিক্ষুগণ, বিপস্সী কুমার বহু শত সহস্র বৎসর অতীত হইলে সারথিকে কহিলেন:

'"মিত্র সারথি, উত্তম উত্তম যান প্রস্তুত কর, উদ্যানভূমি দর্শনার্থ গমন করিব।"

'"দেব, তথাস্তু" এই বলিয়া, ভিক্ষুগণ, সারথি বিপস্সী কুমারকে প্রত্যুত্তর দিয়া উৎকৃষ্ট উৎকৃষ্ট যান সমূহ যোজনা পূর্ব্বক বিপস্সী কুমারের নিকট জ্ঞাপন করিল: "দেব, আপনার নিমিত্ত যান প্রস্তুত, এখন আপনার যেরূপ অভিরুচি।"

'ভিক্ষুগণ, তৎপরে বিপস্সী কুমার উৎকৃষ্ট যানে আরোহণ করিয়া অনুরূপ যান সমূহের সহিত বহির্গত হইলেন।

২। 'ভিক্ষুগণ, বিপস্সী কুমার উদ্যানভূমিতে গমনকালে একটি পুরুষকে যাইতে দেখিলেন—পুরুষটি-জীর্ণ, গোপানসী বক্র, নত, দণ্ড-পরায়ণ, প্রকম্পমান, আতুর, বিগত-যৌবন। ইহা দেখিয়া তিনি সারথিকে কহিলেন ঃ

' "হে সারথি, ইহা কীদৃশ পুরুষ? ইহার কেশ অন্যের ন্যায় নহে, দেহও অন্যের ন্যায় নহে।"

' "দেব, ইহা বৃদ্ধ পুরুষ।"

' "সারথি, বৃদ্ধপুরুষ কি প্রকার?"

' "দেব ইহাই বৃদ্ধপুরুষ ঃ পুরুষটি আর অধিক কাল জীবিত থাকিবে না।"

' "সারথি, আমিও কি জরাধর্ম্ম বিশিষ্ট? ইহা কি আমারও অনিবার্য্য নিয়তি?"

' "দেব, আপনি, আমি, এবং সর্ব্বলোক জরা-ধর্ম্ম বিশিষ্ট, ইহা আমাদের অনিবার্য্য নিয়তি।"

' "সারথি, তাহা হইলে আজ আর উদ্যানে যাইবার প্রয়োজন নাই, এইস্থান হইতেই অন্তঃপুরাভিমুখে প্রত্যাবর্ত্তন কর।"

'ভিক্ষুগণ, সারথি বিপস্সী-কুমারকে "দেব, তথাস্তু" এই কথা বলিয়া তাঁহাকে অন্তঃপুরে লইয়া গেলেন। ভিক্ষুগণ, বিপস্সী কুমার অন্তঃপুরে গমন করিয়া দুঃখী ও দুর্ম্মনা হইয়া চিন্তা করিতে লাগিলেন ঃ "জন্মকে ধিক, যেহেতু যে জাত সে জরাগ্রস্ত হইবে।"

৩। 'ভিক্ষুগণ, অনন্তর রাজা বন্ধুমা সারথিকে আহ্বান করিয়া কহিলেন ঃ

' "সারথি, কুমার উদ্যানভ্রমণ উপভোগ করিয়াছেন ত? উদ্যান ভূমি কুমারের প্রীতিকর হইয়াছে ত?"

' "দেব, কুমার উদ্যান ভ্রমণ উপভোগ করেন নাই, উদ্যান ভূমি তাঁহার প্রীতিকর হয় নাই।

' "সারথি, কুমার উদ্যান গমনের পথে কি দেখিয়াছিলেন?

' "দেব, কুমার উদ্যানে গমনকালে একটি জীর্ণ, গোপানসী-বক্র, নত, দণ্ডপরায়ণ, প্রকম্পমান, আতুর, বিগত-যৌবন পুরুষ দেখিয়াছিলেন।' উহা দেখিয়া তিনি আমাকে এইরূপ কহিয়াছিলেন ঃ 'সারথি, ইহা কীদৃশ

পুরুষ? ইহার কেশ অন্যের ন্যায় নহে, দেহও অন্যের ন্যায় নহে।' 'দেব, ইহা বৃদ্ধপুরুষ।' 'সারথি, বৃদ্ধপুরুষ কি প্রকার? 'দেব, ইহাই বৃদ্ধ-পুরুষ: পুরুষটি আর অধিককাল জীবিত থাকিবে না।' 'সারথি, আমিও কি জরাধর্ম্ম-বিশিষ্ট? ইহা কি আমার অনিবার্য্য নিয়তি?' 'দেব আপনি, আমি এবং সর্ব্বলোক জরা-ধর্ম্ম বিশিষ্ট, ইহা আমাদের অনিবার্য্য নিয়তি।' 'সারথি, তাহা হইলে আজ আর উদ্যানে যাইবার প্রয়োজন নাই, এইস্থান হইতেই অন্তঃপুরাভিমুখে প্রত্যাবর্ত্তন কর।' 'দেব, তথাস্তু' এই কথা বলিয়া আমি কুমারকে অন্তঃপুরে লইয়া গেলাম। কুমার অন্তঃপুরে গমন করিয়া দুঃখী ও দুর্ম্মনা হইয়া চিন্তা করিতে লাগিলেন, 'জন্মকে ধিক্, যেহেতু যে জাত সে জরাগ্রস্ত হইবে।'"

৪। "ভিক্ষুগণ, তখন রাজা বন্ধুমা এইরূপ চিন্তা করিলেন: "বিপস্সী কুমার রাজত্ব করিবেন না এরূপ যেন না হয়, তিনি গৃহত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করিবেন এরূপ যেন না হয়, নৈমিত্তিক ব্রাহ্মণগণের বচন যেন সত্য না হয়।"

"ভিক্ষুগণ, অতঃপর রাজা বন্ধুমা বিপস্সী-কুমারকে অধিকতর রূপে সর্ব্ববিধ ভোগপরিবেষ্টিত করিলেন, যাহাতে কুমার রাজ্য ভোগ করেন, গৃহ-ত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় না করেন, যাহাতে নৈমিত্তিক ব্রাহ্মণ-গণের বচন মিথ্যা হয়। ভিক্ষুগণ, এইরূপে বিপস্সী কুমার সর্ব্ববিধ ভোগানন্দে ব্যাপৃত রহিলেন।

৫। 'অতঃপর, ভিক্ষুগণ, বিপস্সী কুমার বহুশতসহস্র বৎসর…[১ সংখ্যক পদচ্ছেদ দ্রষ্টব্য]…

৬। 'অতঃপর, ভিক্ষুগণ, বিপস্সী কুমার উদ্যান ভূমিতে গমনকালে একটি পুরুষকে দেখিলেন,—পুরুষটি পীড়িত, আর্ত্ত, কঠিন রোগগ্রস্ত, স্বকীয় মূত্র করীষের মধ্যে শায়িত, উত্থানে ও শয়নে অপরের সাহায্যাপেক্ষী। এই দৃশ্য দেখিয়া কুমার সারথিকে জিজ্ঞাসা করিলেন: "মিত্র সারথি, এই পুরুষটি কি করিয়াছে? ইহার চক্ষুও অন্যের চক্ষুর ন্যায় নহে, স্বরও অন্যের স্বরের ন্যায় নহে।"

' "দেব, পুরুষটি ব্যাধিগ্রস্ত।"

' "সারথি, ব্যাধিগ্রস্ত কাহাকে বলে?"

' "দেব, যে বোগে সে আক্রান্ত, ঐ বোগ হইতে তাহাব অব্যাহতিব সম্ভাবনা অত্যল্প।"

' "সাবথি, আমিও কি ব্যাধিব অধীন? আমিও কি ব্যাধির অতীত নহি?"

' "দেব! আপনি, আমি এবং আমবা সকলেই ব্যাধির অধীন, আমবা ব্যাধির অতীত নহি।"

' "তাহা হইলে, মিত্র সাবথি, আজ আব উদ্যানে যাইবাব প্রযোজন নাই, এইস্থান হইতেই প্রাসাদে প্রত্যাবর্ত্তন কব।"

' "দেব, তথাস্তু" এই কথা বলিযা সাবথি প্রত্যাবর্ত্তন কবিল। ভিক্ষুগণ, বিপস্সীকুমাব অন্তঃপুবে প্রবেশ কবিযা দুঃখিত ও দুর্ম্মনা হইযা চিন্তা কবিতে লাগিলেন: "এই জন্মকে ধিক। যেহেতু যে জাত সে জবা ও ব্যাধিগ্রস্ত হইবে।"

৭। 'ভিক্ষুগণ, অনন্তব বাজা বন্ধুমা সাবথিকে আহ্বান কবিযা কহিলেন:

' "সাবথি, কুমাব উদ্যান ভ্রমণ উপভোগ করিযাছেন ত? উদ্যানভূমি কুমাবেব প্রীতিকব হইযাছে ত?"

' "দেব, কুমাব উদ্যান ভ্রমণ উপভোগ কবেন নাই, উদ্যান ভূমি তাহাব প্রীতিকর হয নাই।"

' "সাবথি, কুমাব উদ্যান গমনেব পথে কি দেখিযাছিলেন?

' "দেব, কুমাব উদ্যানে গমনকালে একটি পুরুষকে দেখিয়াছিলেন,—পুরুষটি পীড়িত, আর্ত্ত, কঠিন বোগগ্রস্ত, স্বকীয মূত্রকরীষের মধ্যে শাযিত, উত্থানে ও শযনে অপবেব সাহায্যাপেক্ষী। এই দৃশ্য দেখিযা কুমার আমাকে জিজ্ঞাসা কবিলেন: 'সাবথি, এই পুরুষটি কি কবিযাছে? ইহাব চক্ষুও অন্যেব চক্ষুব ন্যায নহে।' 'দেব, পুরুষটি ব্যাধিগ্রস্ত।' 'সারথি, ব্যাধিগ্রস্ত কাহাকে বলে?' 'দেব, যে বোগে সে আক্রান্ত, ঐ বোগ হইতে তাহাব অব্যাহতির সম্ভাবনা অত্যল্প।' 'সাবথি, আমিও কি ব্যাধির অধীন? আমিও কি ব্যাধির অতীত নহি?' 'দেব! আপনি, আমি এবং আমবা সকলেই ব্যাধিব অধীন, আমবা ব্যাধিব অতীত নহি।' "তাহা হইলে, মিত্র সারথি, আজ আব উদ্যানে যাইবাব প্রযোজন নাই। এইস্থান হইতেই প্রাসাদে প্রত্যাবর্ত্তন কর।' আমি সম্মত হইয়া প্রত্যাবর্ত্তন করিলাম। কুমার

অন্তঃপুরে প্রবেশ করিযা দুঃখিত, ও দুর্ম্মনা হইযা চিন্তা করিতে লাগিলেনঃ এই জন্মকে ধিক, যেহেতু যে জাত সে জরা ও ব্যাধিগ্রস্ত হইবে।"

৮। 'ভিক্ষুগণ, তখন রাজা বন্ধুমা এইরূপ চিন্তা করিলেনঃ "বিপস্সী কুমার রাজত্ব করিবেন না এরূপ যেন না হয, তিনি গৃহত্যাগ করিযা গৃহহীন প্রব্রজ্যা আশ্রয করিবেন এরূপ যেন না হয, নৈমিত্তিক ব্রাহ্মণগণের বচন যেন সত্য না হয।"

'ভিক্ষুগণ, অতঃপর রাজা বন্ধুমা বিপস্সী কুমারকে অধিকতর রূপে সর্ব্ববিধ ভোগপরিবেষ্টিত করিলেন, যাহাতে কুমার রাজ্য ভোগ করেন, গৃহত্যাগ করিযা গৃহহীন প্রব্রজ্যা আশ্রয না করেন, যাহাতে নৈমিত্তিক ব্রাহ্মণগণের বচন মিথ্যা হয। ভিক্ষুগণ, এইরূপে বিপস্সী কুমার সর্ব্ববিধ ভোগানন্দে ব্যাপৃত রহিলেন।

৯। 'অতঃপর ভিক্ষুগণ, বিপস্সী-কুমার বহুশত সহস্র বৎসর··· বহির্গত হইলেন। (১সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

১০। 'ভিক্ষুগণ, বিপস্সী কুমার উদ্যানভূমিতে গমনকালে দেখিলেন সম্মিলিত বৃহৎ জনসঙ্ঘ নানাবর্ণরঞ্জিত বস্ত্রের দ্বারা চিতা নির্ম্মাণে রত। উহা দেখিযা তিনি সারথিকে জিজ্ঞাসা করিলেনঃ

' "সারথি, সম্মিলিত এই বৃহৎ জনসঙ্ঘ নানাবর্ণরঞ্জিত বস্ত্রে কি নিমিত্ত চিতা নির্ম্মাণে রত?"

' "দেব, যেহেতু এক ব্যক্তির মৃত্যু হইযাছে।"

' "তাহা হইলে, সারথি, ঐ মৃতের সন্নিধানে রথ চালনা কর।"

' "তথাস্তু" এই কথা বলিযা সারথি মৃতের সন্নিধানে রথ চালনা করিল। ভিক্ষুগণ, বিপস্সী কুমার মৃতদেহ দেখিলেন এবং সারথিকে জিজ্ঞাসা করিলেনঃ

' "সারথি, মৃত কাহাকে বলে।"

' "দেব, মৃতের মাতা, পিতা অথবা অন্যান্য জ্ঞাতিবর্গ কেহই আর তাহাকে দেখিতে পাইবে না। সেও মাতা, পিতা অথবা অন্যান্য জ্ঞাতিবর্গকে আর দেখিতে পাইবে না।"

' "সারথি, আমিও কি মরণ-ধর্ম্মবিশিষ্ট? আমিও কি মরণের অতীত নহি? আমাকেও কি রাজা, রাণী অথবা অপরাপর জ্ঞাতিবর্গ আর দেখিতে পাইবে না? আমিও কি তাঁহাদিগকে আর দেখিতে পাইব না?"

' "দেব, আপনি ও আমি এবং আমরা সকলেই মরণধর্ম্মযুক্ত, মরণেব অতীত নহি। আপনাকেও রাজা, রাণী অথবা অপরাপব জ্ঞাতিবর্গ দেখিতে পাইবেন না, আপনিও তাঁহাদের দেখিতে পাইবেন না।"

' "তাহা হইলে, সারথি, আজ আব উদ্যানে যাইবাব প্রযোজন নাই, এই স্থান হইতেই প্রাসাদে প্রত্যাবর্ত্তন কব।"

"তথাস্তু" বলিয়া, ভিক্ষুগণ, সাবথি সেই স্থান হইতেই প্রত্যাবর্ত্তন করিল। বিপস্সী কুমাব অন্তঃপুবে প্রবিষ্ট হইযা দুঃখিত ও দুর্ম্মনা হইযা চিন্তা কবিতে লাগিলেনঃ "জন্মে ধিক, যেহেতু যাহার জন্ম হইযাছে সে জরা, ব্যাধি এবং মবণগ্রস্ত হইবে।"

১১। ১২। 'অতঃপব, ভিক্ষুগণ, বাজা বন্ধুমা সাবথিকে পূর্ব্বেব ন্যায প্রশ্ন কবিলেন এবং পূর্ব্বের ন্যায বিপস্সী কুমাবকে অধিকতব রূপে সর্ব্ববিধ ভোগ পবিবেষ্টিত কবিলেন। এইরূপে বিপস্সী কুমাব সর্ব্ববিধ ভোগানন্দে ব্যাপৃত বহিলেন।

১৩। 'অতঃপব, ভিক্ষুগণ, বিপস্সী-কুমাব বহুশত সহস্র বৎসব... বহির্গত হইলেন। [১সং পদচ্ছেদ দ্রষ্টব্য]।

১৪। 'ভিক্ষুগণ, বিপস্সী কুমাব উদ্যানভূমিতে গমনকালে এক মুণ্ডিতমস্তক, কাষাযবস্ত্র পবিহিত প্রব্রজিত পুরুষকে দেখিযা সাবথিকে জিজ্ঞাসা কবিলেনঃ

' "সাবথি, এই পুরুষটি কি কবিযাছে, যাহাব জন্য তাহাব মস্তক অন্যেব মস্তকেব ন্যায নহে, বস্ত্রও অন্যেব ন্যায নহে?"

' "দেব পুরুষটি প্রব্রজিত।"

' "সাবথি, প্রব্রজিত কাহাকে বলে?"

' "দেব, যিনি প্রব্রজিত তিনি ধর্ম্মচর্য্যা, শমচর্য কুশল ক্রিযা পুণ্যকর্ম্ম, অহিংসা এবং সর্ব্ব প্রাণীর প্রতি অনুকম্পায পূর্ণতা প্রাপ্ত।"

' "সাবথি, যিনি প্রব্রজিত তিনি সাধু, সাধু ধর্ম্মচর্য্যা, সাধু শমচর্য্যা, সাধু কুশলধর্ম্ম, সাধু পুণ্যকর্ম্ম সাধু অহিংসা, সাধু সর্ব্বপ্রাণীর প্রতি অন ক ৭ া। সারথি, এইবার ঐ প্রব্রজিতের নিকট রথ চালনা কর।

' "তথাস্তু" বলিয়া সাবথি প্রব্রজিতেব নিকট বথ চালনা কবিল। ভিক্ষুগণ, তৎপবে বিপস্সী কুমাব সেই প্রব্রজিতকে এইরূপ কহিলেনঃ

"সৌম্য, কি নিমিত্ত আপনাব মস্তক অন্যেব মস্তকেব ন্যায নহে, বস্ত্র অন্যেব ন্যায নহে?"

' "দেব, আমি প্রব্রজিত।"

' "সৌম্য, উহাব অর্থ কি।"

' "দেব, যিনি প্রব্রজিত তিনি ধর্ম্মচর্য্যা, শমচর্য্যা, কুশল কর্ম্ম, পুণ্যকর্ম্ম অহিংসা এবং সর্ব্বপ্রাণীব প্রতি অনুকম্পায পূর্ণতা প্রাপ্ত।"

' সৌম্য, সাধু আপনাব ন্যায প্রব্রজিত, সাধু ধর্ম্মচর্য্যা, সাধু শমচর্য্যা, সাধু কুশল কর্ম্ম, সাধু পুণ্য কর্ম্ম, সাধু অহিংসা, সাধু সর্ব্বপ্রাণীব প্রতি অনুকম্পা।"

১৫। 'তৎপবে ভিক্ষুগণ, বিপস্সী কুমাব সাবথিকে কহিলেন ঃ-

"সাবথি বথ লইযা এই স্থান হইতেই প্রাসাদে প্রত্যাবর্ত্তন কব। আমি এই স্থানেই কেশ ও শ্মশ্রু মোচন পূর্ব্বক কাষায বস্ত্র পবিহিত হইযা গৃহ হইতে গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবিব।"

' "তথাস্তু, দেব" বলিযা সাবথি সেইস্থান হইতে বথ লইযা প্রাসাদে প্রত্যাবর্ত্তন কবিল। বিপস্সী কুমাবও সেই স্থানেই কেশ ও শ্মশ্রু মোচন পূর্ব্বক কাষায বস্ত্র পবিহিত হইযা গৃহ হইতে গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবিলেন।

১৬। 'ভিক্ষুগণ, বাজধানী বন্ধুমতী নগবেব চতুবশীতি সহস্র মনুষ্য শুনিল ঃ "বিপস্সী কুমাব কেশ ও শ্মশ্রু মোচন কবিযা কাষায বস্ত্র পবিধান কবিযা গৃহ হইতে গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবিযাছেন।" ইহা শুনিযা তাহাবা চিন্তা কবিল ঃ "যে ধর্ম্ম-বিনযে বিপস্সী কুমাব কেশ-শ্মশ্রু মোচন পূর্ব্বক কাষায পবিহিত হইযা গৃহ হইতে গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবিযাছেন ঐ ধর্ম্ম-বিনয কখনই হীন নহে, ঐ প্রব্রজ্যা কখনই হীন নহে। যখন বাজকুমাব বিপস্সী এইসব আশ্রয কবিযাছেন, তখন আমবাই বা কেন তাহা না কবি?" অনন্তব ভিক্ষুগণ, সেই চতুবশীতি সহস্র মানব বিপস্সী বোধিসত্ত্বেব অনুকবণে প্রব্রজ্যা গ্রহণ কবিল। ভিক্ষুগণ, এইবূপে সেই জনসঙ্ঘ পবিবেষ্টিত হইযা বিপস্সী বোধিসত্ত্ব গ্রাম নগব বাজধানী সমূহে ভ্রমণ কবিতে লাগিলেন।

১৭। 'ভিক্ষুগণ, তদনন্তব বোধিসত্ত্ব বিপস্সী যখন নির্জ্জনে ধ্যানবত ছিলেন, তখন তাঁহাব মনে এই চিন্তাব উদয হইল ঃ

' "বহ্জন পবিবেষ্টিত হইযা অবস্থান কবা আমাব অনুপযুক্ত। আমি জনসংঘ হইতে বিচ্ছিন্ন হইযা অবস্থান কবিব।"

'তৎপবে, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী জনগণ হইতে বিচ্ছিন্ন হইযা একাকী বিহার কবিতে লাগিলেন। সেই চতুবশীতি সহস্র প্রব্রজিত এক পথ ধবিযা প্রস্থান কবিল, বোধিসত্ত্ব বিপস্সী অন্যপথ ধরিলেন।

১৮। 'তৎপবে, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী একদিন যখন স্বকীয বাসস্থানে নির্জ্জনে ধ্যানবত ছিলেন, তখন তাঁহাব মনে এইরূপ চিন্তার উদয় হইল:

' "এই জগৎ দুঃখাপন্ন, এইস্থানে জন্ম, জবা ও মৃত্যু, চ্যুতি এবং পুনবুৎপত্তি; অথচ এই জবামবণরূপ দুঃখ হইতে মুক্তিব উপায কেহই অবগত নয। এই জবামবণরূপ দুঃখ হইতে মুক্তিব উপায কোন্ দিনে উদ্ঘাটিত হইবে।"

'তৎপবে, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন: "কিসেব বর্ত্তমানে জবা-মবণ হয? কোন্ হেতু হইতে উহা উদ্ভুত।" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীব গাঢ় মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভুত উপলব্ধি জন্মিল: "জাতি বর্ত্তমানে জবা-মবণ, জাতিরূপ হেতু হইতে জবা-মবণেব উৎপত্তি।"

'অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন: "কিসেব বর্ত্তমানে জাতি (জন্ম) হয? কোন্ হেতু হইতে জাতিব উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীব গাঢ় মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভুত উপলব্ধি জন্মিল: "ভব বর্ত্তমানে জাতি, ভবরূপ হেতু হইতে জাতিব উৎপত্তি।"

'অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন: "কিসেব বর্ত্তমানে ভব হয? কোন্ হেতু হইতে ভবেব উৎপতি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীব গাঢ় মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভুত উপলব্ধি জন্মিল: "উপাদান বর্ত্তমানে ভব, উপাদানরূপ হেতু হইতে ভবেব উৎপত্তি।"

'অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন: "কিসেব বর্ত্তমানে উপাদান হয? কোন্ হেতু হইতে উপাদানেব উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীব গাঢ় মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে

উদ্ভূত উপলব্ধি জন্মিল: "তৃষ্ণা বর্তমানে উপাদান, তৃষ্ণারূপ হেতু হইতে উপাদানের উৎপত্তি।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন: "কিসের বর্তমানে তৃষ্ণা হয়? কোন্ হেতু হইতে তৃষ্ণার উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল: "বেদনা বর্তমানে তৃষ্ণা, বেদনা রূপ হেতু হইতে তৃষ্ণার উৎপত্তি।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন: "কিসের বর্তমানে বেদনা হয়? কোন্ হেতু হইতে বেদনার উৎপত্তি?" ভিক্ষুগণ তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল: "স্পর্শ বর্তমানে বেদনা, স্পর্শরূপ হেতু হইতে বেদনার উৎপত্তি।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন: "কিসের বর্তমানে স্পর্শ হয়? কোন্ হেতু হইতে স্পর্শের উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল: "ষড়ায়তন বর্তমানে স্পর্শ, ষড়ায়তন রূপ হেতু হইতে স্পর্শের উৎপত্তি।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন: "কিসের বর্তমানে ষড়ায়তন হয়? কোন্ হেতু হইতে ষড়ায়তনের উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল: "নাম-রূপ বর্তমানে ষড়ায়তন, নাম-রূপ হেতু হইতে ষড়ায়তনের উৎপত্তি।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন: "কিসের বর্তমানে নাম-রূপ হয়? কোন হেতু হইতে নাম-রূপের উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল: "বিজ্ঞান বর্তমানে নামরূপ, বিজ্ঞানরূপ হেতু হইতে নামরূপের উৎপত্তি।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন: "কিসের বর্তমানে বিজ্ঞান হয়? কোন্ হেতু হইতে বিজ্ঞানের উৎপত্তি?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে

উদ্ভূত উপলব্ধি জন্মিল ঃ "নাম-রূপ বর্ত্তমানে বিজ্ঞান, নামরূপ হেতু হইতে বিজ্ঞানের উৎপত্তি।"

১৯। 'ভিক্ষুগণ, অতঃপর বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন ঃ "নাম-রূপ হইতে বিজ্ঞানের পুনরাবর্ত্তন হয়, উহা নাম-রূপকে অতিক্রম করে না। এইরূপেই জন্ম হয়, বার্দ্ধক্য হয়, মৃত্যু হয় এবং চ্যুতি ও পুনরুৎপত্তি হয়, যথা—নাম-রূপ হইতে বিজ্ঞানের উৎপত্তি, বিজ্ঞান হইতে নাম-রূপের উৎপত্তি, নামরূপ হইতে ষড়ায়তনের উৎপত্তি, ষড়ায়তন হইতে স্পর্শ, স্পর্শ হইতে বেদনা, বেদনা হইতে তৃষ্ণা, তৃষ্ণা হইতে উপাদান, উপাদান হইতে ভব, ভব হইতে জাতি, জাতি হইতে জরা-মরণ, শোক, বিলাপ, দুঃখ, দৌর্ম্মনস্য এবং নৈরাশ্যের উৎপত্তি। এই রূপেই সমগ্র দুঃখ স্কন্ধের উদয় হয়।

ভিক্ষুগণ, "উদয়, উদয়" এই চিন্তা করিতে করিতে বোধিসত্ত্ব বিপস্সীর অশ্রুতপূর্ব্ব ধর্ম্ম সমূহে চক্ষু উৎপন্ন হইল, জ্ঞান উৎপন্ন হইল, প্রজ্ঞা উৎপন্ন হইল, বিদ্যা উৎপন্ন হইল, আলোক উৎপন্ন হইল।

২০। 'ভিক্ষুগণ, অতঃপর বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন ঃ "কিসের অবর্ত্তমানে জরা-মরণ থাকে না? কিসের নিরোধে জরা-মরণের নিরোধ হয়?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে, প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল ঃ "জাতির অবর্ত্তমানে জরা-মরণ হয় না, জাতির নিরোধে জরা-মরণের নিরোধ হয়।"

'ভিক্ষুগণ, অতঃপর বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন ঃ "কিসের অবর্ত্তমানে জাতি থাকে না? কিসের নিরোধে জাতির নিরোধ হয়?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল ঃ "ভবের অবর্ত্তমানে জাতি থাকে না, ভবের নিরোধে জাতির নিরোধ হয়।"

'ভিক্ষুগণ, অতঃপর বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন ঃ "কিসের অবর্ত্তমানে ভব হয় না? কিসের নিরোধ ভবের নিরোধ হয়?" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীর গাঢ় মনঃসংযোগের ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল ঃ "উপাদানের অবর্ত্তমানে ভব হয় না, উপাদানের নিরোধে ভবের নিরোধ হয়।"

'অতঃপর, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা করিলেন ঃ "কিসের অবর্ত্তমানে উপাদান হয় না? কিসের নিরোধে উপাদানের নিরোধ

হয ?” ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্‌সীব গাঢ় মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল : “তৃষ্ণাব অবর্ত্তমানে উপাদান হয না, তৃষ্ণাব নিবোধে উপাদানেব নিবোধ হয।”

‘অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্‌সী এইরূপ চিন্তা কবিলেন : “কিসেব অবর্ত্তমানে তৃষ্ণা হয না ? কিসেব নিবোধে তৃষ্ণাব নিবোধ হয ? ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্‌সীব গাঢ মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল : “বেদনাব অবর্ত্তমানে তৃষ্ণা হয না, বেদনাব নিবোধে তৃষ্ণাব নিবোধ হয।”

‘অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্‌সী এইরূপ চিন্তা কবিলেন : “কিসেব অবর্ত্তমানে বেদনা হয না ? কিসেব নিবোধে বেদনাব নিবোধ হয ?” ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্‌সীব গাঢ মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল : “স্পর্শেব অবর্ত্তমানে বেদনা হয না, স্পর্শেব নিবোধে বেদনাব নিবোধ হয।”

‘অতঃপব ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্‌সী এইরূপ চিন্তা করিলেন :

“কিসেব অবর্ত্তমানে স্পর্শ হয না ? কিসেব নিরোধে স্পর্শেব নিবোধ হয ?” ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্‌সীব গাঢ মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল : “ষডাযতনেব অবর্ত্তমানে স্পর্শ হয না, ষডাযতনেব নিরোধে স্পর্শেব নিবোধ হয।”

‘অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্‌সী এইরূপ চিন্তা কবিলেন, “কিসেব অবর্ত্তমানে ষডাযতন হয না ? কিসেব নিবোধে ষডাযতনেব নিবোধ হয ?” ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্‌সীব গাঢ মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল : ‘নাম রূপেব অবর্ত্তমানে ষডায়তন হয না, নাম রূপেব নিবোধে ষডাযতনেব নিবোধ হয।”

‘অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্‌সী এইরূপ চিন্তা কবিলেন : “কিসেব অবর্ত্তমানে নাম-রূপ হয না ? কিসেব নিবোধে নাম-রূপেব নিবোধ হয ?” ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্‌সীব গাঢ মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল : “বিজ্ঞানেব অবর্ত্তমানে নাম-রূপ হয না ; বিজ্ঞানেব নিবোধে নাম-রূপেব নিবোধ হয।”

‘অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্‌সী এইরূপ চিন্তা কবিলেন : “কিসেব অবর্ত্তমানে বিজ্ঞান হয না ? কিসেব অবর্ত্তমানে বিজ্ঞানেব

নিবোধ হয ।" ভিক্ষুগণ, তখন বোধিসত্ত্ব বিপস্সীব, গাঢ মনঃসংযোগেব ফলে প্রজ্ঞা হইতে উদ্ভূত উপলব্ধি জন্মিল: "নাম রূপের অবর্ত্তমানে বিজ্ঞান হয না ; নাম-রূপের নিবোধে বিজ্ঞানেব নিবোধ হয।"

২১। 'অতঃপব, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন, "জ্ঞানালোক প্রাপ্তিব নিমিত্ত এই বিপশ্যনা মার্গ আমাব অধিগত, উহা এই— নাম-রূপেব নিবোধে বিজ্ঞানেব নিবোধ, বিজ্ঞানের নিরোধে নাম-রূপেব নিবোধ, নাম-রূপেব নিবোধে ষড়াযতনেব নিবোধ, ষডাযতনেব নিবোধে স্পর্শেব নিবোধ, স্পর্শেব নিবোধে বেদনাব নিবোধ, বেদনাব নিবোধে তৃষ্ণাব নিবোধ, তৃষ্ণাব নিবোধে উপাদানেব নিবোধ, উপাদানেব নিবোধে ভব-নিরোধ, ভব-নিবোধ হইতে জাতি-নিবোধ, জাতি-নিবোধ হইতে জরা-মরণ, শোক, বিলাপ, দুঃখ, দৌর্ম্মনস্য, নৈবাশ্য নিবদ্ধ হয ; এই রূপেই সমগ্র দুঃখ-স্কন্ধেব নিবোধ হয।

'ভিক্ষুগণ, "নিবোধ, নিবোধ" এই চিন্তা কবিতে কবিতে বোধিসত্ত্ব বিপস্সীব অশ্রুতপূর্ব্ব ধম্মসমূহে চক্ষু উৎপন্ন হইল, জ্ঞান উৎপন্ন হইল, প্রজ্ঞা উৎপন্ন হইল, বিদ্যা উৎপন্ন হইল, আলোক উৎপন্ন হইল।

২২। 'তৎপবে, ভিক্ষুগণ, বোধিসত্ত্ব বিপস্সী পঞ্চ উপাদানস্কন্ধে উদয-ব্যয-দর্শী হইযা বিহাব কবিতে লাগিলেন: "ইহা রূপ, ইহা রূপেব অস্ত, ইহা বেদনা, ইহা বেদনাব উদয, ইহা বেদনাব অস্ত ; ইহা সংজ্ঞা, ইহা সংজ্ঞাব উদয, ইহা সংজ্ঞাব অস্ত, ইহা সংস্কাব, ইহা সংস্কাবেব উদয, ইহা সংস্কাবেব অস্ত, ইহা বিজ্ঞান, ইহা বিজ্ঞানেব উদয, ইহা রূপেব উদয়, ইহা বিজ্ঞানেব অস্ত।"

'পঞ্চ উপাদান স্কন্ধেব উৎপত্তি ও বিনাশ দেখিযা বিহাব কবিতে কবিতে অচিরে তাঁহার চিত্ত আস্রবহীন হইযা বিমুক্ত হইল।

দ্বিতীয ভাণবাব সমাপ্ত

৩। ১। 'ভিক্ষুগণ, অতঃপব ভগবান, অবহৎ, সম্যক সম্বুদ্ধ বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন: "আমি ধর্ম্ম প্রচাব করিব।"

'তখন, ভিক্ষুগণ, তাঁহার মনে এইবপ হইল: "আমার অধিগত ধর্ম্ম

গম্ভীর, দুর্দ্দর্শ, দুর্বানুবোধ, শান্ত, প্রণীত, অতর্কাবচর, নিপুণ, পণ্ডিত বেদনীয়। কিন্তু মানুষগণ আসক্তি-প্রিয়, আসক্তি-রত, আসক্তি-প্রমোদী। যাহারা আসক্তি-প্রিয়, আসক্তি-রত, আসক্তি-প্রমোদী তাহাদের পক্ষে "ইহা হইতে ইহার উৎপত্তি হয়"—রূপ প্রতীত্যসমুৎপাদ অবধারণ করা কঠিন। ইহাও তাহাদের পক্ষে অবধারণ করা কঠিন যে, সর্ব্বসংস্কারের শান্তি, সর্ব্ব উপাধির পরিহার, তৃষ্ণাক্ষয়, বিরাগ এবং নিরোধই নির্ব্বাণ। আমি ধর্ম্ম প্রচার করিলে অপরে যদি তাহা গ্রহণ করিতে অক্ষম হয়, তাহা হইলে উহা আমার পক্ষে শ্রান্তিজনক ও বিরক্তিকর হইবে।"

২। 'ভিক্ষুগণ, সত্যই তন্মুহূর্ত্তে ভগবান্ অরহৎ, সম্যক সম্বুদ্ধ বিপস্সীর মনে অশ্রুতপূর্ব্ব এই গাথাগুলি প্রতিভাত হইল ঃ

"আমি বহু কষ্টে অর্জ্জিয়াছি যাহা,
কাজ নাই প্রকাশ করিয়া তাহা,
রাগ দোষে লিপ্ত নর যারা,
এই ধর্ম্ম বুঝিবে না তারা।
প্রতিস্রোতগামী ইহা নিপুণ গম্ভীর,
দুর্দ্দর্শ সুসূক্ষ্ম ইহা—রাগরক্ত যারা
অবিদ্যার অন্ধকারে ঢাকা—বুঝিবে না ইহা তারা।"

"ভিক্ষুগণ, এইরূপ চিন্তা করিতে করিতে ভগবান, অরহৎ, সম্যক সম্বুদ্ধ বিপস্সী নিরুৎসাহ হইলেন, ধর্ম্মদেশনায় তাঁহার প্রবৃত্তি হইল না। ভিক্ষুগণ, তখন মহাব্রহ্মা স্বচিত্তে ভগবান বিপস্সীর চিত্ত-বিতর্ক জ্ঞাত হইয়া এইরূপ চিন্তা করিলেন ঃ- "হায়। এই জগত নষ্ট হইবে, বিনষ্ট হইবে, যেহেতু ভগবান বিপস্সীর চিত্ত উৎসাহ-হীন হইয়া ধর্ম্মদেশনায় প্রবৃত্ত হইতেছে না।"

৩। 'অনন্তর, ভিক্ষুগণ, সেই মহাব্রহ্মা, যেরূপ বলবান পুরুষ সঙ্কুচিত বাহু প্রসারিত করে, অথবা প্রসারিত বাহু সঙ্কুচিত করে, সেইরূপই ব্রহ্মলোক হইতে অন্তর্হিত হইয়া ভগবান বিপস্সীর সম্মুখে অবির্ভূত হইলেন। তৎপরে, ভিক্ষুগণ, মহাব্রহ্মা একাংশ উত্তরাসঙ্গে আবৃত করিয়া দক্ষিণ জানু-মণ্ডল ভূমিতে স্থাপন করিয়া ভগবান বিপস্সীর দিকে অঞ্জলি প্রণত করিয়া তাঁহাকে এইরূপ কহিলেন ঃ

"হে ভগবান, ধর্ম্মপ্রচার করুন, হে সুগত ধর্ম্মপ্রচার করুন, সাংসারিক-

তাব মলিনতায যাহাদেব চক্ষু নিস্প্রভ হয নাই, এমন প্রাণীও আছে। ধর্ম্ম-শ্রবণেব অভাবে তাহাবা বিনষ্ট হইতেছে, তাহারা ধর্ম্মেব জ্ঞান লাভ কবিবে।"

৪। 'ভিক্ষুগণ, এইবূপ উক্ত হইলে ভগবান বিপস্সী মহাব্রহ্মাকে কহিলেন ঃ

"ব্রহ্মা। আমাবও মনে এইবূপ হইযাছিল ঃ 'আমি ধর্ম্মপ্রচাব কবিব।' কিন্তু আমি চিন্তা কবিলাম ঃ 'আমাব অধিগত ধর্ম্ম গম্ভীব, দুর্দ্দর্শ · বিবক্তিকব হইবে [ ১ সং পদচ্ছেদ দ্রষ্টব্য ] তন্মুহূর্ত্তে আমাব মনে অশ্রুতপূর্ব্ব এই গাথাগুলি প্রতিভাত হইল ঃ

"আমি বহু কষ্টে··· ·

বুঝিবে না ইহা তাবা। ( ২ সং পদচ্ছেদ দ্রষ্টব্য )

' "ব্রহ্মা! এইবূপ চিন্তা কবিতে কবিতে আমি নিবুৎসাহ হইলাম, ধর্ম্মদেশনায আমাব প্রবৃত্তি হইল না।"

৫। 'ভিক্ষুগণ, দ্বিতীযবাব মহাব্রহ্মা বিপস্সীকে সম্বোধন কবিযা কহিলেন · · ( পূর্ব্বেব ন্যায )

৬। 'ভিক্ষুগণ, তৃতীযবাব মহাব্রহ্মা ভগবান বিপস্সীকে সম্বোধন কবিযা কহিলেন ঃ

"হে ভগবান, ধর্ম্মপ্রচাব কবুন···জ্ঞান লাভ কবিবে। ( পূর্ব্বেব ন্যায )

'অতঃপব, ভিক্ষুগণ, ভগবান বিপস্সী ব্রহ্মাব অনুবোধ জ্ঞাত হইযা এবং প্রাণীগণেব প্রতি করুণাপববশ হইযা বুদ্ধ-চক্ষুদ্বাবা জগতেব প্রতি দৃষ্টিপাত কবিলেন। তিনি দেখিলেন কাহাবও কাহাবও চক্ষু ধূলি মল বিবহিত, কাহাবও বা চক্ষু ধূলিব তমসায আবৃত, কেহ তীক্ষ্ণ ইন্দ্রিয বিশিষ্ট, কেহ মৃদু ইন্দ্রিয, কেহ সুপ্রবৃত্তি সম্পন্ন, কেহ দুষ্প্রবৃত্তি, কেহ বশানুগ, কেহ নহে, কেহ বা পবলোকে কেহ বা গর্হিত আচবণে ভযদর্শী। যেবূপ উৎপল অথবা পদ্ম অথবা পুণ্ডবীক সবোববে কোন কোন উৎপল অথবা পদ্ম অথবা পুণ্ডবীক জলে জন্মিয়া, জলে বর্দ্ধিত হইযা, জলানুগত হইযা জলে নিমগ্ন হইয়া পুষ্টিলাভ কবে, কোন কোন উৎপল অথবা পদ্ম অথবা পুণ্ডবীক জলে জন্মিযা জলে বর্দ্ধিত হইয়া সমোদক হইযা ( জলতলে ) অবস্থান করে, কোন কোন উৎপল অথবা পদ্ম অথবা পুণ্ডবীক জলে

জন্মিযা জলে বৰ্দ্ধিত হইযা জল হইতে উৰ্দ্ধে অবস্থান কবে এবং জলে লিপ্ত হয না, এইরূপেই ভিক্ষুগণ, ভগবান বিপস্সী বুদ্ধ-চক্ষু দ্বাবা জগতকে অবলোকন কবিযা দেখিলেন কোন কোন প্রাণীব চক্ষু ধূলি-মল বিরহিত, কাহাবও বা চক্ষু ধূলিব তমসায আবৃত, কেহ তীক্ষ্ন ইন্দ্রিয বিশিষ্ট কেহ মৃদু ইন্দ্রিয, কেহ সুপ্রবৃত্তি সম্পন্ন, কেহ দুস্প্রবৃত্তি, কেহ বশানুগ, কেহ নহে, কেহ বা পবলোকে, কেহ বা গৰ্হিত আচবণে ভযদৰ্শী।

৭। 'অতঃপব, ভিক্ষুগণ, মহাব্রহ্মা স্বচিত্তে ভভবান বিপস্সীব চিত্ত-বিতর্ক জ্ঞাত হইযা তাঁহাকে গাথায সম্বোধন কবিলেন ঃ

"যেরূপ পৰ্ব্বতচূড়াস্থ শৈলখণ্ডে স্থিত মনুষ্য
চতুর্দিকস্থ জনগণকে নিবীক্ষণ কবে, সেইরূপ,
হে সুমেধ। সৰ্ব্বদৰ্শী। তুমি ধৰ্ম্মময প্রাসাদে
আবোহণ পূৰ্ব্বক, হে শোক-বহিত, শোকাবতীৰ্ণ
জাতিজবাভিভূত মনুষ্যগণকে নিবীক্ষণ কব,
হে সংগ্রাম-বিজযী, সাৰ্থ-বাহ, অঋণী বীব,
উঠ, জগতে বিচবণ কব, হে ভগবান, ধৰ্ম্ম
প্রচাব কব, বোধশক্তিসম্পন্নগণ দৃষ্ট হইবে।"

তদনন্তব, ভিক্ষুগণ, ভগবান বিপস্সী মহাব্রহ্মাকে গাথায সম্বোধন কবিলেন ঃ

"যাহদেব কর্ণ আছে, তাহাবা শ্রদ্ধাযুক্ত হউক,
অমৃতেব দ্বাব তাহাদেব জন্য উন্মুক্ত।
হে ব্রহ্মা, ব্যর্থ প্রযাসেব আশঙ্কায আমি
এই মধুব, উত্তম ধৰ্ম্ম মনুষ্যগণকে কহি নাই।"

'ভিক্ষুগণ, তখন মহাব্রহ্মা "ভগবান বিপস্সীব নিকট ধৰ্ম্ম প্রচাবেব প্রতিশ্রুতি লাভ কবিযাছি" এইরূপ চিন্তা কবিযা তাঁহাকে অভিবাদন এবং প্রদক্ষিণ পূৰ্ব্বক ঐ স্থানেই অন্তৰ্দ্ধান কবিলেন।

৮। 'অতঃপব, ভিক্ষুগণ, ভগবান বিপস্সী এইরূপ চিন্তা কবিলেন ঃ "কাহাব নিকট প্রথম ধৰ্ম্মপ্রচাব কবিব? কে এই ধৰ্ম্ম ক্ষিপ্রতাব সহিত বুঝিতে সক্ষম হইবে।"

'তৎপবে, ভিক্ষুগণ, ভগবান বিপস্সী চিন্তা কবিলেন ঃ "বাজপুত্র খণ্ড এবং পুবোহিত পুত্র তিস্স বন্ধুমতী বাজধানীতে বাস কবেন, তাঁহাবা

পণ্ডিত, প্রাজ্ঞ, মেধাবী, বহুদিন হইতে তাঁহাদের চক্ষু ধূলি-মল বিরহিত। অতএব সর্ব্বপ্রথম আমি তাঁহাদের নিকটই ধর্ম্মপ্রচার করিব, তাঁহারা এই ধর্ম্ম ক্ষিপ্রতার সহিত বুঝিতে সক্ষম হইবেন।"

'তদনন্তর, ভিক্ষুগণ, যেরূপ বলবান পুরুষ সঙ্কুচিত বাহু প্রসারিত করেন, প্রসারিত বাহু সঙ্কুচিত করেন, সেইরূপ ভগবান বিপস্সী বোধি-বৃক্ষমূলে অন্তর্হিত হইয়া বন্ধুমতী রাজধানীর খেম-মৃগদাবে আবির্ভূত হইলেন।

৯। 'ভিক্ষুগণ, তৎপরে ভগবান বিপস্সী উদ্যানপালকে কহিলেন ঃ

"সৌম্য উদ্যানপাল, তুমি বন্ধুমতী রাজধানীতে প্রবেশ করিয়া রাজপুত্র খণ্ড এবং পুরোহিত-পুত্র তিস্সকে এইরূপ বল ঃ 'ভন্তে, ভগবান, অর্হৎ, সম্যক সম্বুদ্ধ বিপস্সী বন্ধুমতী রাধজানীতে উপস্থিত হইযা খেম মৃগদাবে অবস্থান করিতেছেন, তিনি আপনাদিগের দর্শনাভিলাষী।"

'ভিক্ষুগণ, উদ্যানপাল "তথাস্তু" বলিয়া রাজধানী বন্ধুমতীতে প্রবেশ পূর্ব্বক রাজপুত্র খণ্ড এবং পুরোহিতপুত্র তিস্সের নিকট ঐ সংবাদ বহন করিল।

১০। 'ভিক্ষুগণ, তখন তাঁহারা উত্তম উত্তম রথ প্রস্তুতের আদেশ দিযা উহাতে আরোহণ পূর্ব্বক বন্ধুমতী রাজধানী হইতে বহির্গত হইযা খেম মৃগদাবে গমন করিলেন। যতদূর যান-পথ ততদূর যানারোহণে গিয়া পরে অবতরণপূর্ব্বক পদব্রজে ভগবান বিপস্সীর নিকট গিয়া উপস্থিত হইলেন। তখন ভগবান বিপস্সীকে অভিবাদন পূর্ব্বক এক প্রান্তে উপবেশন করিলেন।

১১। 'ভগবান বিপস্সী তাঁহাদের নিকট আনুপূর্ব্বী কথা কহিলেন, যথা—দানকথা, শীলকথা, স্বর্গকথা, কামের দৈন্য, ব্যর্থতা ও সংক্লেশ এবং নৈষ্কাম্যের পুণ্য। যখন ভগবান জানিলেন যে তাঁহারা শুদ্ধ-চিত্ত, মৃদু-চিত্ত, নীবরণ—মুক্ত-চিত্ত, উদগ্র-চিত্ত, প্রসন্নচিত্ত তখন তিনি যাহা বুদ্ধগণের সামুৎকর্ষিক ধর্ম্মদেশনা তাহা প্রকাশ করিলেন—দুঃখ, দুঃখের উৎপত্তি, দুঃখের নিরোধ, দুঃখনিরোধের মার্গ। যেরূপ শুদ্ধ অকলঙ্ক বস্ত্র উত্তমরূপে রঞ্জন গ্রহণ করে, সেই রূপেই রাজপুত্র খণ্ড এবং পুরোহিত পুত্র তিস্সের সেই আসনেই বিরজ, বীতমল ধর্ম্মচক্ষু উৎপন্ন হইল ঃ "যাহা উৎপত্তিশীল, তাহা ধ্বংসশীল।"

১২। 'যখন তাঁহারা ধর্ম্মের দর্শন লাভ করিলেন. উহা অধিগত

কবিলেন, উহাতে দৃঢবূপে স্থিত হইলেন, বিচিকিৎসা এবং সংশযোত্তীর্ণ হইযা বৈশাবদ্য লাভপূর্ব্বক শাস্তাব শাসনে অপব-প্রত্যয হইলেন, তখন তাঁহাবা ভগবান বিপস্সীকে কহিলেন ঃ

' "অতি উত্তম, ভন্তে। অতি উত্তম। যেবূপ উৎপাতিতেব পুনঃপ্রতিষ্ঠা হয, লুক্কাযিত প্রকাশিত হয, মূঢ পথপ্রদর্শিত হয, চক্ষুষ্মানেব দেখিবাব নিমিত্ত অন্ধকাবে তৈলদীপ ধৃত হয, সেইবূপেই ভগবান অনেক প্রকাবে ধর্ম্ম প্রকাশিত কবিযাছেন। আমবা ভগবানেব এবং ধর্ম্মেব শবণ লইতেছি। ভন্তে, আমবা ভগবানেব নিকট প্রব্রজ্যা এবং উপসম্পদা লাভেব অভিলাষী।"

১৩। 'ভিক্ষুগণ, বাজপুত্র খণ্ড এবং পুবোহিতপুত্র তিস্স ভগবান বিপস্সীব নিকট প্রব্রজ্যা ও উপসম্পদা লাভ কবিলেন। তিনি তাঁহাদিগেব নিকট সংস্কাব সমূহেব দৈন্য, ব্যর্থতা ও সংক্লেশ এবং নির্ব্বাণেব শ্রেষ্ঠতা প্রকাশ পূর্ব্বক ধর্ম্মালোচনাব দ্বাবা তাঁহাদিগকে উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত ও প্রহৃষ্ট কহিলেন। এইবূপে উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত ও প্রহৃষ্ট হইযা তাঁহাদেব চিত্ত আস্রব বহিত হইযা অচিবে বিমুক্ত হইল।

১৪। 'ভিক্ষুগণ, বাজধানী বন্ধুমতীব চতুবশীতি সংখ্যক নাগবিক শুনিতে পাইল যে, ভগবান বিপস্সী বাজধানী বন্ধুমতী নগবে আগমন পূর্ব্বক ক্ষেম নামক মৃগদাবে অবস্থান কবিতেছেন। তাহাবা আবও শুনিল যে, বাজপুত্র খণ্ড ও পুবোহিত পুত্র তিস্স কেশ ও শ্মশ্রু মোচনপূর্ব্বক কাষায বস্ত্র পবিধান কবিযা গৃহ হইতে গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবিযাছেন। ইহা শ্রবণ কবিযা তাহাবা চিন্তা কবিল ঃ "যে ধর্ম্ম-বিনয অবলম্বনে বাজপুত্র খণ্ড ও পুবোহিত পুত্র তিস্স কেশ ও শ্মশ্রু মোচনপূর্ব্বক কাষায বস্ত্র পবিহিত হইযা গৃহ হইতে গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবিযাছেন, ঐ ধর্ম্ম-বিনয, ঐ প্রব্রজ্যা কখনই হীন নহে। খণ্ড ও তিস্স যখন এইবূপ কবিযাছেন, তখন আমবাই বা কেন উহা না কবি ?"

'অতঃপব, ভিক্ষুগণ, চতুবশীতি সহস্র মনুষ্য সমন্বিত সেই বিপুল জনসঙ্ঘ বাজধানী বন্ধুমতী হইতে নিষ্ক্রান্ত হইযা ক্ষেম মৃগদাবে ভগবান বিপস্সীব সন্নিধানে উপস্থিত হইল এবং তাঁহাকে অভিবাদনপূর্ব্বক এক-প্রান্তে উপবেশন কবিল।

১৫। 'ভগবান বিপস্সী তাহাদেব নিকট আনুপূর্ব্বী কথা কহিলেন,

যথা—দান-কথা, শীলকথা, স্বর্গকথা, কামের দৈন্য, ব্যর্থতা ও সংক্লেশ এবং নৈষ্কাম্যেব পুণ্য। যখন ভগবান জানিলেন যে, তাহারা শুদ্ধ-চিত্ত, মৃদু-চিত্ত, নীববণ-মুক্ত চিত্ত, উদগ্রচিত্ত, প্রসন্নচিত্ত, তখন তিনি যাহা বুদ্ধগণেব সামুৎকর্ষিক ধর্ম্মদেশনা তাহা প্রকাশ কবিলেন—দুঃখ, দুঃখেব উৎপত্তি, দুঃখেব নিবোধ, দুঃখনিবোধেব মার্গ। যেবুপ শুদ্ধ অকলঙ্ক বস্ত্র উত্তমবুপে বঞ্জন গ্রহণ কবে, সেই বুপেই সেই চতুবশীতি সহস্র মনুষ্যগণেব সেই আসনেই বিবজ, বীতমল ধর্ম্মচক্ষু উৎপন্ন হইলঃ "যাহা উৎপত্তিশীল, তাহা ধ্বংসশীল।"

১৬। 'যখন তাহাবা ধর্ম্মেব দর্শন লাভ কবিল, উহা অধিগত কবিল, উহাতে দৃঢবুপে স্থিত হইল, বিচিকিৎসা ও সংশযোত্তীর্ণ হইয়া বৈশাবদ্য লাভপূর্ব্বক শাস্তাব শাসনে অপব-প্রত্যয হইল, তখন তাহাবা ভগবান বিপস্‌সীকে কহিলঃ

' "অতি উত্তম, ভন্তে। অতি উত্তম। যেবুপ উৎপাতিতেব পুনঃপ্রতিষ্ঠা হয, লুক্কাযিত প্রকাশিত হয, মূঢ পথ প্রদর্শিত হয, চক্ষুষ্মানেব দেখিবাব নিমিত্ত অন্ধকাবে তৈলদীপ ধৃত হয, সেইবুপেই ভগবান অনেক প্রকাবে ধর্ম্ম প্রকাশিত কবিযাছেন। আমবা ভগবানেব এবং ধর্ম্মেব শবণ লইতেছি। ভন্তে, আমবা ভগবানেব নিকট প্রব্রজ্যা এবং উপসম্পদা লাভেব অভিলাষী।"

১৭। 'ভিক্ষুগণ, সেই চতুবশীতি সহস্র মনুষ্য ভগবান বিপস্‌সীব নিকট প্রব্রজ্যা ও উপসম্পদা লাভ কবিলেন। তিনি তাহাদিগেব নিকট সংস্কাব সমূহেব দৈন্য, ব্যর্থতা ও সংক্লেশ এবং নির্ব্বাণেব শ্রেষ্ঠতা প্রকাশ পূর্ব্বক ধর্ম্মালোচনা দ্বাবা তাহাদিগকে উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত ও প্রহৃষ্ট, কবিলেন। এইবুপে উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত ও প্রহৃষ্ট হইযা তাহাদেব চিত্ত আস্রব বহিত হইযা অচিবে বিমুক্ত হইল।

১৮। 'ভিক্ষুগণ, তৎপবে পূর্ব্বেব চতুবশীতি সহস্র প্রব্রজিত (যাহাবা বিপস্‌সী কুমাবেব সহিত প্রব্রজিত হইযাছিল) শুনিল যে ভগবান বিপস্‌সী বাজধানী বন্ধুমতী নগবে আগমন পূর্ব্বক তথায ক্ষেম মৃগদাবে অবস্থান কবিতেছেন এবং ধর্ম্মেব উপদেশ দিতেছেন। অতঃপব, ভিক্ষুগণ, ঐ প্রব্রজিতগণ বন্ধুমতী নগবে ক্ষেম মৃগদাবে ভগবান বিপস্‌সীব নিকট উপস্থিত হইযা তাঁহাকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে উপবেশন কবিল।

১৯। 'ভগবান বিপস্‌সী তাহাদের নিকট আনুপূর্ব্বী কথা কহিলেন, যথা দান কথা··· ধ্বংসশীল।" (১৫ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

২০। 'যখন তাহারা ধর্ম্মের দর্শন লাভ করিল, ···উপসম্পদা লাভের অভিলাষী।" (১৬ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

২১। 'ভিক্ষুগণ, সেই চতুরশীতি সহস্র মনুষ্য অচিরে বিমুক্ত হইল। (১৭ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

২২। 'ভিক্ষুগণ, ঐ সময়ে রাজধানী বন্ধুমতী নগরে অষ্টষষ্টিশত সহস্র ভিক্ষু সমন্বিত মহাভিক্ষুসঙ্ঘ বাস করিতেছিল। তখন একদিন যখন ভগবান বিপস্‌সী নির্জ্জনে ধ্যানরত ছিলেন, তখন তাঁহার মনে এই চিন্তার উদয় হইল ঃ

"এক্ষণে বন্ধুমতী রাজধানীতে মহাভিক্ষুসঙ্ঘ বাস করিতেছে। অতএব আমি ভিক্ষুদিগকে নির্দ্দেশ দিব ঃ 'ভিক্ষুগণ, বহুজনের হিতার্থ, বহুজনের সুখার্থ, জগতের প্রতি অনুকম্পাপরবশ হইয়া দেবমনুষ্যের লাভের জন্য, হিতের জন্য, সুখের জন্য তোমরা বিচরণ কর। একই মার্গ দুইজন অবলম্বন করিও না। ভিক্ষুগণ, যে ধর্ম্মের আদি কল্যাণময়, মধ্য কল্যাণময়, অন্ত কল্যাণময়, অর্থ ও ব্যঞ্জন সহ ঐ ধর্ম্মের উপদেশ দাও, সর্ব্বাঙ্গপূর্ণতা-বিশিষ্ট পরিশুদ্ধ ব্রহ্মচর্য্যের প্রকাশ কর। সাংসারিকতার মলিনতায় যাহাদের চক্ষু নিষ্প্রভ হয় নাই, এমন প্রাণী বিদ্যমান, ধর্ম্মশ্রবণের অভাবে তাহারা বিনষ্ট হইতেছে, তাহারা ধর্ম্মের জ্ঞান লাভ করিবে। পরন্তু, প্রতি ছয় বৎসর অন্তর প্রাতিমোক্ষের আবৃত্তি করিবার উদ্দেশ্যে বন্ধুমতী রাজধানীতে আগমন করিবে।' "

২৩। 'অতঃপর, ভিক্ষুগণ মহাব্রহ্মা স্বচিত্তে ভগবান বিপস্‌সীর চিত্ত-বিতর্কজ্ঞাত হইয়া, যেরূপ বলবান পুরুষ সঙ্কুচিত বাহু প্রসারিত করে, অথবা প্রসারিত বাহু সঙ্কুচিত করে, সেইরূপই ব্রহ্মালোক হইতে অন্তর্হিত হইয়া ভগবান বিপস্‌সীর সম্মুখে আবির্ভূত হইলেন। তৎপরে, ভিক্ষুগণ, মহাব্রহ্মা একাংশ উত্তরাসঙ্গে আবৃত করিয়া ভগবান বিপস্‌সীর দিকে অঞ্জলি প্রণত করিয়া তাঁহাকে এইরূপ কহিলেন ঃ

"হে ভগবান! হে সুগত! আপনার সংকল্প যথার্থ। এক্ষণে বন্ধুমতী রাজধানীতে মহাভিক্ষুসঙ্ঘ বাস করিতেছেন, আপনি তাঁহাদিগকে নির্দ্দেশ দিন ঃ 'ভিক্ষুগণ, বহুজনের হিতার্থ ·তাহারা ধর্ম্মের জ্ঞান

লাভ কবিবে।' (২২ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)। আমবাও ভিক্ষুদিগেব ন্যায প্রতি ছয বৎসব অন্তব প্রাতিমোক্ষেব আবৃত্তি কবিবাব উদ্দেশ্যে বন্ধুমতী রাজধানীতে আগমন কবিব।"

'ভিক্ষুগণ, মহাব্রহ্মা এইবূপ কহিলেন। ইহা কহিযা তিনি ভগবান বিপস্সীকে অভিবাদন ও প্রদক্ষিণ কবিযা ঐ স্থানেই অন্তর্দ্ধান কবিলেন।

২৪। 'অতঃপব, ভিক্ষুগণ, ভগবান বিপস্সী সাযাহ্ন সময়ে ধ্যান হইতে উত্থিত হইযা ভিক্ষুগণকে কহিলেন ঃ

'"ভিক্ষুগণ, আমি যখন নির্জনে ধ্যানবত ছিলাম, তখন আমাব মনে এই চিন্তাব উদয হইল ঃ 'এক্ষণে বন্ধুমতী বাজধানীতে মহাভিক্ষুসংঘ বাস কবিতেছেন······আগমন কবিবে।" (২২ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

২৫। '"ভিক্ষুগণ, অতঃপব মহাব্রহ্মা স্বচিত্তে আমাব চিত্ত-বিতর্ক জ্ঞাত হইযা যেবূপ বলবান পুবুষ সঙ্কুচিত বাহু প্রসাবিত কবে, অথবা প্রসাবিত বাহু সঙ্কুচিত কবে, সেই বূপেই ব্রহ্মলোক হইতে অন্তর্হিত হইযা আমাব সম্মুখে আবির্ভূত হইলেন। তৎপবে তিনি একাংশ উত্তবাসঙ্গে আবৃত কবিযা আমাব দিকে অঞ্জলি প্রণত কবিযা কহিলেন ঃ 'হে ভগবান। হে সুগত। আপনাব সংকল্প যথার্থ। বন্ধুমতী বাজধানীতে আগমন কবিব। (২৩ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)। ভিক্ষুগণ, মহাব্রহ্মা এইবূপ কহিলেন। এইবূপ কহিযা তিনি আমাকে অভিবাদন ও প্রদক্ষিণ পূর্ব্বক সেই স্থানেই অন্তর্দ্ধান কবিলেন।

২৬। '"ভিক্ষুগণ, আমি নির্দ্দেশ দিতেছি বহুজনেব হিতার্থ, বহুজনেব সুখার্থ···বাজধানীতে আগমন কবিবে।" (২২ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

'তৎপবে, ভিক্ষুগণ, অধিকাংশ ভিক্ষুই ঐ দিনই জনপদ পবিভ্রমণে বহির্গত হইলেন।

২৭। 'ভিক্ষুগণ, ঐ সমযে জম্বুদ্বীপে চতুবশীতি সহস্র ভিক্ষু নিবাস ছিল। এক বৎসব অতীত হইলে দেবতাগণ ঘোষণা কবিলেন ঃ "বন্ধুগণ, এক বৎসব অতীত হইযাছে, পাঁচ বৎসব অবশিষ্ট আছে। পাঁচ বৎসব অতীত হইলে বাজধানী বন্ধুমতী নগবে প্রাতিমোক্ষেব আবৃত্তি কবিবাব নিমিত্ত যাইতে হইবে।"

'প্রতিবৎসবেব শেষে এইরূপই কবিযা দেবতাগণ ষষ্ঠ বৎবেব শেষভাগে ঘোষণা কবিলেন ঃ "বন্ধুগণ, ছয বৎসর অতিক্রান্ত হইয়াছে, প্রাতিমোক্ষের

আবৃত্তি কবিবাব উদ্দেশ্যে বাজধানী বন্ধুমতী নগবে যাইবাব সময উপস্থিত।"

'ভিক্ষুগণ, তখন ঐ সকল ভিক্ষুদিগেব কেহ কেহ স্বকীয ঋদ্ধিবলে কেহ কেহ দেবতাগণেব ঋদ্ধিবলে এক দিবসেই বাজধানী বন্ধুমতী নগবে প্রাতিমোক্ষেব আবৃত্তিব জন্য উপস্থিত হইলেন।

২৮। 'তখন ভগবান বিপস্সী ভিক্ষুসঙ্ঘেব নিকট প্রাতিমোক্ষেব আবৃত্তি কবিলেন ঃ

' "ক্ষান্তি এবং তিতিক্ষা পবমতপ।
নিৰ্ব্বাণ বুদ্ধগণ কর্তৃক সর্ব্বশ্রেষ্ঠ
কথিত হয। যে পবোপঘাতী সে
প্রব্রজিত নহে, যে পবোৎপীডক সে
শ্রমণ নহে।
' "সর্ব্বপাপ হইতে বিবতি, কুশলেব
সম্পাদন, স্বচিত্তেব শুদ্ধি—ইহাই
বুদ্ধদিগেব উপদেশ।
' "উপবাদ ও উপঘাত বহিত্য, প্রাতিমোক্ষেব
নিযমাবলীব পালন, ভোজনে মাত্রাজ্ঞতা,
শযনাসনেব নির্জ্জনতা, উচ্চচিন্তাব
অনুশীলন—ইহাই বুদ্ধদিগেব উপদেশ।"

২৯। 'ভিক্ষুগণ, এক সময আমি উক্কট্‌ঠাব সুভগবনে শালবাজ বৃক্ষমূলে অবস্থান কবিতেছিলাম। ঐ সময নির্জ্জনে ধ্যান কবিতে কবিতে আমাব চিত্তে এই বিতর্কেব উদয হইল ঃ "শুদ্ধাবাস দেবযোনি ব্যতীত অপব কোন যোনি নাই যাহাতে এই দীর্ঘকালেব মধ্যে আমি জন্ম গ্রহণ কবি নাই। অতএব আমি শুদ্ধাবাস দেবলোকে গমন কবিব।"

'তৎপবে, ভিক্ষুগণ, যেবূপ বলবান পুবুষ সঙ্কুচিত বাহু প্রসাবিত কবে, অথবা প্রসাবিত বাহু সঙ্কুচিত কবে, সেইবূপেই আমি উক্কট্‌ঠাব সুভগবনস্থ শালবাজ বৃক্ষমূলে অন্তর্হিত হইযা অবিহ দেবলোকে আবির্ভূত হইলাম। ভিক্ষুগণ, ঐ স্থানেব দেবতাদিগেব মধ্যে অনেক সহস্র দেবতা আমাব নিকট উপস্থিত হইলেন এবং আমাকে অভিবাদন পূর্ব্বক এক প্রান্তে দণ্ডাযমান হইলেন। তৎপবে সেই দেবগণ আমাকে কহিলেন ঃ

' "আয়ুষ্মান! আজ হইতে একনবতি কল্প পূর্ব্বে ভগবান বিপস্সী অর্হৎ, সম্যক সম্বুদ্ধ পৃথিবীতে আবির্ভূত হইয়াছিলেন। তিনি জাতিতে ক্ষত্রিয ছিলেন...বাজা বন্ধুমাব বন্ধুমতী নামক নগর বাজধানী ছিল। ` (জাতি খণ্ডেব ১৬ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)। এইবূপে ভগবান বিপস্সীব অভিনিষ্ক্রমণ হইযাছিল, এইবূপে প্রব্রজ্যা, এইবূপে প্রধান,[১] এইবূপে অভিসম্বোধি, এইবূপে ধর্ম্মচক্র প্রবর্ত্তন হইযাছিল। আমবা ভগবান বিপস্সীব নিকট ব্রহ্মচর্য্য পালন কবিযা পার্থিব ভোগে বীতস্পৃহ হইয়া এইস্থানে উৎপন্ন হইযাছি।"*

৩০। 'ভিক্ষুগণ, ঐ দেব লোকেবই বহুশত, বহুসহস্র দেবতা আমাব নিকট উপস্থিত হইযা আমাকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে দণ্ডাযমান হইযা এইবূপ কহিলেন ঃ

' "আয়ুষ্মান। বর্ত্তমান ভদ্রকল্পে ভগবান স্বযং অর্হৎ, সম্যক সম্বুদ্ধ-বূপে পৃথিবীতে আবির্ভূত হইযাছেন। ভগবান জাতিতে ক্ষত্রিয, ক্ষত্রিয কুলে উৎপন্ন। ভগবান গৌতম গোত্রীয। ভগবানেব যুগে আযুষ্কাল অল্প, সংক্ষিপ্ত, উহা অচিবে অতীত হয, যে দীর্ঘকাল জীবিত থাকে তাহাব আযু পবিমাণ অল্পাধিক একশত বৎসব। ভগবান অশ্বত্থ বৃক্ষমূলে অভিসম্বুদ্ধ হইযাছেন। ভগবানেব সাবিপুত্র এবং মোগ্গল্লান নামক দুই মহানুভব অগ্রশ্রাবক। ভগবানেব শ্রাবকগণেব এক সম্মিলন হইযাছিল, উহাতে এক সহস্র দুইশত পঞ্চাশৎ ভিক্ষু উপস্থিত ছিলেন। ভগবানেব শ্রাবকগণেব এই একটি সম্মিলন হইযাছিল. উহাতে উপস্থিত সকলেই ক্ষীণাস্রব ছিলেন। ভিক্ষু আনন্দ ভগবানেব প্রধান পবিচাবক; ভগবানেব পিতা বাজা শুদ্ধোদন, মাতা মাযাদেবী, বাজধানী কপিলবস্তু। এইবূপে ভগবানের অভিনিষ্ক্রমণ হইযাছিল, এইবূপে প্রব্রজ্যা, এইবূপে প্রধান, এইবূপে অভিসম্বোধি, এইবূপে ধর্ম্মচক্র প্রবর্ত্তন হইযাছিল। আমবা ভগবানেব নিকট ব্রহ্মচর্য্য পালন কবিবা পার্থিব ভোগে বীতস্পৃহ হইযা এইস্থানে উৎপন্ন হইযাছি।"

---

১। বুদ্ধত্ব লাভেব নিমিত্ত তপ।

* জাতি খণ্ডেব ১৫ নং পদচ্ছেদে উক্ত "দেবতাগণও তথাগতকে এই বিষয জ্ঞাপন কবিযাছেন" ইত্যাদি দ্রষ্টব্য।

৩১। 'অতঃপর, ভিক্ষুগণ, আমি অবিহ দেবগণের সহিত অতপ্প দেবগণের নিকট উপস্থিত হইলাম। পরে, 'ভিক্ষুগণ, আমি অবিহ এবং অতপ্প দেবগণের সহিত সুদস্স দেবগণের নিকট উপস্থিত হইলাম। তৎপরে ঐ ত্রিবিধ দেবগণের সহিত আমি সুদস্সী দেবগণের নিকট উপস্থিত হইলাম। তৎপরে ঐ সকল দেবগণের সহিত আমি অকনিট্ঠ দেবগণের নিকট গমন করিলাম। ঐ স্থানের দেবগণের অনেক সহস্র আমার নিকট উপস্থিত হইয়া আমাকে অভিবাদন পূর্ব্বক এক পার্শ্বে দণ্ডায়মান হইয়া আমাকে কহিলেন ঃ

' "আয়ুষ্মান! আজ হইতে একনবতি কল্পপূর্ব্বে ভগবান বিপস্সী অর্হৎ সম্যক সম্বুদ্ধ পৃথিবীতে আবির্ভূত হইয়াছিলেন· ·ইত্যাদি।

৩২। 'ভিক্ষুগণ, ঐ দেবলোকেরই অনেক শতসহস্র দেবতা আমার নিকট উপস্থিত হইয়া আমাকে অভিবাদন পূর্ব্বক একপার্শ্বে দণ্ডায়মান হইয়া কহিলেন ঃ

' "আয়ুষ্মান! বর্ত্তমান ভদ্রকল্পে ভগবান স্বয়ং অর্হৎ সম্যক সম্বুদ্ধরূপে পৃথিবীতে আবির্ভূত হইয়াছেন ইত্যাদি।

৩৩। 'ভিক্ষুগণ, এইরূপে যাহা বিশ্বধর্ম্ম তাহা তথাগতের এরূপ সুপরিজ্ঞাত যে, তিনি অতীতের বুদ্ধগণ যাঁহারা পরিনির্ব্বাণ প্রাপ্ত, ছিন্নপ্রপঞ্চ, সম্পন্ন-ভ্রমণ, ত্রিবর্ত্তের[১] ক্ষয়সাধন সম্পন্ন এবং সর্ব্বদুঃখমুক্ত,—ঐ সকলের জাতি, নাম, গোত্র, আয়ুপরিমাণ, শ্রাবকযুগ এবং শ্রাবক সম্মিলন, ঐ সমস্তই স্মরণ করিতে পারেন ঃ

"ঐ সকল ভগবান এই এই জাতি হইতে উদ্ভূত, এই এই নাম এবং গোত্রবিশিষ্ট, এইরূপ শীল ও ধর্ম্মসম্পন্ন, এইরূপ প্রজ্ঞা সমন্বিত, এইরূপ তাঁহাদের জীবন যাত্রার প্রণালী, এইরূপে তাঁহারা বিমুক্ত।"

ভগবান এইরূপে কহিলেন। আনন্দিত হইয়া ভিক্ষুগণ ভগবদ্বাক্যের অভিনন্দন করিল।

। মহাপদান সুত্রান্ত সমাপ্ত।

---

১। কর্ম্মবর্ত্ত, ক্লেশবর্ত্ত এবং বিপাকবর্ত্ত রূপ ত্রিবর্ত্ত।

# ১৫। মহানিদান সুত্রান্ত

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

এক সময় ভগবান কুরুরাজ্যে কম্মাসধম্ম নামক নগরে অবস্থান করিতে-ছিলেন। আয়ুষ্মান আনন্দ ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে উপবেশন করিলেন। পরে তিনি ভগবানকে এইরূপ কহিলেন ঃ

'ভন্তে, আশ্চর্য্য, অদ্ভুত। এই প্রতীত্য-সমুৎপাদ যেমন গভীর তেমনই গভীররূপে প্রতীয়মান হয় ; অথচ আমার নিকট উহা অতি সুস্পষ্ট।'

'আনন্দ! এরূপ কহিও না, এরূপ কহিও না। এই প্রতীত্য-সমুৎপাদ যেমন গভীর তেমনই গভীররূপে প্রতীয়মান হয়। ইহার অর্থ অবধারণ না করিয়া, ইহার অভ্যন্তরে প্রবেশ না করিয়া জনগণ জড়ীভূত গ্রন্থিল সূত্র-গুলের ন্যায়, মুঞ্জা বল্বজ তৃণের ন্যায় হইয়া অপায় দুর্গতি বিনিপাতে প্রবেশ পূর্ব্বক সংসার অতিক্রম করিতে অসমর্থ হয়।[১]

২। 'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও "জরা মরণের কোন বিশেষ হেতু আছে কি?" তাহা হইলে তুমি বলিবে "আছে"। "জরা মরণের হেতু কি?" এইরূপ প্রশ্ন হইলে, 'জাতি জরা মরণের হেতু" এইরূপ বলিবে।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, "জাতির কোন বিশেষ হেতু আছে কি?" তাহা হইলে তুমি বলিবে, "আছে"। "জাতির হেতু কি?" এই-রূপ প্রশ্ন হইলে "ভব[২] জাতির হেতু" এইরূপ বলিবে।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, "ভবের কোন বিশেষ হেতু আছে কি?" তাহা হইলে তুমি বলিবে "আছে।" "ভবের হেতু কি?" এইরূপ প্রশ্ন হইলে 'উপাদান ভবের হেতু" এইরূপ কহিবে।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, "উপাদানের কোন বিশেষ হেতু আছে কি?' তাহা হইলে তুমি বলিবে "আছে"। উপাদানের হেতু কি? এইরূপ প্রশ্ন হইলে, "তৃষ্ণা উপাদানের হেতু", এইরূপ কহিবে।

---

১। এই স্থানে বিবিধ দার্শনিক দৃষ্টির জালে আবদ্ধ ভ্রান্ত সংস্কারাচ্ছন্ন জনসাধারণের চিত্তের বিশৃঙ্খলতা উক্ত হইয়াছে।

২। কর্ম্মফলরূপ শক্তি যদ্দ্বারা পুনর্জন্ম প্রসূত হয়।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, তৃষ্ণাব কোন বিশেষ হেতু আছে কি ?" তাহা হইলে তুমি বলিবে "আছে"। "তৃষ্ণাব হেতু কি ?' এইরূপ প্রশ্ন হইলে, "বেদনা তৃষ্ণাব হেতু" এইরূপ কহিবে।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, "বেদনাব বিশেষ কোন হেতু আছে কি ?" তাহা হইলে তুমি বলিবে "আছে"। "বেদনাব হেতু কি ?" এইরূপ প্রশ্ন হইলে, স্পর্শ বেদনাব হেতু" এইরূপ কহিবে।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও; 'স্পর্শেব বিশেষ কোন হেতু-আছে কি ?" তাহা হইলে তুমি বলিবে "আছে"। "স্পর্শেব হেতু কি ?' এইরূপ প্রশ্ন হইলে, "নাম-রূপ স্পর্শেব হেতু" এইরূপ কহিবে।

আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, "নাম-রূপেব বিশেষ কোন হেতু আছে কি ?" তাহা হইলে তুমি বলিবে "আছে"। "নাম-রূপের হেতু কি ?" এইরূপ প্রশ্ন হইলে, "বিজ্ঞান নাম-রূপেব হেতু এইরূপ কহিবে।

'আনন্দ, যদি তুমি জিজ্ঞাসিত হও, বিজ্ঞানেব কোন বিশেষ হেতু আছে কি ?" তাহা হইলে তুমি বলিবে "আছে"। "বিজ্ঞানেব হেতু কি ?" এইরূপ প্রশ্ন হইলে, "নাম-রূপ বিজ্ঞানেব হেতু" এইরূপ কহিবে।

-৩। 'এইরূপে, আনন্দ, নাম-রূপ হইতে বিজ্ঞানেব উৎপত্তি বিজ্ঞান হইতে নাম-রূপেব উৎপত্তি, নাম-রূপ হইতে স্পর্শ, স্পর্শ হইতে বেদনা, বেদনা হইতে তৃষ্ণা, তৃষ্ণা হইতে উপাদান, উপাদান হইতে ভব,[১] ভব হইতে জাতি, জাতি হইতে জবা-মবণ, জবা-মবণ হইতে শোক, পবিদেবনা, দুঃখ, দৌর্ম্মনস্য, অশান্তিব উৎপত্তি হয। এই রূপে এই সমগ্র দুঃখ স্কন্ধেব উৎপত্তি হয।

৪। 'ইহা উক্ত হইযাছে যে, "জাতি হইতে জবা-মবণ উৎপন্ন হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহাবও কুত্রাপি কোন প্রকাব জন্ম না হয, যথা দেবগণেব দেবরূপে, গন্ধর্ব্বগণেব গন্ধর্ব্বরূপে, যক্ষগণেব যক্ষরূপে, ভূতগণেব ভূতরূপে, মনুষ্যগণেব মনুষ্যরূপে, চতুষ্পদগণেব চতুষ্পদরূপে, পক্ষীগণেব পক্ষীরূপে, সবীসৃপগণেব সবীসৃপরূপে, অন্যান্য প্রাণীগণেব তাহাদেব রূপে জন্ম না হয, তাহা হইলে সর্ব্বতোভাবে জাতিব অভাবে, জাতিব নিবোধে, জবা-মবণেব আবির্ভাব হইবে কি ?"

---

১। পুনর্জন্মেব অভিমুখে গতিশীল কর্ম্ম বিপাক।

'ভন্তে, হইবে না।'

'আনন্দ, সেই জন্যই জাতি জরামরণের হেতু, নিদান, সমুদয় এবং প্রত্যয়।

৫। 'ইহা উক্ত হইয়াছে যে, "ভব হইতে জাতির উৎপত্তি হয়।" আনন্দ, ইহা এই রূপে বুঝিতে হইবে,—আনন্দ, যদি কাহারও কুত্রাপি কোন প্রকার 'ভব' না হয়, যথা—কাম-ভব,[১] অথবা রূপ-ভব,[২] অথবা অরূপ-ভব[৩]—তাহা হইলে সর্ব্বতোভাবে 'ভবের' অভাবে, 'ভবের' নিরোধে জাতির আবির্ভাব হইবে কি?

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যেই 'ভব' জাতির হেতু, নিদান, সমুদয় এবং প্রত্যয়।

৬। 'ইহা উক্ত হইয়াছে যে, "উপাদান হইতে ভবের উৎপত্তি হয়।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকার উপাদান না হয়, যথা—কাম-উপাদান, দৃষ্টি-উপাদান শীল-ব্রত-উপাদান অথবা আত্মবাদ-উপাদান,—তাহা হইলে সর্ব্বতোভাবে উপাদানের অভাবে, উপাদানের নিরোধে ভবের আবির্ভাব হইবে কি?

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই উপাদান ভবের হেতু, নিদান, সমুদয়, এবং প্রত্যয়।

৭। 'ইহা উক্ত হইয়াছে যে, "তৃষ্ণা হইতে উপাদানের উৎপত্তি হয়।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকার তৃষ্ণা না হয়, যথা—রূপ-তৃষ্ণা, শব্দ-তৃষ্ণা, গন্ধ-তৃষ্ণা, রস-তৃষ্ণা, স্পর্শ-তৃষ্ণা, ধর্ম্ম[৪]-তৃষ্ণা,—তাহা হইলে সর্ব্বতোভাবে তৃষ্ণার অভাবে, তৃষ্ণার নিরোধে উপাদানের আবির্ভাব হইবে কি?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই তৃষ্ণা উপাদানের হেতু, নিদান, সমুদয় এবং প্রত্যয়।

---

১। পার্থিব অস্তিত্বের অভিমুখে গতিশীল কর্ম্মবিপাক।

২। দেবলোকে সাকার অস্তিত্বের অভিমুখে গতিশীল কর্ম্মবিপাক।

৩। নিরাকার অস্তিত্বের অভিমুখে গতিশীল কর্ম্মবিপাক।

৪। চিচ্ছায়া। যেরূপ চক্ষু-ইন্দ্রিয়-দ্বারা রূপ বিজ্ঞাত হয়, সেইরূপ মন-ইন্দ্রিয় দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হয়।

৮। 'ইহা উক্ত হইযাছে যে, "বেদনা হইতে তৃষ্ণাব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইবূপে বুঝিতে হইবে,—যদি কাহাবও কুত্রাপি কোন প্রকাব বেদনা না হয, যথা—চক্ষু সংস্পর্শজ বেদনা, শ্রোত্র-সংস্পর্শজ বেদনা, ঘ্রাণ-সংস্পর্শজ বেদনা, জিহ্বা-সংস্পর্শজ বেদনা, কায-সংস্পর্শজ বেদনা, মন-সংস্পর্শজ বেদনা,—তাহা হইলে সর্ব্বতোভাবে বেদনাব অভাবে বেদনাব নিবোধে তৃষ্ণাব আবির্ভাব হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই বেদনা, তৃষ্ণাব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

৯। 'এইবূপে, আনন্দ, বেদনা হইতে তৃষ্ণাব উৎপত্তি হয, তৃষ্ণা হইতে পর্য্যেষণা, পর্য্যেষণা হইতে লাভ, লাভ হইতে বিনিশ্চয,[১] বিনিশ্চয হইতে ছন্দ-বাগ, ছন্দ-বাগ হইতে সংসক্তি, সংসক্তি হইতে পবিগ্রহ, পবিগ্রহ হইতে মাৎসর্য্য, মাৎসর্য্য হইতে আবক্ষ, আবক্ষ হইতে দণ্ড গ্রহণ, শস্ত্র-গ্রহণ, কলহ-বিগ্রহ-বিবাদ-দ্বন্দ্ব পৈশুণ্য-মৃষাবাদ বূপ অনেক পাপ ও অকুশলেব উৎপত্তি হয।

১০। 'ইহা উক্ত হইযাছে যে, "আবক্ষ হইতে দণ্ড-গ্রহণ, শস্ত্র গ্রহণ অকুশলেব উৎপত্তি হয।" আনন্দ ইহা এইবূপে বুঝিতে হইবে—যদি কাহাবও কুত্রাপি কোন প্রকাব আবক্ষ না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে আবক্ষেব অভাবে আবক্ষেব নিবোধে দণ্ড-গ্রহণ, শস্ত্র-গ্রহণ, কলহ-বিগ্রহ-বিবাদ-দ্বন্দ্ব-পৈশুণ্য—মৃষাবাদ বূপ অনেক পাপ ও অকুশলেব উৎপত্তি হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই আবক্ষ দণ্ড-গ্রহণ, শস্ত্র-গ্রহণ, কলহ-বিগ্রহ-বিবাদ-দ্বন্দ্ব-পৈশুণ্য মৃষাবাদ বূপ অনেক পাপ ও অকুশলেব উৎপত্তিব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১১। 'ইহা উক্ত হইযাছে যে, "মাৎসর্য্য হইতে আবক্ষেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইবূপে বুঝিতে হইবে,—যদি কাহাবও কুত্রাপি কোন প্রকাব মাৎসর্য্য না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে মাৎসর্য্যেব অভাবে মাৎসর্য্যেব নিবোধে আবক্ষেব আবির্ভাব হইবে কি ?'

১। লাভকে কি প্রকাবে নিযোজিত কবিতে হইবে তাহাব স্থিবীকবণ।

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই মাৎসর্য্য আরক্ষেব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১২। 'ইহা উক্ত হইযাছে যে, "পবিগ্রহ হইতে মাৎসর্য্যের উৎপত্তি হয।" আনন্দ ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব পবিগ্রহ না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে পবিগ্রহেব অভাবে পবিগ্রহের নিরোধে মাৎসর্য্যের আবির্ভাব হইবে কি ?"

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই পবিগ্রহ মাৎসর্য্যের হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১৩। 'ইহা উক্ত হইযাছে যে, "সংসক্তি হইতে পবিগ্রহেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব সংসক্তি না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে সংসক্তিব অভাবে সংসক্তিব নিবোধে পবিগ্রহেব আবির্ভাব হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই সংসক্তি পবিগ্রহেব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১৪। 'ইহা উক্ত হইযাছে যে, "ছন্দ-বাগ হইতে সংসক্তির উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব ছন্দ-বাগ না থাকে, তাহা হইতে সর্ব্বতোভাবে ছন্দ-বাগেব অভাবে ছন্দ-বাগেব নিবোধে সংসক্তিব আবির্ভাব হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

সেই জন্যই ছন্দ-বাগ সংসক্তিব হেতু, নিদান, সমুদয় এবং প্রত্যয।

১৫। 'ইহা উক্ত হইযাছে যে, "বিনিশ্চয হইতে ছন্দ-বাগেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব বিনিশ্চয না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে বিনিশ্চযেব অভাবে বিনিশ্চযেব নিবোধে ছন্দ-বাগেব উৎপত্তি হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই বিনিশ্চয ছন্দ-রাগেব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১৬। 'ইহা উক্ত হইযাছে যে, "লাভ হইতে বিনিশ্চযেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব লাভ না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে লাভেব অভাবে লাভের নিবোধে বিনিশ্চযেব উৎপত্তি হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।

'আনন্দ, সেই জন্যই লাভ বিনিশ্চযেব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১৭। 'ইহা উক্ত হইযাছে যে, "পর্য্যেষণা হইতে লাভেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব পর্য্যেষণা না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে পর্য্যেষণাব অভাবে পর্য্যেষণাব নিবোধে লাভেব উৎপত্তি হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই পর্য্যেষণা লাভেব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

১৮। 'ইহা উক্ত হইযাছে যে, "তৃষ্ণা হইতে পর্য্যেষণাব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব তৃষ্ণা না থাকে, তাহা হইলে সর্ব্বতোভাবে তৃষ্ণাব অভাবে তৃষ্ণাব নিবোধে পর্য্যেষণাব উৎপত্তি হইবে কি ?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই তৃষ্ণা পর্য্যেষণাব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

'আনন্দ এইরূপে [ তৃষ্ণাব ] এই দুইটি[১] দিক দ্বিত্ব হইতে বেদনাব দ্বাবা একত্বে পবিণত হয।'

১৯। 'ইহা উক্ত হইযাছে যে, "স্পর্শ হইতে বেদনাব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি কাহারও কুত্রাপি কোন প্রকাব স্পর্শ না থাকে, যথা চক্ষু-সংস্পর্শ, শ্রোত্র-সংস্পর্শ, ঘ্রাণ-সংস্পর্শ, জিহ্বা-সংস্পর্শ, কায-সংস্পর্শ, মনঃ-সংস্পর্শ,—তাহা হইলে সর্ব্বতোভাবে স্পর্শেব অভাবে স্পর্শেব নিবোধে বেদনাব উৎপত্তি হইবে কি ?'

---

১। প্রথম দিক—আদিম তৃষ্ণা যাহা হইতে পুনর্জন্মেব উৎপত্তি হয, দ্বিতীয দিক—পর্য্যেষণা ও লাভ।

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই স্পর্শ বেদনাব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

২০। 'ইহা উক্ত হইযাছে যে, "নাম-রূপ হইতে স্পর্শেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যে সকল আকাব, লিঙ্গ, নিমিত্ত এবং উদ্দেশ হইতে নাম-কাযেব প্রকাশ হয ঐ সকল আকাব; লিঙ্গ, নিমিত্ত এবং উদ্দেশ না থাকিলে কি রূপ-কাযে অধিবচন-জ্ঞাত হইবে?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, যে সকল আকাব, লিঙ্গ, নিমিত্ত এবং উদ্দেশ হইতে রূপ-কাযেব প্রকাশ হয, ঐ সকল আকাব, লিঙ্গ, নিমিত্ত এবং উদ্দেশ না থাকিলে নাম-কাযে প্রতিঘ-সংস্পর্শেব উৎপত্তি হইবে কি?"

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, যে সকল আকাব, লিঙ্গ, নিমিত্ত এবং উদ্দেশ হইতে নাম-কায এবং রূপ-কাযেব প্রকাশ হয, ঐ সকলেব অভাবে অধিবচন-সংস্পর্শ অথবা প্রতিঘ-সংস্পর্শেব উৎপত্তি হইবে কি?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, যে সকল আকাব, লিঙ্গ, নিমিত্ত এবং উদ্দেশ হইতে নাম-রূপেব প্রকাশ হয, ঐ সকলেব অভাবে স্পর্শেব উৎপত্তি হইবে কি?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই নাম-রূপ স্পর্শেব হেতু, নিদান, সমুদয এবং প্রত্যয।

২১। 'ইহা কথিত হইযাছে যে, "বিজ্ঞান হইতে নাম-রূপেব উৎপত্তি হয।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—আনন্দ, যদি বিজ্ঞান মাতৃ-গর্ভে প্রবেশ না কবে, তাহা হইলে কি মাতৃগর্ভে নাম-রূপেব প্রতিষ্ঠা হইবে?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, যদি বিজ্ঞান মাতৃগর্ভে প্রবেশ কবিযা নিষ্ক্রান্ত হয, তাহা হইলে কি পার্থিব অস্তিত্বেব নিমিত্ত নাম-রূপেব উৎপত্তি হইবে?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, যদি বিজ্ঞান শিশুকালে, কুমাব অথবা কুমাবীকালে নিষ্ক্রান্ত হয, তাহা হইলে কি নাম-রূপেব বৃদ্ধি, বিকাশ, প্রসাবণ হইবে?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই বিজ্ঞান নাম-রূপের হেতু, নিদান, সমুদয় এবং প্রত্যয়।

২২। 'ইহা কথিত হইয়াছে যে, "নাম-রূপ হইতে বিজ্ঞানের উৎপত্তি হয়।" আনন্দ, ইহা এইরূপে বুঝিতে হইবে,—যদি নাম-রূপে বিজ্ঞান প্রতিষ্ঠা লাভ না করে, তাহা হইলে কি ভবিষ্যতে জন্ম, জরা, মরণ-রূপ দুঃখ সমূহের উৎপত্তি হইবে?'

'ভন্তে, তাহা হইবে না।'

'আনন্দ, সেই জন্যই নাম-রূপ বিজ্ঞানের হেতু, নিদান, সমুদয়, প্রত্যয়।

'আনন্দ, জন্ম বার্দ্ধক্য মৃত্যু, চ্যুতি, উৎপত্তি, অধিবচন-প্রণালী, নিরুক্তি প্রণালী, প্রজ্ঞপ্তি-প্রণালী, জ্ঞান-ক্ষেত্র, পার্থিব বর্ত্তের আবর্ত্তন—এই সমস্তই বিজ্ঞান-সহ-নামরূপের জন্য।*

২৩। 'আনন্দ, যিনি আত্মার ঘোষণা করেন, তিনি কিরূপে উহা করেন? আত্মাকে রূপ-যুক্ত এবং সূক্ষ্ম এইরূপ ঘোষণা করিয়া তিনি কহিয়া থাকেন, "আমার আত্মা রূপী এবং সূক্ষ্ম।" যিনি আত্মাকে রূপী এবং অনন্ত রূপে ঘোষণা করেন, তিনি কহিয়া থাকেন, "আমার আত্মা রূপী এবং অনন্ত।" যিনি আত্মাকে অরূপী এবং সূক্ষ্মরূপে ঘোষণা করেন, তিনি কহিয়া থাকেন, "আমার আত্মা অরূপী এবং সূক্ষ্ম।" যিনি আত্মাকে অরূপী এবং অনন্ত রূপে ঘোষণা করেন, তিনি কহিয়া থাকেন, "আমার আত্মা অরূপী এবং অনন্ত।"

২৪। 'আনন্দ, যে আত্মাকে রূপী ও সূক্ষ্মরূপে ঘোষণা করে, সে বর্ত্তমান জীবনের সম্পর্কে ঐরূপ কহিয়া থাকে অথবা ভবিষ্যৎ জীবনের সম্বন্ধে, অথবা তাহার মনে হয়, "ঐরূপ না হইলেও আমি উহাকে ঐরূপে সাজাইব।" এইরূপে আনন্দ, 'আত্মা রূপী ও সূক্ষ্ম' এইরূপ অনুদৃষ্টি সে আশ্রয় করে, ইহা বলা সঙ্গত।

'আনন্দ, যাহারা আত্মার সম্বন্ধে পূর্ব্বোক্ত অপরাপর মত সমূহ পোষণ করে, তাহারা একই যুক্তির বশবর্ত্তী হইয়া আত্মার সম্বন্ধে আপনাপন অনুদৃষ্টি আশ্রয় করে, ইহা বলা সঙ্গত।

---

* সংক্ষেপ অর্থ—বিজ্ঞান, ভাষা ও রূপ এই তিনের দ্বারা আমরা জীবন ধারণ করি এবং আত্মপ্রকাশ করি।

'আনন্দ, আত্মাব সম্বন্ধে এইরূপে বিবিধ মত ঘোষিত হয।

২৫। 'আনন্দ, যিনি আত্মার ঘোষণা কবেন না, তিনি কি প্রকাবে ঐ ঘোষণা হইতে বিবত হন। আত্মাকে রূপী ও সূক্ষ্মরূপে ঘোষণায নিবত হইযা তিনি "আমাব আত্মা-রূপী ও সূক্ষ্ম" এইরূপ কহেন না, আত্মাকে রূপী ও অনন্তরূপে ঘোষণায বিবত হইযা তিনি "আমাব আত্মা রূপী ও অনন্ত" এইরূপ কহেন না, আত্মাকে অরূপী ও সূক্ষ্মরূপে ঘোষণায বিবত হইযা তিনি "আমাব আত্মা অরূপী ও সূক্ষ্ম" এইরূপ কহেন না, আত্মাকে অরূপী ও অনন্তরূপে ঘোষণায বিবত হইযা তিনি "আমাব আত্মা অরূপী ও অনন্ত" এইরূপ কহেন না।

২৬। 'আনন্দ, যিনি আত্মাকে রূপী ও সূক্ষ্মরূপে ঘোষণায বিবত, তিনি বর্ত্তমান অথবা ভবিষ্যৎ জীবনেব সম্পর্কে ঐরূপ ঘোষণা কবেন না; অথবা ইহাও তাঁহাব মনে হয না "ঐরূপ না হইলেও আমি উহাকে ঐরূপে সাজাইব।" এইরূপে, আনন্দ, আত্মা রূপী ও সূক্ষ্ম এইরূপ অনুদৃষ্টি তিনি আশ্রয কবেন না, ইহা বলা সঙ্গত।

'আনন্দ যাহাবা আত্মাব সম্বন্ধে পূর্ব্বোক্ত অপবাপর ঘোষণা সমূহে বিবত, তাঁহাবা একই যুক্তিব বশবর্ত্তী হইযা ঐ সম্বন্ধে কোন প্রকাব অনুদৃষ্টি আশ্রয কবেন না, ইহা বলা সঙ্গত।

'আনন্দ, এইরূপে বিভিন্ন প্রকাবে অনাত্মবাদী আত্মাব ঘোষণায বিবত।

২৭। 'আনন্দ, আত্মবাদী কি কি রূপে আত্মাকে অনুভব কবেন? তিনি "বেদনা আমাব আত্মা" ইহা কহিয়া বেদনায আত্মা অনুভব কবেন, অথবা "বেদনা আমাব আত্মা নহে, আমাব আত্মা অনুভূতি-হীন এইরূপে আত্মাকে দর্শন কবেন, অথবা "বেদনা আমাব আত্মা নহে, আমাব আত্মা যে অনুভূতিহীন তাহাও নহে, আমাব আত্মা অনুভূতি সম্পন্ন এবং অনুভূতি তাহাব ধর্ম্ম" এইরূপে তিনি আত্মাকে দর্শন কবেন।

২৮। 'আনন্দ, যে বলে "বেদনা আমাব আত্মা," তাহাকে এইরূপ কহিতে হইবেঃ "মহাশয, বেদনা তিন প্রকাব,—সুখ-বেদনা, দুঃখ-বেদনা, না-দুঃখ না-সুখ বেদনা। এই তিন প্রকাব বেদনাব মধ্যে কোন্‌টিকে আপনাব আত্মারূপে গ্রহণ কবেন?"

'আনন্দ, যখন সুখ বেদনা অনুভূত হয, তখন দুঃখ-বেদনা অথবা না-সুখ না-দুঃখ-বেদনা অনুভূত হয না, ঐ সময কেবল মাত্র সুখ-বেদনাই

অনুভূত হয়। আনন্দ, যখন দুঃখ-বেদনা অনুভূত হয়, তখন সুখ বেদনা অথবা না-সুখ না-দুঃখ বেদনা অনুভূত হয় না, ঐ সময় কেবল মাত্র দুঃখ-বেদনাই অনুভূত হয়। আনন্দ, যে সময় না দুঃখ না সুখ-বেদনা অনুভূত হয়, তখন সুখ-বেদনা অথবা দুঃখ-বেদনা অনুভূত হয় না, ঐ সময়ে কেবল মাত্র না দুঃখ না সুখ-বেদনাই অনুভূত হয়।

২৯। 'অধিকন্তু, আনন্দ, সুখ-বেদনা অনিত্য, কৃত, প্রতীত্য সমুৎপন্ন, ক্ষয়-ধর্ম্ম, ব্যয়ধর্ম্ম, বিরাগ-ধর্ম্ম এবং নিরোধ-ধর্ম্ম বিশিষ্ট। আনন্দ, দুঃখ বেদনাও অনিত্য, কৃত, প্রতীত্যসমুৎপন্ন, ক্ষয়-ধর্ম্ম, ব্যয়ধর্ম্ম, বিরাগ-ধর্ম্ম এবং নিরোধ-ধর্ম্ম বিশিষ্ট। আনন্দ, না দুঃখ না সুখ-বেদনাও অনিত্য, কৃত, প্রতীত্যসমুৎপন্ন, ক্ষয়ধর্ম্ম, ব্যয়ধর্ম্ম, বিরাগ-ধর্ম্ম এবং নিরোধ-ধর্ম্ম বিশিষ্ট। যে সুখ-বেদনা অনুভব করে, তাহার মনে হয় "ইহাই আমার আত্মা", ঐ সুখ বেদনার নিরোধে তাহার মনে হয় "আমার আত্মা অন্তর্হিত হইয়াছে।" যে দুঃখ-বেদনা অনুভব করে, তাহার মনে হয় "ইহাই আমার আত্মা," ঐ দুঃখ বেদনার নিরোধে তাহার মনে হয় "আমার আত্মা অন্তর্হিত হইয়াছে।" যে না দুঃখ না সুখ বেদনা অনুভব করে, তাহার মনে হয় "ইহাই আমার আত্মা," ঐ না দুঃখ না সুখ-বেদনার নিরোধে তাহার মনে হয় "আমার আত্মা অন্তর্হিত হইয়াছে।"

'এইরূপে যে "বেদনা আমার আত্মা" এইরূপ কহে সে এই জগতে যাহা অনিত্য, সুখ-দুঃখ মিশ্রিত, উৎপাদ-ব্যয় ধর্ম্মশীল, তাহাকেই আত্মারূপে দর্শন করে। আনন্দ, সেইজন্য "বেদনা আমার আত্মা" এইরূপ উক্তি অযুক্ত।

৩০। 'পুনশ্চ, আনন্দ, যে এইরূপ কহে, "বেদনা আমার আত্মা নহে, আমার আত্মা অনুভূতিহীন," তাহাকে এইরূপ কহিতে হইবে,—"মহাশয়, যেখানে কোন প্রকার বেদনার অস্তিত্ব নাই, সেখানে কি "আমি বিদ্যমান" এইরূপ উক্তি সম্ভব?"

'ভন্তে, তাহা সম্ভব নয়।

'আনন্দ, সেইজন্য "বেদনা আমার আত্মা নহে, আমার আত্মা অনুভূতি-হীন," এইরূপ উক্তি অযুক্ত।

৩১। 'পুনশ্চ, আনন্দ, যে কহে, "বেদনা আমার আত্মা ইহাও নহে, আমার আত্মা অনুভূতিহীন ইহাও নহে, আমার আত্মা অনুভব করে, ইহা

বেদনা ধর্ম্মসম্পন্ন," তাহাকে এইরূপ কহিতে হইবে, "মহাশয, যদি সর্ব্ব-শ্রেণীর সর্ব্বপ্রকার বেদনা সম্পূর্ণরূপে নিরুদ্ধ হয, তাহা হইলে বেদনার নিরোধহেতু উহার সম্পূর্ণ অভাবে, "আমি বিদ্যমান" এইরূপ উক্তি কি সম্ভব ?

'ভন্তে, তাহা সম্ভব নয।

'সেই জন্য, আনন্দ, "বেদনা আমার আত্মা ইহাও নহে, আমার আত্মা অনুভূতিহীন ইহাও নহে, আমার আত্মা অনুভব করে, ইহা বেদনা ধর্ম্ম সম্পন্ন", এইরূপ উক্তি অযুক্ত।

৩২। 'আনন্দ, ভিক্ষু যখন বেদনাকে আত্মারূপে দর্শন করেন না, কিম্বা উহাকে অনুভূতিহীন অথবা অনুভূতি সম্পন্ন বেদনা-ধর্ম্ম বিশিষ্ট রূপে দর্শন করেন না, তখন ঐরূপ দর্শন সমূহে বিরত হইযা তিনি কোন পার্থিব বস্তুতে আসক্ত হন না, অনাসক্ত হইযা তিনি ত্রাসহীন হন, ত্রাসহীন হইযা তিনি অধ্যাত্মে পরিনির্ব্বাণ প্রাপ্ত হন, "জন্ম ক্ষয হইযাছে, ব্রহ্মচর্য্য উদ্‌যাপিত হইয়াছে, করণীয সম্পন্ন হইযাছে, পুনর্জন্ম আর নাই," তিনি ইহা জানিতে পারেন। আনন্দ, যদি কেহ কহে, ঈদৃশ বিমুক্ত-চিত্ত পুরুষ "মৃত্যুর পর তথাগত বিদ্যমান থাকেন" এইরূপ দৃষ্টি সম্পন্ন, তাহা হইলে তাহার কথা মিথ্যা ; অথবা "মরণের পর তথাগত বিদ্যমান থাকেন না" এইরূপ দৃষ্টি সম্পন্ন তাহা হইলে তাহার কথা মিথ্যা , অথবা "মরণের পর তথাগত বিদ্যমান থাকেন এবং থাকেন না" এইরূপ দৃষ্টি সম্পন্ন, তাহা হইলে তাহার কঁথা মিথ্যা , অথবা মরণের পর তথাগত বিদ্যমান থাকেন না এবং বিদ্যমান যে থাকেন না তাহাও নয এইরূপ দৃষ্টি সম্পন্ন, তাহা হইলে তাহার কথা মিথ্যা। কি কারণে ? আনন্দ, যাবতীয অধিবচন (সংজ্ঞা), যাবতীয অধিবচন প্রণালী, যাবতীয নিরুক্তি এবং নিরুক্তি প্রণালী, যাবতীয প্রজ্ঞপ্তি এবং প্রজ্ঞপ্তি প্রণালী যাবতীয প্রজ্ঞা এবং প্রজ্ঞা-পথ, যাবতীয সংসার-বর্ত্ত এবং উহার ভ্রমণ, এই সমস্ত উত্তমরূপে জ্ঞাত হইযা ভিক্ষু বিমুক্ত, এই-রূপে বিমুক্ত "ভিক্ষু জানেন না, দর্শন করেন না" এইরূপ দৃষ্টি মিথ্যা।

৩৩। 'আনন্দ, বিজ্ঞানস্থিতি সপ্তবিধ, আযতন দ্বিবিধ। সপ্তবিধ কি কি ? সত্ত্বগণ বিদ্যমান যাহারা নানারূপ দেহ সম্পন্ন এবং নানারূপ সংজ্ঞা সম্পন্ন, যথা—মনুষ্যগণ, কোন কোন দেবতা এবং কোন কোন বিনিপাতিক (নিরযবাসী)। ইহাই প্রথম বিজ্ঞানস্থিতি।

'সত্ত্বগণ বিদ্যমান যাহারা নানারূপ দেহসম্পন্ন কিন্তু একই রূপ সংজ্ঞা-বিশিষ্ট, যথা—ব্রহ্মলোকবাসী দেবগণ যাঁহারা প্রথম ধ্যানের অনুশীলনে ঐস্থানে উৎপন্ন হইয়াছেন। ইহাই, দ্বিতীয় বিজ্ঞানস্থিতি।

'সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা একইরূপ দেহবিশিষ্ট কিন্তু নানারূপ সংজ্ঞা সম্পন্ন, যথা—আভাস্বর দেবগণ। ইহাই তৃতীয় বিজ্ঞানস্থিতি।

'সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা একইরূপ দেহ ও সংজ্ঞা বিশিষ্ট, যথা—শুভ-কৃৎস্ন দেবগণ। ইহাই চতুর্থ বিজ্ঞানস্থিতি।

'সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা রূপ সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া, প্রতিঘ-সংজ্ঞা বিনাশ করিয়া, নানাত্ব সংজ্ঞায় উদাসীন হইয়া "আকাশ অনন্ত" এই অনুভূতির সহিত 'আকাশ-অনন্ত আয়তন' স্তরে গমন করিয়াছেন। ইহাই পঞ্চম বিজ্ঞানস্থিতি।

'সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা "আকাশ-অনন্ত আয়তন" সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া "বিজ্ঞান অনন্ত" এই অনুভূতির সহিত "বিজ্ঞান-অনন্ত-আয়তন" স্তরে গমন করিয়াছেন। ইহাই ষষ্ঠ বিজ্ঞানস্থিতি।

'সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা "বিজ্ঞান-অনন্ত-আয়তন" সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া "কিছুই নাই" এই অনুভূতির সহিত "আকিঞ্চন আয়তন, স্তরে গমন করিয়াছেন। ইহাই সপ্তম বিজ্ঞানস্থিতি।

'অসংজ্ঞসত্ত্বায়তন এবং নৈব সংজ্ঞা-নাসংজ্ঞায়তন—এই দুই আয়তন।

৩৪। 'আনন্দ! এক্ষণে এই যে প্রথম বিজ্ঞানস্থিতি, নানা দেহ এবং নানা সংজ্ঞা সম্পন্ন সত্ত্ব,—যথা মনুষ্য, কোন কোন দেবতা এবং কোন কোন বিনিপাতিক,—যে ঐ স্থিতির জ্ঞান সম্পন্ন, উহার উৎপত্তি, বিনাশ, আস্বাদ, দৈন্য এবং উহা হইতে মুক্তির উপায়ের জ্ঞান সম্পন্ন, তাহার পক্ষে উহার অভিনন্দন করা কি যুক্ত ?

ভন্তে যুক্ত নহে।

'আনন্দ, যে অপর ছয়টি বিজ্ঞানস্থিতি এবং দুইটি আয়তনের জ্ঞান সম্পন্ন, উহাদের উৎপত্তি, বিনাশ, আস্বাদ, দৈন্য এবং উহাদিগের হইতে মুক্তির উপায়ের জ্ঞান সম্পন্ন, তাহার পক্ষে উহাদের অভিনন্দন করা কি যুক্ত ?

'ভন্তে, যুক্ত নহে।'

'আনন্দ, যখন ভিক্ষু এই সাত বিজ্ঞানস্থিতি এবং আয়তনদ্বয়ের উৎপত্তি, বিনাশ, আস্বাদ, দৈন্য এবং ঐ সকল হইতে মুক্তির উপায় যথাযথ রূপে জ্ঞাত

ও উপাদান-রহিত হইয়া বিমুক্ত হন, তখন তিনি প্রজ্ঞা বিমুক্ত ভিক্ষু কথিত হন।

৩৫। 'আনন্দ, আট বিমোক্ষ। কি কি? রূপী রূপ-দর্শন করে। ইহা প্রথম বিমোক্ষ।

'অধ্যাত্মে অরূপ সংজ্ঞী বাহিরে রূপ দর্শন করে। ইহা দ্বিতীয় বিমোক্ষ।

' "সুন্দর!" এই চিন্তায় অভিনিবিষ্ট হয়। ইহা তৃতীয় বিমোক্ষ।

'রূপ-সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া, প্রতিঘ সংজ্ঞা বিনাশ করিয়া, নানাত্ব সংজ্ঞায় উদাসীন হইয়া "আকাশ অনন্ত" এই অনুভূতির সহিত আকাশ-অনন্ত-আয়তন উপলব্ধি করিয়া বিহার করে। ইহা চতুর্থ বিমোক্ষ।

' আকাশ-অনন্ত-আয়তন সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া "বিজ্ঞান অনন্ত" এই অনুভূতির সহিত বিজ্ঞান-অনন্ত-আয়তন উপলব্ধি করিয়া বিহার করে। ইহা পঞ্চম বিমোক্ষ।

'বিজ্ঞান-অনন্ত আয়তন সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া "কিছুই নাই" এই অনুভূতির সহিত অকিঞ্চন-আয়তন উপলব্ধি করিয়া বিহার করে। ইহা ষষ্ঠ বিমোক্ষ।

'অকিঞ্চন-আয়তন সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া নৈবসংজ্ঞা-না-সংজ্ঞা আয়তন উপলব্ধি করিয়া বিহার করে ইহা সপ্তম বিমোক্ষ।

' "নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা আয়তন সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া সংজ্ঞা-বেদয়িত-নিরোধ উপলব্ধি করিয়া বিহার করে। ইহা অষ্টম বিমোক্ষ।

'আনন্দ, যখন ভিক্ষু এই অষ্টবিধ বিমোক্ষ ক্রমানুসারে এবং প্রতিলোম-রূপে আয়ত্তীভূত করেন, অনুলোম প্রতিলোমরূপে আয়ত্তীভূত করেন, যেখানে ইচ্ছা, যখন ইচ্ছা, যতক্ষণ ইচ্ছা উহাতে বিলীন হইতে এবং উহা হইতে নির্গত হইতে পারেন, আসবক্ষয় হেতু এই জগতেই অনাসব চিত্ত-বিমুক্তি এবং প্রজ্ঞা বিমুক্তি স্বয়ং জ্ঞাত হইয়া ও উপলব্ধি করিয়া উহাতে বিহার করেন, তখন তিনি উভয়-ভাগ[১]-বিমুক্ত কথিত হন। আনন্দ, এই উভয়-ভাগ-বিমুক্তি অপেক্ষা অন্য শ্রেষ্ঠতর অথবা প্রণীততর উভয়-ভাগ-বিমুক্তি আর নাই।'

ভগবান এইরূপ কহিলেন। আনন্দিত হইয়া আয়ুষ্মান আনন্দ ভগব-দ্বাক্যের অভিনন্দন করিলেন।

। মহানিদান সুত্রান্ত সমাপ্ত।

---

১। চারিধ্যান (প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ) এবং অরূপধ্যান সমূহ উক্ত হইয়াছে।

# ১৬। মহাপরিনির্ব্বাণ সূত্রান্ত

## প্রথম অধ্যায়

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

এক সময়ে ভগবান রাজগৃহে গৃধ্রকূট পর্ব্বতে অবস্থান করিতেছিলেন। ঐ সময় মগধরাজ বৈদেহীপুত্র অজাতশত্রু বৃজিদিগকে[১] আক্রমণ করিবার সংকল্প করিয়াছিলেন। তিনি কহিলেনঃ 'আমি বৃজিদিগকে উচ্ছিন্ন করিব, তাহারা যতই ঐশ্বর্য্যশালী হউক, যতই পরাক্রান্ত হউক, আমি বৃজিদিগকে ধ্বংস করিব, তাহাদের চূড়ান্ত সর্ব্বনাশ করিব।'

২। অতঃপর তিনি মগধের প্রধানমন্ত্রী ব্রাহ্মণ বর্ষকারকে সম্বোধন করিয়া কহিলেনঃ 'ব্রাহ্মণ, ভগবানের নিকট গমন করিয়া আমার প্রতিনিধিরূপে তাঁহার পাদদেশে মস্তক স্থাপন পূর্ব্বক বন্দনা করিয়া তাঁহার আরোগ্য, স্বাস্থ্য, সুখ ও স্বাচ্ছন্দ্য জিজ্ঞাসা করিবেঃ "ভন্তে, মগধরাজ বৈদেহীপুত্র অজাতশত্রু ভগবানের পাদদেশে মস্তক স্থাপন পূর্ব্বক বন্দনা করিতেছেন এবং তাঁহার আরোগ্য, স্বাস্থ্য, সুখ ও স্বাচ্ছন্দ্য জিজ্ঞাসা করিতেছেন," পরে তাঁহাকে ইহাও কহিবেঃ "ভন্তে, মগধরাজ বৃজিগণের বিরুদ্ধে অভিযান করিতে অভিলাষী। তিনি এইরূপ কহিয়াছেনঃ 'আমি বৃজিদিগকে উচ্ছিন্ন করিব, তাহারা যতই ঐশ্বর্য্যশালী হউক, যতই পরাক্রান্ত হউক; আমি বৃজিদিগকে ধ্বংস করিব, তাহাদের চূড়ান্ত সর্ব্বনাশ করিব।" ভগবান তোমার নিকট যাহা ব্যক্ত করিবেন তাহা উত্তমরূপে ধারণপূর্ব্বক আমার নিকট জ্ঞাপন করিবে, তথাগতগণ অসত্য কহেন না।'

৩। ব্রাহ্মণ বর্ষকার "তথাস্তু" বলিয়া মগধরাজকে প্রতিশ্রুতি দানপূর্ব্বক উত্তম উত্তম যান প্রস্তুত করাইয়া উত্তম যানে আরোহণ করিয়া ঐ সকল যানসহ রাজগৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া গৃধ্রকূট পর্ব্বতে গমন করিলেন। তথায় যতদূর যানভূমি ততদূর যানে গমন করিয়া পরে যান হইতে অবতরণপূর্ব্বক

---

১। বৃজি—জাতি বিশেষের নাম। উহারা মগধের নিকটবর্ত্তী স্থানে বাস করিত।

পদব্রজে ভগবানেব সমীপে উপস্থিত হইলেন। ভগবানকে অভিবাদনপূর্ব্বক তাঁহাব সহিত চিত্তরঞ্জক বাক্যালাপান্তে তিনি একপ্রান্তে উপবেশন কবিলেন এবং মগধবাজ কর্ত্তৃক যেবূপ আদিষ্ট হইয়াছিলেন সেইবূপ সমস্ত বৃত্তান্ত ভগবানেব নিকট নিবেদন কবিলেন।

৪। ঐ সময়ে আয়ুষ্মান আনন্দ ভগবানেব পশ্চাতে দণ্ডাযমান হইয়া তাঁহাকে ব্যজনে বত ছিলেন। অতঃপব ভগবান আনন্দকে কহিলেন ঃ 'আনন্দ, তুমি শুনিযাছ কি যে বৃজিগণ প্রাযশঃই জনসাধারণেব অবাধ সম্মিলনেব আযোজন কবেন ?

আনন্দ উত্তব কবিলেন, 'দেব, আমি শুনিযাছি।'

'আনন্দ, যতদিন বৃজিগণ এইবূপ জনসাধাবণেব অবাধ সম্মিলনেব আযোজন কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা। আনন্দ, তুমি শুনিযাছ কি যে বৃজিগণ সমগ্র হইযা একত্রিত হয, সমগ্রভাবে উত্থান কবে, সমগ্র হইযা বৃজিগণেব কবণীয সম্পাদন কবে ?'

'দেব, আমি এইবূপ শুনিযাছি।'

'আনন্দ, যতদিন বৃজিগণ ঐবূপ কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা। আনন্দ, তুমি শুনিযাছ কি যে, বৃজিগণ অব্যবস্থিতেব ঘোষণা কবেন না, ব্যবস্থিতেব উচ্ছেদ কবেন না, যথাপ্রজ্ঞপ্ত পুবাতন বৃজিধর্ম্ম গ্রহণ পূর্ব্বক উহাতে স্থিত হন ?'

'দেব, আমি এইবূপ শুনিযাছি।'

'আনন্দ, যতদিন বৃজিগণ অব্যবস্থিতেব ঘোষণা না কবেন, ব্যবস্থিতেব উচ্ছেদ সাধন না কবেন, যথা—প্রজ্ঞপ্ত পুবাতন বৃজিধর্ম্ম গ্রহণ পূর্ব্বক উহাতে স্থিত হন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা। আনন্দ, তুমি শুনিযাছ কি যে, বৃজিগণ তাঁহাদেব মধ্যে যাহাবা বযোজ্যেষ্ঠ তাহাদেব সৎকাব কবেন, তাহাদেব প্রতি ভক্তি ও সম্মান প্রদর্শন কবেন, তাহাদিগেব পূজা কবেন, তাহাদেব বাক্য শ্রোতব্যবূপে গ্রহণ কবেন ?'

'দেব, আমি এইবূপ শুনিযাছি।'

'আনন্দ, যতদিন বৃজিগণ তাঁহাদেব বযোজ্যেষ্ঠগণেব সৎকাব কবিবেন, তাঁহাদেব প্রতি ভক্তি ও সম্মান প্রদর্শন কবিবেন, তাঁহাদিগেব পূজা কবিবেন, তাঁহাদেব বাক্য শ্রোতব্যবূপে গ্রহণ কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা। আনন্দ, তুমি শুনিযাছ কি যে, বৃজিগণ

তাঁহাদের কুলস্ত্রী ও কুলকুমারীগণকে বলপূর্ব্বক ধৃত করিয়া রক্ষিতায় পরিণত করেন না ?'

'দেব, আমি এইরূপ শুনিয়াছি।

'আনন্দ, যতদিন বৃজিগণ তাঁহাদের কুলস্ত্রীও কুলকুমারীগণকে বলপূর্ব্বক ধৃত করিয়া রক্ষিতায় পরিণত না করিবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা। আনন্দ, তুমি শুনিয়াছ কি যে, বৃজিগণ তাঁহাদের নগর এবং জনপদস্থ চৈত্যসমূহের সৎকার করেন, তাহাদের প্রতি ভক্তি ও সম্মান প্রদর্শন করেন, তাহাদের পূজা করেন, তাহাদের পূর্ব্বদত্ত, পূর্ব্বকৃত, ধর্ম্মানুমোদিত বলি দান করিতে পরাঙ্মুখ হন না ?'

'দেব, আমি এইরূপ শুনিয়াছি।'

'আনন্দ, যতদিন বৃজিগণ তাঁহাদের নগর এবং জনপদস্থ চৈত্য সমূহের সৎকার করিবেন, তাহাদের প্রতি ভক্তি ও সম্মান প্রদর্শন করিবেন, তাহাদের পূজা করিবেন, তাহাদের পূর্ব্বদত্ত, পূর্ব্বকৃত, ধর্ম্মানুমোদিত বলি দান করিতে পরাঙ্মুখ না হইবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা। আনন্দ, তুমি শুনিয়াছ কি যে, বৃজিগণের অরহতদিগের ধর্ম্মানুমোদিত রক্ষা, নিরাপত্তা এবং পালন সুব্যবস্থিত, যাহাতে দূরস্থ অরহতগণ রাজ্যে প্রবেশ করিতে পারেন এবং রাজ্যস্থ অরহতগণ স্বচ্ছন্দে বাস করিতে পারেন ?'

'দেব, আমি এইরূপ শুনিয়াছি।'

'আনন্দ, যতদিন বৃজিদিগের অরহতগণের ধর্ম্মানুমোদিত রক্ষা, নিরাপত্তা এবং পালন সুব্যবস্থিত থাকিবে, যাহাতে দূরস্থ অরহতগণ রাজ্যে প্রবেশ করিতে পারেন এবং রাজ্যস্থ অরহতগন স্বচ্ছন্দে বাস করিতে পারেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।

৫। অতঃপর ভগবান ব্রাহ্মণ বর্ষকারকে সম্বোধন করিলেন ঃ

'ব্রাহ্মণ, এক সময় আমি বৈশালির সারন্দদ চৈত্যে অবস্থান করিতেছিলাম, ঐ সময় আমি বৃজিদিগকে এই সাতটি মঙ্গলবিধায়ক ধর্ম্মের উপদেশ দিয়াছিলাম ; ব্রাহ্মণ, যতদিন এই সাত মঙ্গলবিধায়ক ধর্ম্ম বৃজিগণের মধ্যে বর্ত্তমান থাকিবে, যতদিন তাহারা ঐ ধর্ম্মানুসারে আপনাদিগকে নিয়ন্ত্রিত করিবে, ততদিন তাহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।

ব্রাহ্মণ বর্ষকার প্রত্যুত্তরে ভগবানকে এইরূপ কহিলেন ঃ

'হে গোতম, মাত্র একটি মঙ্গলবিধাযক ধর্ম্মপালনবত বৃজিগণেব পতন না হইয়া উত্থান হইবাবই কথা, সমগ্র সাতটি ধর্ম্মেব পালনেব ত কথাই নাই। কূটনীতি অথবা মিত্রভেদ অবলম্বন ব্যতীত যুদ্ধে মগধবাজ কর্ত্তৃক বৃজিগণ অপবাজেয। এক্ষণে, হে গোতম, আমি যাই, আমাব অনেক কর্ত্তব্য আছে।'

'ব্রাহ্মণ, তোমাব ইচ্ছা।'

অতঃপব ব্রাহ্মণ বর্ষকার ভগবদ্বাক্যেব অভিনন্দন ও অনুমোদন পূর্ব্বক আসন হইতে উত্থান কবিযা প্রস্থান কবিলেন।

৬। অনন্তর ভগবান ব্রাহ্মণ বর্ষকাবেব প্রস্থানেব অব্যবহিত পবে আযুষ্মান আনন্দকে কহিলেন: 'আনন্দ, তুমি যাও এবং বাজগৃহেব নিকটে যে সকল ভিক্ষু অবস্থান কবিতেছেন তাঁহাদিগকে উপস্থানশালায় একত্রিত কব।'

আনন্দ 'তথাস্তু' বলিয়া বাজগৃহেব নিকটস্থ সমস্ত ভিক্ষুগণকে উপস্থান-শালায় একত্রিত কবিযা ভগবানেব নিকট গমনপূর্ব্বক তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে দাঁড়াযমান হইলেন, পবে তিনি ভগবানকে কহিলেন:

'দেব, ভিক্ষুসংঘ একত্রিত, এক্ষণে ভগবানেব যাহা ইচ্ছা।

তৎপবে ভগবান আসন হইতে উত্থান কবিযা উপস্থানশালায গমনপূর্ব্বক নির্দ্দিষ্ট আসনে উপবেশন কবিয়া ভিক্ষুগণকে কহিলেন:

'ভিক্ষুগণ, আমি তোমাদিগকে সপ্ত মঙ্গলবিধাযক ধর্ম্মেব উপদেশ দিব, শ্রবণ কব, উত্তমরূপে মনঃসংযোগ কর।'

ভিক্ষুগণ 'তথাস্তু' বলিলে ভগবান কহিলেন:

'ভিক্ষুগণ, যতদিন ভ্রাতৃবর্গ আপনাদেব সম্মিলনেব ব্যবস্থা কবিযা বাবম্বাব একত্রিত হইবেন, ততদিন তাঁহাদের পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা সমগ্র হইযা একত্রিত হইবেন, সমগ্র হইযা উত্থান কবিবেন, সমগ্র হইযা সংঘনির্দ্দিষ্ট কর্ম্মসমূহেব সম্পাদন কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা অব্যবস্থিতেব ঘোষণা না কবিবেন, ব্যবস্থিতেব উচ্ছেদ না কবিবেন, যথাব্যবস্থিত শিক্ষাপদ সমূহ দ্বাবা নিযন্ত্রিত হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা তাঁহাদেব মধ্যে যাঁহাবা অভিজ্ঞ, বহুপূর্ব্বগ, সংঘপিতা, সংঘ-পবিনাযক, তাঁহাদেব সৎকাব কবিবেন, তাঁহাদিগকে ভক্তি কবিবেন,

তাঁহাদেব সম্মান-ও পূজা কবিবেন, তাঁহাদেব বাক্য শ্রোতব্যবূপে গ্রহণ কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা উৎপন্ন পুনর্ভবিক তৃষ্ণাব বশবর্ত্তী না হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা নির্জ্জনবাসে প্রীতিলাভ কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবারই কথা।'

'যতদিন তাঁহাবা স্বীয স্বীয চিত্তেব স্থৈর্য্য সম্পাদন কবিবেন, যাহাতে অনাগত প্রিযশীল সব্রহ্মচাবীগণ তাঁহাদেব নিকট আগমন কবিতে পাবেন, এবং যাঁহাবা আগত তাঁহাবা স্বচ্ছন্দে অবস্থান কবিতে পাবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন এই সাত মঙ্গলবিধাযক ধর্ম্ম তাহাদেব মধ্যে বর্ত্তমান থাকিবে, যতদিন তাঁহাবা ঐ ধর্ম্মানুসাবে আপনাদিগকে নিযন্ত্রিত কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

৭। 'ভিক্ষুগণ, অপব সাতটি মঙ্গলবিধাযক ধর্ম্মেব উপদেশ দিব, শ্রবন কব, উত্তমবূপে মনঃ সংযোগ কব।'

ভিক্ষুগণ 'তথাস্তু' বলিলে ভগবান কহিলেন ঃ

'যতদিন ভিক্ষুগণ পার্থিব কর্ম্মসমূহে প্রীতিলাভ না কবিবেন, ঐবূপ কর্ম্মে বত না হইবেন, উহাতে সম্পর্কবিহীন হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা বৃথা বাক্যালাপপ্রিয না হইবেন, ঐ বূপ বাক্যালাপে বত না হইবেন, উহাতে সম্পর্কবিহীন হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা আলস্যপবাযণ না হইবেন, আলস্যে প্রীতিলাভ না কবিবেন, আলস্যেব প্রশ্রয না দিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা সঙ্গশীলী না হইবেন সঙ্গীপ্রিব না হইবেন, সঙ্গে প্রীতিলাভ না কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা পাপেচ্ছা সম্পন্ন না হইবেন, পাপেচ্ছাব বশবর্ত্তী না হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা পাপকাবীব মিত্র না হইবেন, সহাযক না হইবেন, পাপ-

কারীর সহিত ঘনিষ্ঠতা না করিবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

'যতদিন তাঁহারা অল্পমাত্র সাফল্য লাভ হেতু গন্তব্য পথে ক্ষান্ত না হইবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

'যতদিন এই সাত মঙ্গলবিধায়ক ধর্ম্ম তাঁহাদের মধ্যে বর্ত্তমান থাকিবে, যতদিন তাহারা ঐ ধর্ম্মানুসারে আপনাদিগকে নিয়ন্ত্রিত করিবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

৮। 'ভিক্ষুগণ, অপর সাতটি মঙ্গলবিধায়ক ধর্ম্মেরও উপদেশ দিব, শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর।

ভিক্ষুগণ 'তথাস্তু' বলিলে ভগবান কহিলেন:

'যতদিন ভিক্ষুগণ শ্রদ্ধাবান হইবেন, বিনয়ী হইবেদ, বিবেকী হইবেন, বহুশ্রুত হইবেন, সংকল্প বদ্ধ হইবেন, স্থিরচিত্ত হইবেন, প্রজ্ঞাবান হইবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

'যতদিন এই সাতটি মঙ্গলবিধায়ক ধর্ম্ম তাঁহাদের মধ্যে বর্ত্তমান থাকিবে, যতদিন তাঁহারা ঐ ধর্ম্মানুসারে আপনাদিগকে নিয়ন্ত্রিত করিবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

৯। 'ভিক্ষুগণ, অপর সাতটি মঙ্গলবিধায়ক ধর্ম্মের উপদেশ দিব, শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর।'

ভিক্ষুগণ 'তথাস্তু' বলিলে ভগবান কহিলেন:

'যতদিন ভিক্ষুগণ স্মৃতি-সম্বোধ্যঙ্গ, ধর্ম্মবিচয়-সম্বোধ্যঙ্গ, বীর্য্য-সম্বোধ্যঙ্গ, প্রীতি-সম্বোধ্যঙ্গ, প্রশ্রব্ধি-সম্বোধ্যঙ্গ, সমাধি-সম্বোধ্যঙ্গ, এবং উপেক্ষা-সম্বোধ্যঙ্গ ভাবনা করিবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

'যতদিন এই সাতটি মঙ্গলবিধায়ক ধর্ম্ম তাঁহাদের মধ্যে বর্ত্তমান থাকিবে, যতদিন তাঁহারা ঐ ধর্ম্মানুসারে আপনাদিগকে নিয়ন্ত্রিত করিবেন, ততদিন তাঁহাদের পতন না হইয়া উত্থান হইবারই কথা।'

১০। 'ভিক্ষুগণ, অপর সাতটি মঙ্গলবিধায়ক ধর্ম্মের উপদেশ দিব, শ্রবণ কর, উত্তমরূপে মনঃ সংযোগ কর।'

ভিক্ষুগণ 'তথাস্তু' বলিলে ভগবান কহিলেন:

'যতদিন ভিক্ষুগণ অনিত্য-সংজ্ঞা, অনাত্ম-সংজ্ঞা, অশুভ-সংজ্ঞা, আদীনব-

সংজ্ঞা, প্রহাণ-সংজ্ঞা বিবাগ-সংজ্ঞা, এবং নিবোধ-সংজ্ঞাব ভাবনা কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন এই সাতটি মঙ্গলবিধাযক ধর্ম্ম তাঁহাদেব মধ্যে বর্ত্তমান থাকিবে, যতদিন তাঁহাবা ঐ ধর্ম্মানুসাবে আপনাদিগকে নিযন্ত্রিত কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইয়া উত্থান হইবাবই কথা।'

১১। 'ভিক্ষুগণ, ছযটি মঙ্গলবিধায়ক ধর্ম্মেব উপদেশ দিতেছি, শ্রবণ কব, উত্তমবূপে মনঃসংযোগ কব।'

ভিক্ষুগণ 'তথাস্তু' বলিলে ভগবান কহিলেন ঃ

'যতদিন ভিক্ষুগণ সব্রহ্মচাবীগণের প্রতি, প্রকাশ্যে অথবা অপ্রকাশ্যে, কায়মনোবাক্যে মৈত্রীভাবাপন্ন হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা ধর্ম্মসঙ্গত ধর্ম্মানুসাবে প্রাপ্ত লাভসমূহে—এমন কি ভিক্ষাপাত্রে নিক্ষিপ্ত দ্রব্য মাত্রে—অপ্রতিবিভক্তভোগী হইযা শীলবান সব্রহ্মচাবী-গণেব সহিত সাধাবণ ভোগী হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন তাঁহাবা অখণ্ড, নির্দ্দোষ, নির্ম্মল, পবিত্র, শুদ্ধ, বিজ্ঞ প্রশংসিত, নিষ্কলঙ্ক, সমাধি-সংবর্ত্তনিব শীলসমূহে সব্রহ্মচাবীগণেব সহিত প্রকাশ্যে অথবা অপ্রকাশ্যে স্থিত হইবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন ভিক্ষুগণ যে আর্য্য দৃষ্টি সংসাব হইতে মুক্তিব প্রদর্শক এবং যাহা উহাব অনুসবণকাবীকে সম্যক্ দুঃখক্ষযে উপনীত কবে, সব্রহ্মচাবী-গণেব সহিত প্রকাশ্যে অথবা অপ্রকাশ্যে ঐ দৃষ্টি-যুক্ত হইযা অবস্থান কবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

'যতদিন এই ছযটি মঙ্গলবিধাযক ধর্ম্ম তাঁহাদেব মধ্যে বর্ত্তমান থাকিবে, যত-দিন তাঁহাবা ঐ ধর্ম্মানুসাবে আপনাদিগকে নিযন্ত্রিত কবিবেন, ততদিন তাঁহাদেব পতন না হইযা উত্থান হইবাবই কথা।'

১২। বাজগৃহে গৃধ্রকূট পর্ব্বতে অবস্থান কালে ভগবান ভিক্ষুদিগেব নিকট বিস্তৃতভাবে ধর্ম্মকথা কহিলেন ঃ ইহা শীল, ইহা সমাধি, ইহা প্রজ্ঞা, শীলপবিভাবিত সমাধি মহৎ ফলোৎপাদক, মহোপকাবী, সমাধি পবিভাবিত প্রজ্ঞা মহৎফলোৎপাদক, মহোপকাবী, প্রজ্ঞা পবিভাবিতচিত্ত সম্যকবূপে আস্রব-

সমূহ হইতে—যথা কামাস্রব, ভবাস্রব, দৃষ্টি আস্রব এবং অবিদ্যাস্রব হইতে বিমুক্ত হয়।

১৩। অতঃপর ভগবান রাজগৃহে ইচ্ছানুরূপ অবস্থান করিয়া আয়ুষ্মান আনন্দকে সম্বোধন করিয়া কহিলেন: 'আনন্দ চল, আমরা অম্বলট্ঠিকায গমন করি।

আনন্দ কহিলেন, 'দেব, তথাস্তু।' তদনন্তর ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত অম্বলট্ঠিকায গমন করিলেন।

১৪। তথায় ভগবান রাজভবনে অবস্থান করিতে লাগিলেন। সেইস্থানেও তিনি ভিক্ষুদিগের নিকট বিস্তৃতভাবে ধর্ম্মকথা কহিলেন: ইহা শীল, ইহা সমাধি, ইহা প্রজ্ঞা· অবিদ্যাস্রব হইতে বিমুক্ত হয়।'

১৫। অতঃপর ভগবান অম্বলট্ঠিকায যতদিন ইচ্ছা অবস্থান করিয়া আনন্দকে কহিলেন: 'আনন্দ, চল, আমরা নালন্দায গমন করি।

আনন্দ কহিলেন, 'তথাস্তু'। তৎপরে ভগবান সুবৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত নালন্দায গমন করিলেন। তথায ভগবান পাবারিক-আম্রবনে অবস্থান করিতে লাগিলেন।

১৬। অনন্তর আয়ুষ্মান সারিপুত্র ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবিষ্ট হইলেন। পরে তিনি ভগবানকে কহিলেন:

'দেব, আমি ভগবানের প্রতি এতই শ্রদ্ধাবান যে, আমার মতে সম্বোধির সম্বন্ধে ভগবান অপেক্ষা অভিজ্ঞতর অন্য শ্রমণ অথবা ব্রাহ্মণ কখনও ছিল না, হইবে না এবং এখনও নাই।'

'সারিপুত্র। তুমি যাহা কহিয়াছ তাহা সত্যই গৌরবমণ্ডিত ও সুস্পষ্ট, উহা সত্যই ভাবাবেশের গান। তাহা হইলে, সারিপুত্র, অতীত কালে যাঁহারা অর্হৎ সম্যক সম্বুদ্ধ হইয়াছিলেন, স্ব-চিত্তে তাঁহাদের চিত্ত পরিজ্ঞাত হইয়া তুমি জানিয়াছ তাঁহারা কিরূপ শীলসম্পন্ন ছিলেন, কিরূপ ধর্ম্মসম্পন্ন ছিলেন, কিরূপ প্রজ্ঞাসম্পন্ন ছিলেন, কিরূপই বা তাঁহাদের জীবন যাত্রার প্রণালী ছিল এবং তাঁহারা কিরূপ বিমুক্তি লাভ করিয়াছিলেন?

'ভন্তে, তাহা নহে।'

'তাহা হইলে, সারিপুত্র, যাঁহারা ভবিষ্যতে অর্হৎ সম্যক সম্বুদ্ধ হইবেন, স্ব-চিত্তে তাঁহাদের চিত্ত পরিজ্ঞাত হইয়া তুমি জানিয়াছ তাঁহারা কিরূপ শীল

সম্পন্ন হইবেন, কিরূপ ধর্ম্মসম্পন্ন হইবেন, কিরূপ প্রজ্ঞাসম্পন্ন হইবেন, কিরূপই বা তাঁহাদের জীবনযাত্রার প্রণালী হইবে এবং তাঁহারা কিরূপ বিমুক্তি লাভ করিবেন ?'

'ভন্তে, তাহা নহে।'

'তাহা হইলে, সারিপুত্র, বর্ত্তমানে অরহৎ সম্যকসম্বুদ্ধ আমার চিত্ত স্ব-চিত্তে পরিজ্ঞাত হইয়া তুমি জানিয়াছ ভগবান কিরূপ শীলসম্পন্ন, কিরূপ ধর্ম্ম ও প্রজ্ঞাসম্পন্ন, কিরূপই বা তাঁহার জীবন যাত্রা প্রণালী এবং তিনি কিরূপ বিমুক্তি লাভ করিয়াছেন ?'

'ভন্তে, তাহা নহে।'

'সারিপুত্র, অতীত, ভবিষ্যৎ ও বর্ত্তমান অরহৎ সম্যক সম্বুদ্ধগণের চিত্ত তোমার পরিজ্ঞাত নহে, তবে কিরূপে তুমি এরূপ সুমহান ও সুস্পষ্ট উক্তি করিলে ? কিরূপে তোমার এরূপ ভাবাবেশ গীত হইল ?'

১৭। 'ভন্তে অতীত, ভবিষ্যৎ ও বর্ত্তমান অরহৎ সম্যক সম্বুদ্ধগণের চিত্ত আমার জ্ঞাত নহে। তবে আমি ন্যায়ানুযায়ী সিদ্ধান্তের উপর দণ্ডায়মান। দেব, মনে করুন কোন রাজার সীমান্তে স্থিত নগরী সুদৃঢ় ভিত্তির উপর গঠিত, দুর্ভেদ্য প্রাচীর বেষ্টিত, উহার মাত্র একটি দ্বার, রাজা সেখানে বন্ধু ভিন্ন অপর সকলের প্রবেশ নিষিদ্ধ করিবার জন্য চতুর, দক্ষ এবং বুদ্ধিমান প্রহরী রাখিয়াছেন। রাজা নগরাভিমুখী পথগুলি পরিদর্শনে যাইয়া দুর্গ প্রাকারের কোথায়ও এমন কোন ছিদ্রাদি হয়ত দেখিতে পাইবেন না যেখান দিয়া বিড়ালের ন্যায় একটু ক্ষুদ্র প্রাণীও বাহির হইতে পারে। তথাপি তাঁহার মনে এইরূপ হইবে যে, বৃহত্তর প্রাণীগণ, যাহারা নগরে প্রবেশ করিবে কিম্বা নগর ত্যাগ করিবে, তাহাদিগকে মাত্র ঐ একটি দ্বার ব্যবহার করিতে হইবে। আমিও সেইরূপ সিদ্ধান্তের ভিত্তিতে স্থিত। আমি জানি অতীতের বুদ্ধগণ সকলেই চিত্তের উপক্লেশ প্রজ্ঞাদুর্ব্বলকারী পঞ্চ নীবরণ পরিহার করিয়া, চতুর্ব্বিধ স্মৃতি-প্রস্থানে চিত্তকে সুপ্রতিষ্ঠিত করিয়া, সপ্ত বোধ্যঙ্গ যথারূপে অনুশীলন পূর্ব্বক অনুত্তর সম্যক সম্বোধি প্রাপ্ত হইয়াছিলেন। যাঁহারা ভবিষ্যতে বুদ্ধ হইবেন তাঁহারা সকলেই ঐ একই মার্গ অবলম্বন করিয়া সম্বোধি প্রাপ্ত হইবেন। বর্ত্তমানে ভগবানও ঐ মার্গই অবলম্বন করিয়া সম্যক সম্বুদ্ধ হইয়াছেন।'

১৮। ঐ স্থানেও ভগবান নালন্দায় পাবারিক আম্রবনে অবস্থানকালে

ভিক্ষুদিগের নিকট বিস্তৃতভাবে ধর্ম্মকথা কহিলেন ঃ ইহা শীল ইহা সমাধি, ···অবিদ্যাস্রব হইতে বিমুক্ত হয়। (১২ পদচ্ছেদ দ্রষ্টব্য)।

১৯। অতঃপর ভগবান নালন্দায় ইচ্ছানুরূপ অবস্থান করিয়া আয়ুষ্মান আনন্দকে সম্বোধন করিয়া কহিলেন ঃ 'এস, আনন্দ, আমরা পাটলিগ্রামে গমন করি।'

'দেব, তথাস্তু', আনন্দ এইরূপ কহিলে ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত পাটলিগ্রামে গমন করিলেন।'

২০। পাটলিগ্রামের উপাসকগণ শ্রবণ করিল যে, ভগবান পাটলিগ্রামে উপনীত হইয়াছেন। তখন ঐ গ্রামের উপাসকগণ ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবেশন করিল। পরে তাহারা ভগবানকে কহিল, 'ভগবান, আমাদের অতিথিশালায় অবস্থান করুন।' ভগবান মৌনভাবের দ্বারা সম্মতি জ্ঞাপন করিলেন।

২১। তৎপরে উপাসকগণ ভগবানের সম্মতি জ্ঞাত হইয়া আসন হইতে উত্থান করিয়া ভগবানকে অভিবাদন এবং প্রদক্ষিণ পূর্ব্বক অতিথিশালায় গমন করিল। তথায় তাহারা চতুর্দ্দিকে আস্তরণ বিস্তৃত করিয়া আসন স্থাপন পূর্ব্বক জলাধার এবং তৈলপ্রদীপ প্রতিষ্ঠিত করিয়া ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে দণ্ডায়মান হইল। তৎপরে তাহারা ভগবানকে কহিল ঃ

'দেব, অথিতিশালার সর্ব্বত্র আস্তরণ বিস্তৃত হইয়াছে, আসন স্থাপিত হইয়াছে, জলপাত্র এবং প্রদীপ প্রতিষ্ঠিত হইয়াছে, এক্ষণে ভগবানের যাহা ইচ্ছা।'

২২। তৎপরে ভগবান পরিচ্ছদ পরিহিত হইয়া পাত্র ও চীবর সহ ভিক্ষুসঙ্ঘের সহিত অথিতিশালায় গমন করিলেন এবং পাদ প্রক্ষালন-পূর্ব্বক অভ্যন্তরে প্রবেশ করিয়া মধ্যেস্থিত স্তম্ভ পশ্চাতে রাখিয়া পূর্ব্বাভিমুখী হইয়া উপবেশন করিলেন। ভিক্ষুগণও পাদ প্রক্ষালনপূর্ব্বক শালায় প্রবেশ করিয়া পশ্চিমদিকস্থ ভিত্তি পশ্চাতে রাখিয়া পূর্ব্বমুখী হইয়া ভগবানকে বেষ্টন করিয়া উপবেশন করিলেন। উপাসকগণও পাদপ্রক্ষালনান্তে অতিথি-শালায় প্রবেশপূর্ব্বক পূর্ব্বদিকস্থ ভিত্তি পশ্চাতে রাখিয়া পশ্চিমাভিমুখী হইয়া ভগবানের সম্মুখীন হইয়া উপবিষ্ট হইল।

২৩। তৎপরে ভগবান পাটলিগ্রামের উপাসকগণকে সম্বোধন করিয়া

কহিলেনঃ 'গৃহপতিগণ, দুঃশীল শীলভ্রষ্টগণের পঞ্চবিধ ক্ষতি, কি কি?

'দুঃশীল শীলভ্রষ্টগণ প্রমাদহেতু দারুণ দারিদ্র্যে উপনীত হয, ইহা প্রথম ক্ষতি।

'পুনশ্চ, তাহাদের নিন্দা ঘোষিত হয, ইহা দ্বিতীয ক্ষতি।

'পুনশ্চ, তাহারা যে সমাজেই প্রবেশ করুক—তাহা ক্ষত্রিযদিগেরই হউক, অথবা ব্রাহ্মণদিগের, অথবা গৃহপতিদিগের, অথবা শ্রমণদিগেরই হউক—তথায তাহারা সঙ্কুচিত ও হতবুদ্ধি হইযা থাকে, ইহা তৃতীয ক্ষতি।'

'পুনরায, মৃত্যুকালে তাহারা উদ্বেগপূর্ণ হয, ইহা চতুর্থ ক্ষতি।'

'পুনশ্চ, মৃত্যুর পর দেহের ধ্বংসাবসানে তাহাদের পুনর্জন্ম, দুঃখ-দুর্দশা দুর্গতি পূর্ণ হয। ইহা পঞ্চম ক্ষতি।'

২৪। 'শীলবানদিগের শীলরক্ষার পঞ্চবিধ ফল,—কি কি?'

'প্রথমতঃ, তাঁহারা অধ্যবসায সম্পন্ন হইযা মহৎ ঐশ্বর্য্যের অধিকারী হন।'

'দ্বিতীযতঃ তাঁহাদের খ্যাতি চতুর্দ্দিকে ব্যাপ্ত হয।'

'তৃতীযতঃ, তাঁহারা যে সমাজেই প্রবেশ করেন,—তাহা ক্ষত্রিযদিগের হউক, ব্রাহ্মণদিগের হউক, গৃহপতিদিগের হউক, অথবা শ্রমণদিগেরই হউক,—তথায তাঁহারা আত্মপ্রত্যয ও ধৃতি সহকারে প্রবেশ করেন।'

'চতুর্থতঃ, তাঁহারা বিনা উদ্বেগে দেহত্যাগ করেন।'

'সর্ব্বশেষে, মৃত্যুর পর দেহের ধ্বংসাবসানে তাঁহাদের পুনর্জন্ম সুখময ও সুগতিসম্পন্ন হয। শীলবানদিগের শীলরক্ষার এই পঞ্চবিধ লাভ।'

২৫। তৎপরে ভগবান দীর্ঘরাত্রি পর্য্যন্ত পাটলিগ্রামের উপাসকগণকে ধর্ম্মকথায উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত ও প্রহৃষ্ট করিযা তাহাদিগকে কহিলেন, 'গৃহপতিগণ, রাত্রি অনেক হইযাছে, এক্ষণে তোমরা ইচ্ছানুরূপ করিতে পার।' এই কথা বলিযা তিনি তাহাদিগকে বিদায দিলেন। তাহারাও 'দেব, তথাস্তু' বলিযা আসন হইতে উত্থান করিযা ভগবানকে অভিবাদন এবং প্রদক্ষিণ পূর্ব্বক প্রস্থান করিল। ইহার অব্যবহিত পরে ভগবান নির্জ্জন কক্ষে প্রবেশ করিলেন।

২৬। ঐ সমযে সুনীধ এবং বর্ষকার নামক মগধের প্রধান অমাত্যদ্বয বৃজিগণের আক্রমণ প্রতিরোধার্থ পাটলিগ্রামে নগর নির্ম্মাণ করিতেছিলেন।

বহুসহস্র দেবতাও ঐ সময়ে তথায় বাস গ্রহণ করিতেছিল। যেস্থানে মহা-প্রভাবশালী দেবতাগণ বাস গ্রহণ করেন, সেইস্থানে পরাক্রমশালী নৃপতিগণ এবং তাঁহাদের প্রধান অমাত্যগণ বাসস্থান নির্ম্মাণ করিতে ইচ্ছা করেন। যেস্থানে মধ্যম শ্রেণীর দেবতাগণ বাসগ্রহণ করেন, সেইস্থানে মধ্যম শ্রেণীর নৃপতি ও তাঁহাদের প্রধান অমাত্যগণ বাসস্থান নির্ম্মাণ করিতে ইচ্ছা করেন, যেস্থানে নিম্নশ্রেণীর দেবতাগণ বাসগ্রহণ করেন, সেইস্থানে নিম্নশ্রেণীর নৃপতি ও তাঁহাদের প্রধান অমাত্যগণ বাসস্থান নির্ম্মাণ করিতে ইচ্ছা করেন।

২৭। ভগবান দিব্য, বিশুদ্ধ, অমানুষিক চক্ষুদ্বারা পাটলিগ্রামে বাসস্থান গ্রহণে নিরত ঐ সকল সহস্রাধিক দেবতাগণকে নিরীক্ষণ করিলেন। অতঃপর তিনি প্রত্যুষে উঠিয়া আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, পাটলিগ্রামে কে নগর নির্ম্মাণ করিতেছে ?'

'ভন্তে, সুনীধ এবং বর্ষকার নামক মগধের প্রধান অমাত্যদ্বয় বৃজিগণের আক্রমণ প্রতিরোধার্থ পাটলিগ্রামে নগর নির্ম্মাণ করিতেছেন।'

২৮। 'আনন্দ, মগধের প্রধান অমাত্যদ্বয় যেন ত্রায়স্ত্রিংশ দেবগণের সহিত মন্ত্রণা করিয়াই বৃজিগণের আক্রমণ প্রতিরোধার্থ পাটলিগ্রামে নগর নির্ম্মাণ করিতেছেন। আনন্দ, আমি দিব্য, বিশুদ্ধ, অমানুষিক চক্ষুদ্বারা এই পাটলিগ্রামে বাসস্থান গ্রহণে নিরত বহুসহস্র দেবতাকে দেখিয়াছি। যেস্থানে মহাপ্রভাবশালী দেবতাগণ বাস গ্রহণ করেন, সেইস্থানে পরাক্রমশালী নৃপতিগণ এবং তাঁহাদের প্রধান অমাত্যগণ বাসস্থান নির্ম্মাণ করিতে ইচ্ছা করেন। যেস্থানে মধ্যম শ্রেণীর দেবতাগণ বাস গ্রহণ করেন, সেইস্থানে মধ্যম শ্রেণীর নৃপতি ও তাঁহাদের প্রধান অমাত্যগণ বাসস্থান নির্ম্মাণ করিতে ইচ্ছা করেন ; যেস্থানে নিম্নশ্রেণীর দেবতাগণ বাস গ্রহণ করেন, সেইস্থানে নিম্নশ্রেণীর নৃপতি ও তাঁহাদের প্রধান অমাত্যগণ বাসস্থান নির্ম্মাণ করিতে ইচ্ছা করেন। আনন্দ, যতদূর আর্য্যভূমি, যতদূর বণিকদিগের গমনাগমনের পথ, তাহার মধ্যে এই পাটলিপুত্র প্রধান নগর হইবে, ইহা সর্ব্ববিধ বাণিজ্যের কেন্দ্র হইবে। কিন্তু পাটলিপুত্রের ত্রিবিধ অন্তরায় আছে—অগ্নি অথবা জল অথবা মিত্রভেদ।'

২৯। তদনন্তর সুনীধ এবং বর্ষকার, মগধের প্রধান অমাত্যদ্বয়, যেখানে ভগবান সেখানে গমন করিলেন এবং ভগবানের সহিত অভিবাদন এবং শিষ্টাচারের আদান প্রদান পূর্ব্বক একপ্রান্তে দণ্ডায়মান হইলেন। পরে তাঁহারা ভগবানকে কহিলেন ঃ 'ভগবান অদ্য ভিক্ষুসংঘের সহিত আমাদের

গৃহে আহার গ্রহণ করুন। ভগবান মৌনভাবের দ্বারা নিমন্ত্রণ গ্রহণ করিলেন।'

৩০। সুনীধ এবং বর্ষকার, মগধের দুই প্রধান অমাত্য, ভগবানের স্বীকৃতি জ্ঞাত হইয়া স্বকীয় আবাসে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক উৎকৃষ্ট খাদ্য ও ভোজ্য প্রস্তুত করিয়া ভগবানের নিকট সংবাদ প্রেরণ করিলেন,—'হে গৌতম, আহার প্রস্তুত।'

তখন ভগবান পূর্ব্বাহ্নে পরিচ্ছদ পরিহিত হইয়া পাত্র-চীবর হস্তে ভিক্ষু-সঙ্ঘের সহিত অমাত্যদ্বয়ের গৃহে গমন পূর্ব্বক নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। মগধের প্রধান অমাত্যদ্বয় বুদ্ধপ্রমুখ ভিক্ষুসঙ্ঘকে উত্তম খাদ্য ও ভোজ্য স্বহস্তে পরিবেশন পূর্ব্বক তৃপ্ত করিলেন। তদনন্তর অমাত্যদ্বয় ভগবান আহারান্তে পাত্র হইতে হস্ত অপসারিত করিলে নিম্ন আসন গ্রহণ পূর্ব্বক এক প্রান্তে উপবেশন করিলেন।

৩১। অমাত্যদ্বয় উপবেশন করিলে ভগবান নিম্নোক্তরূপে দানানুমোদন করিলেন ঃ—

'পণ্ডিত ব্রহ্মচারী যেস্থানে বাস করিয়া শীলবান সংযত পুরুষদিগকে আহার দান করেন, এবং ঐ স্থানে যে সকল দেবতা আছেন তাঁহাদিগকে দক্ষিণা দান করেন, সেইস্থানে দেবতাগণ পূজিত ও সম্মানিত হইয়া তাঁহার পূজা ও সম্মান করেন।

মাতা ঔরসপুত্রকে যেরূপ অনুকম্পা করেন, ঐ সকল দেবতাগণ তাঁহাকে সেইরূপ অনুকম্পা করেন, দেবানুকম্পিত পুরুষ সর্ব্বদা মঙ্গল দর্শন করেন।'

অনন্তর ভগবান অমাত্যদ্বয়কে উপরোক্ত রূপে সাধুবাদ দিয়া আসন হইতে উত্থান পূর্ব্বক প্রস্থান করিলেন।

৩২। অমাত্যদ্বয় ভগবানের পশ্চাদনুসরণ করিল এবং বলিতে লাগিল, 'অদ্য ভগবান যে দ্বার দিয়া নিষ্ক্রান্ত হইবেন তাহার নাম হইবে গৌতম দ্বার। যে তীর্থ দিয়া তিনি গঙ্গা নদী পার হইবেন, সেই তীর্থের নাম হইবে গৌতম-তীর্থ।' তৎপরে ভগবান যে দ্বার দিয়া নিষ্ক্রান্ত হইলেন ঐ দ্বারের নাম হইল গৌতম-দ্বার।

৩৩। অতঃপর ভগবান গঙ্গা নদীতে গমন করিলেন। ঐ সময় গঙ্গা নদী কূলে কূলে পরিপূর্ণ। ইতস্ততঃ গমনাগমনের নিমিত্ত কেহ কেহ

নৌকাব, কেহ বা ভেলাব অন্বেষণ কবিতেছিল, কেহ বা কুল্ল নির্ম্মাণ কবিতে-ছিল। তৎপবে ভগবান যেবূপ বলবান পুবুষ সঙ্কুচিত বাহু প্রসাবিত কবে, অথবা প্রসাবিত বাহু সংকুচিত কবে, সেইবূপ গঙ্গা নদীব এই পাবে অন্তর্হিত হইয়া ভিক্ষু সঙ্ঘেব সহিত অপর তীরে প্রত্যুত্থান কবিলেন।

৩৪। মনুষ্যগণেব উপবোক্ত ক্রিয়া ভগবান দেখিলেন, তখন তাঁহাব মুখ হইতে এই উদান বাক্য নির্গত হইল ঃ

যাঁহাবা ক্ষুদ্র জলাশয পবিহাব পূর্ব্বক সেতুব সাহায্যে সমুদ্র ও নদী উত্তীর্ণ হন, তাঁহাবা পণ্ডিত. যখন জনসাধাবণ কুল্ল নির্ম্মাণ বত, তখন পণ্ডিতগণ উত্তীর্ণ।[১]

। প্রথম ভাণবাব সমাপ্ত ।

১। যাঁহাবা আর্য্য মার্গরূপ সেতুব সাহায্যে কাম, অবিদ্যা এবং মোহরূপ পল্বল পরিহাব পূর্বক তৃষ্ণারূপ সমুদ্র উত্তীর্ণ হন, তাঁহাবা জ্ঞানী, তাঁহাবা মুক্ত। অজ্ঞান জগত আচার অনুষ্ঠান পালন এবং দেবপূজা হইতে মুক্তিব আশা কবে।

# দ্বিতীয় অধ্যায়

২। ১। অতঃপর ভগবান আয়ুষ্মান আনন্দকে কহিলেন: 'আনন্দ, চল, আমরা কোটিগ্রামে গমন করি।' 'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মত হইলেন। তৎপরে ভগবান বৃহৎ ভিক্ষুসংঘের সহিত কোটিগ্রামে গমন করিলেন এবং তথায় অবস্থান করিতে লাগিলেন।

২। তথায় ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিয়া কহিলেন:

'ভিক্ষুগণ চারি আর্য্যসত্যের জ্ঞান এবং অনুভূতির অভাবের কারণেই পুনঃ পুনঃ জন্ম হইতে জন্মান্তরে ভ্রমণ হইয়াছে—আমারও এবং তোমাদিগেরও। ঐ চারিটি কি কি? ভিক্ষুগণ। দুঃখ আর্য্যসত্য, দুঃখ সমুদয় আর্য্যসত্য, দুঃখ নিরোধ আর্য্যসত্য এবং দুঃখ নিরোধের মার্গ আর্য্যসত্য—এই চারি আর্য্যসত্যের জ্ঞান এবং অনুভূতির অভাবের কারণেই পুনঃ পুনঃ জন্ম হইতে জন্মান্তরে ভ্রমণ হইয়াছে—আমারও এবং তোমাদিগেরও। কিন্তু ভিক্ষুগণ। এই চারি আর্য্যসত্যের জ্ঞান এবং অনুভূতি হইলে ভব-তৃষ্ণা উচ্ছিন্ন হয়, পুনঃ পুনঃ জন্ম প্রবর্তনকারী তৃষ্ণার ধ্বংস সাধন হয়, তাহার পর আর পুনর্জন্ম নাই।'

৩। ভগবান এইরূপ কহিলেন। সুগত শাস্তা পুনরায় কহিলেন:

'চারি আর্য্যসত্যের যথারূপ দর্শনের
অভাবে বহুজন্ম অতিক্রান্ত হইয়াছে।
তাহাদের সম্যক অনুধাবনে পুনর্জন্মের
হেতু বিনষ্ট হয়, দুঃখের মূল উচ্ছিন্ন হয়,
তখন আর পুনর্জন্ম নাই।'

৪। কোটিগ্রামে অবস্থান কালে ঐস্থানেও ভগবান ভিক্ষুগণকে বিস্তৃতরূপে ধর্ম্মকথা কহিলেন: ইহা শীল, ইহা সমাধি, ইহা প্রজ্ঞা, শীল-পরিভাবিত সমাধি মহৎ ফলোৎপাদক, মহোপকারী, সমাধি পরিভাবিত প্রজ্ঞা মহৎ ফলোৎপাদক, মহোপকারী, প্রজ্ঞা পরিভাবিত চিত্ত সম্যকরূপে আস্রব সমূহ হইতে—যথা কামাস্রব, ভবাস্রব, দৃষ্টি-আস্রব এবং অবিদ্যা-আস্রব হইতে বিমুক্ত হয়।

৫। ভগবান কোটিগ্রামে যথেচ্ছা অবস্থান করিয়া আয়ুষ্মান আনন্দকে সম্বোধন করিয়া কহিলেন:

'আনন্দ ! চল, আমরা নাদিকে গমন করি।'

'দেব, তথাস্তু' বলিযা আযুষ্মান আনন্দ সম্মতি জ্ঞাপন করিলেন।

অনন্তর ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত নাদিকে গমন করিলেন এবং ঐস্থানে ইষ্টক নির্ম্মিত ভবনে অবস্থান করিতে লাগিলেন।

৬। তদনন্তর আযুষ্মান আনন্দ ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবেশন করিলেন। পরে তিনি ভগবানকে কহিলেন ঃ

'দেব, সাল্‌হ নামক ভিক্ষু নাদিকে মৃত্যুমুখে পতিত হইয়াছেন, তিনি কি গতি লাভ করিযাছেন? পরলোকে তাঁহার নিয়তি কি? নাদিকে নন্দা নাম্নী ভিক্ষুণীর মৃত্যু হইযাছে, তাঁহার কি গতি এবং পরলোকে তাঁহার নিয়তি কি? ঐস্থানে সুদত্ত নামক উপাসকের মৃত্যু হইযাছে, তাঁহার কি গতি এবং পরলোকে নিযতি তাঁহার কি? ঐস্থানে সুজাতা নাম্নী উপাসিকার মৃত্যু হইযাছে, তাঁহার কি গতি এবং পরলোকে তাঁহার নিয়তি কি? ককুধ, কালিঙ্গ, নিকট, কটিস্‌সভ তুট্‌ঠ, সন্তুট্‌ঠ, ভদ্দ, সুভদ্দ নামক উপাসকগণ নাদিকে দেহ ত্যাগ করিযাছেন, তাঁহাদের কি গতি এবং পরলোকে তাঁহাদের নিয়তি কি?'

৭। 'আনন্দ! ভিক্ষু সাল্‌হ আস্রব সমূহের ক্ষযহেতু এই জগতেই অনাস্রব চিত্ত-বিমুক্তি এবং প্রজ্ঞা-বিমুক্তি স্বযং জ্ঞাত হইয়া এবং উপলব্ধি করিয়া উহা লাভ করিয়াছিলেন। ভিক্ষুণী নন্দা পঞ্চ অবরভাগীয়[1] সংযোজনের[2] ক্ষযহেতু ঔপপাতিকা হইযাছেন, ঐ অবস্থাতেই তিনি পরিনির্ব্বাণ প্রাপ্ত হইবেন, ঐ অবস্থা হইতে তাঁহার চ্যুতি নাই। উপাসক সুদত্ত ত্রিবিধ[3] সংযোজনের ক্ষযহেতু রাগ-দ্বেষ-মোহের অবসানে সকৃদাগামী হইযাছেন, তিনি আর একবার মাত্র এই জগতে আসিয়া দুঃখের অন্ত করিবেন। উপাসিকা সুজাতা ত্রিবিধ সংযোজনের ক্ষয়হেতু স্রোতাপন্ন হইয়াছেন, ঐ অবস্থা হইতে তাঁহার চ্যুতি নাই, এবং সম্বোধি তাঁহার নিশ্চিত নিযতি। উপাসক ককুধ পঞ্চ অবরভাগীয সংযোজনের ক্ষয়হেতু ঔপপাতিক হইযাছেন, ঐ অবস্থাতেই তিনি

---

১। কামলোক সম্পর্কিত।

২। সৎকায দৃষ্টি, বিচিকিৎসা, শীলব্রতপরামর্শ, কামচ্ছন্দ, ব্যাপাদ।

৩। উপরোক্ত পঞ্চসংযোজনের প্রথম, দ্বিতীয এবং তৃতীয।

পরিনির্ব্বাণ প্রাপ্ত হইবেন, ঐ অবস্থা হইতে তাঁহার চ্যুতি নাই। কালিঙ্গ, নিকট, কটিস্সভ, তুট্ঠ, সন্তুট্ঠ ভদ্দ এবং সুভদ্দ নামক উপাসকগণ পঞ্চ অবরভাগীয় সংযোজনের ক্ষয়হেতু ঔপপাতিক হইয়াছেন, ঐ অবস্থাতেই তাঁহারা পরিনির্ব্বাণ প্রাপ্ত হইবেন, ঐ অবস্থা হইতে তাঁহাদের চ্যুতি নাই। নাদিকের পঞ্চাশাধিক উপাসক মরণান্তে পঞ্চ অবরভাগীয় সংযোজনের ক্ষয়হেতু উপপাতিক হইয়াছেন, ঐ অবস্থাতেই তাঁহাদের পরিনির্ব্বাণ হইবে, ঐ অবস্থা হইতে তাঁহাদের চ্যুতি নাই। নাদিকের নবতির অধিক উপাসক মরণান্তে ত্রিবিধ সংযোজনের ক্ষয়হেতু রাগ দ্বেষ মোহের অবসানে সকৃদাগামী হইয়াছেন, তাঁহারা আর একবার মাত্র এই জগতে আসিয়া দুঃখের অন্ত করিবেন। পঞ্চশতের অধিক নাদিকের উপাসক মরণান্তে ত্রিবিধ সংযোজনের ক্ষয়হেতু স্রোতাপন্ন হইয়াছেন, ঐ অবস্থা হইতে তাঁহাদের চ্যুতি নাই এবং সম্বোধি তাঁহাদের নিশ্চিত নিয়তি।

৮। 'আনন্দ! মনুষ্যের যে মৃত্যু হইবে ইহাতে আশ্চর্য্যের বিষয় কিছুই নাই, কিন্তু প্রত্যেক মনুষ্যের মৃত্যুর পর তুমি যদি তথাগতের নিকট আসিয়া এইরূপ প্রশ্ন কর, তাহা হইলে উহা তথাগতের বিরক্তির কারণ হইবে। অতএব আমি ধর্ম্মাদর্শ[১] নামক ধর্ম্ম পর্য্যায়ের উপদেশ দিব। ঐ আদর্শ সমন্বিত আর্য্যশ্রাবক ইচ্ছা হইলে আপনার সম্বন্ধে আপনিই ভবিষ্যদ্বাণী করিতে পারিবেন: "আমার আর নরক নাই, পশুযোনিতে জন্ম নাই, প্রেতযোনিতে জন্ম নাই, আমি স্রোতাপন্ন হইয়াছি, উহা হইতে আমার চ্যুতি নাই, সম্বোধি আমার নিশ্চিত নিয়তি।"

৯। 'আনন্দ! এই ধর্ম্মাদর্শ কি? আনন্দ! আর্য্যশ্রাবক বুদ্ধে অচল শ্রদ্ধাসম্পন্ন হন: "ভগবান অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচরণসম্পন্ন, লোকজ্ঞ, সুগত, অনুত্তর দম্য-পুরুষ-সারথি, দেব মনুষ্যের শাস্তা, বুদ্ধ ভগবান।" তিনি (আর্য্যশ্রাবক) ধর্ম্মে অচল শ্রদ্ধাসম্পন্ন হন: "ধর্ম্ম জগতের হিতার্থ ভগবান কর্ত্তৃক ঘোষিত, উহা সাংদৃষ্টিক, অকালিক, সর্ব্ব জগতকে সাদরে আহ্বানকারী, মুক্তি প্রদায়ী এবং বিজ্ঞগণ কর্ত্তৃক স্ব-স্ব চেষ্টায় জ্ঞাতব্য।" তিনি (আর্য্যশ্রাবক) সঙ্ঘে অচল শ্রদ্ধা সম্পন্ন হন: "ভগবানের শ্রাবক সঙ্ঘ সুপ্রতিপন্ন, ঋজু প্রতিপন্ন, ন্যায় প্রতিপন্ন,

---

১। ধর্ম্মের মুকুর:

সম্যক প্রতিপন্ন। চারি পুরুষযুগল এবং অষ্ট পুরুষ পুদ্গল বিশিষ্ট ভগবানের এই শ্রাবক সঙ্ঘ ; তাঁহারা সম্মানের যোগ্য, সৎকারের যোগ্য, দক্ষিণার যোগ্য, পূজার যোগ্য , তাঁহারা জগতের সর্ব্বশ্রেষ্ঠ পুণ্যক্ষেত্র।" এই সঙ্ঘ অখণ্ডিত, নির্দ্দোষ, নির্ম্মল, নিষ্কলঙ্ক, শৃঙ্খল মোচনকারী, বিজ্ঞ প্রশংসিত, বিশুদ্ধ, সমাধি সংবর্ত্তনিক, আর্য্য কান্তশীল সমন্বিত।

'আনন্দ, ইহাই ধর্ম্মাদর্শ ধর্ম্ম-পর্য্যায। এই আদর্শ সমন্বিত আর্য্য-শ্রাবক ইচ্ছা হইলে আপনার সম্বন্ধে আপনিই ভবিষ্যদ্বাণী করিতে পারিবেন: "আমার আর নরক নাই, পশুযোনিতে জন্ম নাই, প্রেতযোনিতে জন্ম নাই, আমি স্রোতাপন্ন হইয়াছি, উহা হইতে আমার চ্যুতি নাই, সম্বোধি আমার নিশ্চিত নিয়তি।"

১০। 'ভগবান নাদিকে ইষ্টক গৃহে অবস্থানকালে এইরূপে বিস্তৃতভাবে ভিক্ষুগণকে ধর্ম্মের উপদেশ দিলেন: ইহা শীল, ইহা সমাধি·· অবিদ্যা আস্রব হইতে বিমুক্ত হয়।' [ ৪ সং পদচ্ছেদ দ্রষ্টব্য ]

১১। অতঃপর ভগবান নাদিকে ইচ্ছানুরূপ অবস্থান করিয়া আয়ুষ্মান আনন্দকে কহিলেন: 'আনন্দ চল, আমরা বৈশালি গমন করি।'

'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন করিলেন।

তৎপরে ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত বৈশালি গমন পূর্ব্বক তথায় অম্বপালি-বনে বাসস্থান গ্রহণ করিলেন।

১২। ঐ স্থানে ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিয়া কহিলেন:

'ভিক্ষুগণ! ভিক্ষু স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইবেন, তোমাদের প্রতি আমার এই উপদেশ।

'কিরূপে ভিক্ষু স্মৃতি সমন্বিত হন? ভিক্ষু কাযে কাযানুপশ্যী হইয়া বিহার করেন, তিনি উদ্যমশীল, সম্প্রজ্ঞান-যুক্ত এবং স্মৃতিমান হইয়া লোকে অভিধ্যা এবং দৌর্ম্মনস্যের দমন করেন ; তিনি বেদনায বেদনানুপশ্যী, চিত্তে চিত্তানুপশ্যী, ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন এবং উদ্যমশীল, সম্প্রজ্ঞান-যুক্ত এবং স্মৃতিমান হইয়া লোকে অভিধ্যা এবং দৌর্ম্মনস্যের দমন করেন।'

১৩। 'কিরূপে ভিক্ষু সম্প্রজ্ঞান-সমন্বিত হন? ভিক্ষু পুরোগমনে ও প্রত্যাগমনে সম্প্রজ্ঞান যুক্ত হন, অবলোকনে বিলোকনে, সঙ্কোচন ও প্রসারণে, সংঘাটিপাত্র চীবর ধারণে, ভুক্তি, পান, ভোজন ও আস্বাদনে, শৌচকর্ম্মে,

গতিতে, স্থিতিতে, উপবেশনে, সুপ্তি ও জাগবণে, ভাষণে, তূষ্ণীভাবে, সম্প্রজ্ঞান যুক্ত হন। ভিক্ষু এইবূপে সম্প্রজ্ঞান সমন্বিত হন। ভিক্ষুগণ। ভিক্ষু স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইবেন, তোমাদেব প্রতি আমাব এই উপদেশ।'

১৪। গণিকা অম্বপালি শুনিলেন যে, ভগবান বৈশালীতে আগমন পূর্ব্বক তাঁহাব আম্রবনে অবস্থান কবিতেছেন। তখন তিনি উত্তম উত্তম যানাদি প্রস্তুত কবাইযা স্বযং এক বথে আবোহণ পূর্ব্বক যানাদিব সহিত বৈশালি হইতে নিষ্ক্রান্ত হইযা স্বকীয উদ্যানেব দিকে অগ্রসব হইলেন। ভূমি যতদূব যানাদিব গতিব পক্ষে উপযুক্ত ততদূব বথাবোহণে গমন কবিযা তথায অবতবণ পূর্ব্বক পদব্রজে ভগবানেব সন্নিধানে উপস্থিত হইযা ভগবানকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে উপবেশন কবিলেন। তিনি আসন গ্রহণ কবিলে ভগবান তাঁহাকে ধর্ম্মালোচনা দ্বাবা উপদিষ্ট, উৎসাহিত ও হর্ষান্বিত কবিলেন।

তৎপবে অম্বপালি ভগবান কর্তৃক ধর্ম্মালোচনা দ্বাবা উপদিষ্ট, উৎসাহিত ও হর্ষান্বিত হইযা ভগবানকে এইবূপ কহিলেন :

'ভগবান আগামী কল্য ভিক্ষুসঙ্ঘেব সহিত আমাব গৃহে আহাব-গ্রহণ কবুন।'

ভগবান মৌন দ্বাবা সম্মতি জ্ঞাপন কবিলেন। অম্বপালি ভগবানেব সম্মতি বিদিত হইযা আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ পূর্ব্বক প্রস্থান কবিলেন।

১৫। বৈশালিব লিচ্ছবিগণ শুনিল ভগবান বৈশালিতে আগমন পূর্ব্বক তথায অম্বপালিব আম্রবনে অবস্থান কবিতেছেন। তখন তাহাবা উত্তম উত্তম যানাদি প্রস্তুত কবাইযা উত্তম বথে আবোহণ পূর্ব্বক যানাদিসহ বৈশালি হইতে যাত্রা কবিল। তাহাদেব মধ্যে কেহ কেহ নীলাঙ্গ, নীলবস্ত্র পবিহিত ও নীলালঙ্কাবভূষিত, কেহ কেহ পীতাঙ্গ, পীতবস্ত্র পবিহিত, পীতালঙ্কাব-ভূষিত, কেহ কেহ লোহিতাঙ্গ, লোহিতবস্ত্র পবিহিত, লোহিতালঙ্কাবভূষিত, কেহ কেহ শ্বেতাঙ্গ, শ্বেতবস্ত্র পবিহিত, শ্বেতালঙ্কাবভূষিত।

১৬। অম্বপালি তবুণ লিচ্ছবিগণেব অভিমুখে অগ্রসব হইলেন—অক্ষে অক্ষে, চক্রে চক্রে, যুগে যুগে ঘর্ষণ হইল। তখন লিচ্ছবিগণ অম্বপালিকে কহিলেন :

'অম্বপালি। তুমি কি নিমিত্ত এবূপভাবে বথ চালনা কবিলে?'

'আর্য্যপুত্রগণ! যেহেতু আমি আগামী কল্য আহার গ্রহণের জন্য ভিক্ষু সঙ্ঘ সহ ভগবানকে নিমন্ত্রণ করিয়াছি।'

'অম্বপালি! লক্ষ মুদ্রার বিনিময়ে এই নিমন্ত্রণ আমাদিগকে দাও।'

'আর্য্যপুত্রগণ! আপনারা সমগ্র বৈশালি অধীনস্থ সামন্ত রাজ্যসমূহের সহিত আমাকে দান করিলেও আমি এই মহৎ ভোজোৎসব বিক্রয় করিব না।'

তখন লিচ্ছবিগণ অঙ্গুলি স্ফোটন সহ কহিল: 'আমরা এই ক্ষুদ্র আম্র-পালিকা দ্বারা পরাজিত ও বঞ্চিত।'

অনন্তর লিচ্ছবিগণ অম্বপালির উদ্যানের দিকে অগ্রসর হইল।

১৭। ভগবান দূর হইতে লিচ্ছবিগণের আগমন দেখিয়া ভিক্ষুগণকে কহিলেন:

'ভিক্ষুগণ! যে সকল ভিক্ষুর ত্রায়স্ত্রিংশ দেবগণের দর্শন লাভ হয় নাই, তাঁহারা লিচ্ছবি পরিষদের দিকে দৃষ্টিপাত করুন। তাঁহারা লিচ্ছবি পরিষদকে ত্রায়স্ত্রিংশ দেবগণরূপে জ্ঞান করুন।'

১৮। অতঃপর লিচ্ছবিগণ ভূমি যতদূর যানাদির গমনের উপযুক্ত ততদূর যানারোহণে গিয়া পরে অবতরণ পূর্ব্বক পদব্রজে ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদন করিয়া একপ্রান্তে উপবিষ্ট হইলেন। ভগবান তাঁহাদিগকে ধর্ম্মালোচনা দ্বারা উপদিষ্ট, উদ্দীপিত, উৎসাহিত ও হর্ষান্বিত করিলেন।

তখন লিচ্ছবিগণ ভগবানকে কহিলেন:

'দেব! ভগবান আগামী কল্য ভিক্ষুসঙ্ঘের সহিত আমাদের গৃহে আহার গ্রহণ করুন।'

'লিচ্ছবিগণ! আগামী কল্য আহারের জন্য আমি গণিকা অম্বপালির নিমন্ত্রণ গ্রহণ করিয়াছি।'

তখন লিচ্ছবিগণ অঙ্গুলিস্ফোটন পূর্ব্বক কহিল:

'ক্ষুদ্র আম্রপালিকা দ্বারা আমরা পরাজিত ও বঞ্চিত।'

তৎপরে লিচ্ছবিগণ ভগবানের বাক্যের অভিনন্দন ও অনুমোদন করিয়া আসন হইতে উত্থিত হইয়া ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ পূর্ব্বক প্রস্থান করিলেন।

১৯। অনন্তর গণিকা অম্বপালি রাত্রির অবসানে স্বকীয় গৃহে উৎকৃষ্ট খাদ্য ও ভোজ্য প্রস্তুত করাইয়া ভগবানের নিকট সংবাদ প্রেরণ করিল: 'দেব,

আহাবেব সময হইযাছে, অন্ন প্রস্তুত।' তখন পূর্ব্বাহ্নে পবিহিত বস্ত্র ভগবান পাত্র ও চীবব হস্তে ভিক্ষুগণসহ অম্বপালিব আহাব পবিবেশনের স্থানে উপস্থিত হইযা নির্দ্দিষ্ট আসনে উপবেশন কবিলেন। তখন অম্বপালি বুদ্ধ প্রমুখ ভিক্ষুসঙ্ঘকে উৎকৃষ্ট খাদ্য ও ভোজ্য স্বহস্তে পবিবেশন কবিযা তাঁহাদিগকে তৃপ্ত কবিলেন।

তৎপবে অম্বপালি, ভগবান আহাবান্তে পাত্র হইতে হস্ত অপসাবিত কবিলে, নিম্ন আসন গ্রহণ পূর্ব্বক এক প্রান্তে উপবিষ্ট হইলেন। তৎপবে তিনি ভগবানকে কহিলেন:

'দেব। এই উদ্যান আমি বুদ্ধ-প্রমুখ ভিক্ষুসঙ্ঘকে দান কবিতেছি।'

ভগবান দান গ্রহণ কবিলেন। অতঃপব ভগবান গণিকা অম্বপালিকে ধর্ম্মালোচনা দ্বাবা উপদিষ্ট, উদ্দীপিত, উৎসাহিত ও হর্ষান্বিত কবিযা প্রস্থান কবিলেন।

২০। ভগবান বৈশালিতে অবস্থান কবিবাব কালেও ভিক্ষুগণকে বিস্তৃত-রূপে ধর্ম্মোপদেশ দিলেন: ইহা শীল, ইহা সমাধি অবিদ্যা-আস্রব হইতে বিমুক্ত হয। [ পূর্ব্বেব ন্যায ]

২১। অনন্তব ভগবান অম্বপালিব উদ্যানে যথেচ্ছা অবস্থান কবিযা আযুষ্মান আনন্দকে কহিলেন:

'আনন্দ। চল, আমবা বেলুব গ্রামে গমন কবি।'

'দেব। তথাস্তু' বলিযা আনন্দ সম্মতি জ্ঞাপন কবিলেন। তখন ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত বেলুব গ্রামেব দিকে অগ্রসব হইলেন। ভগবান ঐ গ্রামেই অবস্থান কবিতে লাগিলেন।

২২। ঐ স্থানে ভগবান ভিক্ষুগণকে কহিলেন:

'ভিক্ষুগণ। বৈশালিব চতুর্দ্দিকে যাহাব যেখানে মিত্র অথবা পবিচিত অথবা অন্তবঙ্গ আছে, সে সেখানে বর্ষাবাস করুক, আমি এই বেলুব গ্রামেই বর্ষাবাস কবিব।'

'দেব। তথাস্তু' বলিযা ভিক্ষুগণ সম্মতি জ্ঞাপনপূর্ব্বক বৈশালিব চতুর্দ্দিকে যাহাব যেখানে মিত্র অথবা পবিচিত অথবা অন্তবঙ্গ আছে, সে সেইখানে বর্ষাবাস কবিল, ভগবান স্বযং সেই বেলুব গ্রামেই বর্ষাবাস কবিলেন।

২৩। এইরূপে বর্ষাবাসকালে ভগবান মাবাত্মক যন্ত্রণাদাযক ভীষণ বোগে

আক্রান্ত হইলেন। কিন্তু তিনি সতর্ক ও শান্তভাবে উহা নীরবে সহ্য করিলেন।

তৎপরে ভগবানের মনে এই চিন্তার উদয় হইল ঃ

'ভিক্ষুদিগকে সম্বোধন করিবার পূর্বে, তাহাদের নিকট বিদায় গ্রহণ না করিয়া পরিনির্ব্বাণে প্রবেশ করা উচিত হইবে না। অতএব আমি ইচ্ছা-শক্তির প্রবল প্রয়োগ দ্বারা এই ব্যাধিকে দমন করিয়া, যতদিন নির্দ্দিষ্ট সময় আগত না হয়, ততদিন জীবন রক্ষা করিব।'

এইরূপে ভগবান বীর্য্যের প্রয়োগে ব্যাধি দমন করিয়া নির্দ্দিষ্ট সময়ের আগমনের প্রতীক্ষায় জীবনকে আয়ত্তাধীনে রাখিলেন। ভগবানের ব্যাধির প্রাবল্য হ্রাস হইল।

২৪। ভগবান সুস্থ হইলেন। রোগমুক্ত হইবার অব্যবহিত পরেই তিনি বিহার হইতে নিষ্ক্রান্ত হইয়া উহার ছায়ায় নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। অতঃপর আয়ুষ্মান আনন্দ ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে উপবেশন করিলেন। তৎপরে তিনি ভগবানকে কহিলেন ঃ

'দেব, আমি ভগবানের সুস্থ অবস্থা দেখিয়াছি, তাঁহার অসুস্থ অবস্থাও দেখিয়াছি। যদিও তাঁহার পীড়ার দৃশ্যে আমার দেহ অবশ হইয়াছিল, জগত আমার নিকট অন্ধকার হইয়াছিল, আমার মনোবৃত্তিসমূহ ক্ষীণ হইয়াছিল, তথাপি ভগবান যে অন্ততঃ সঙ্ঘ সম্বন্ধে নির্দ্দেশ দেওয়া পর্য্যন্ত পরিনির্ব্বাণে প্রবেশ করিবেন না, এই চিন্তায় আমি কিয়ৎ পরিমাণ সান্ত্বনা পাইয়াছিলাম।'

২৫। 'আনন্দ! ভিক্ষুসঙ্ঘ আমার নিকট কি প্রত্যাশা করেন? আমি ধর্ম্মপ্রচার করিবার কালে বাহ্য ও গুপ্ত মতের প্রভেদ করি নাই, আনন্দ! ধর্ম্মের বিষয়ে তথাগতের আচার্য্য-মুষ্টি নাই। নিশ্চয়ই, আনন্দ, যিনি মনে করেন "আমিই ভিক্ষুসঙ্ঘের নেতৃত্ব করিব," অথবা "ভিক্ষুসঙ্ঘ আমার উপর নির্ভর করে," তিনিই ভিক্ষুসঙ্ঘ সম্বন্ধীয় যে কোন বিষয়ে বিধি বিধান করিবেন। কিন্তু তথাগতের মনে কখনই এরূপ হয় না যে "আমি ভিক্ষু-সঙ্ঘের নেতৃত্ব করিব" অথবা "ভিক্ষুসঙ্ঘ আমার উপর নির্ভর করে।" তাহা হইলে কেন তথাগত সঙ্ঘের সম্বন্ধে নিয়মের ব্যবস্থা করিবেন? আনন্দ! আমি বৃদ্ধ হইয়াছি, আমার বয়স অনেক হইয়াছে, আমার ভ্রমণের অবসান

নিকটবর্ত্তী হইতেছে, আমার নির্দ্দিষ্টকাল পূর্ণ হইয়াছে, আমি অশীতি বৎসরে উপনীত হইয়াছি। আনন্দ। যেরূপ জীর্ণ শকটের গতি বিঘ্ন সঙ্কুল, সেইরূপ তথাগতের দেহের রক্ষাও কষ্ট সাধ্য। আনন্দ, যখন তথাগত বাহ্য জগতের প্রতি মনোনিবেশে বিরত হইয়া বেদনাসমূহের নিরোধে অনিমিত্ত* চিত্ত সমাধিতে উপনীত হইয়া বিহার করেন, তখনই তথাগতের দেহ স্বাচ্ছন্দ্য লাভ করে।

২৬। 'অতএব, আনন্দ, তোমরা আত্মদ্বীপ হইয়া, আত্মশরণ হইয়া, অনন্যশরণ হইয়া বিহার কর, ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্মশরণ,অনন্যশরণ হও। আনন্দ, কিরূপে ভিক্ষু আত্মদীপ, আত্মশরণ, অনন্যশরণ, ধর্ম্মদীপ, ধর্ম্মশরণ অনন্যশরণ হইয়া বিহার করেন ?

'আনন্দ। ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া বিহার করেন, তিনি উদ্যমশীল, সম্প্রজ্ঞান যুক্ত এবং স্মৃতিমান হইয়া লোকে অভিধ্যা এবং দৌর্ম্মনস্যের দমন করেন, বেদনায় চিত্তে ধর্ম্মে দমন করেন। ( ১২ পরিচ্ছেদ দ্রষ্টব্য ) এইরূপেই ভিক্ষু 'আত্মদীপ, আত্মশরণ, অনন্যশরণ, ধর্ম্মদীপ, ধর্ম্মশরণ,' অনন্য কারণ হইয়া বিহার করেন।

'আনন্দ, যাঁহারা এক্ষণে অথবা আমার দেহাবসানে আত্মদীপ আত্মশরণ, অনন্যশরণ, ধর্ম্মদীপ, ধর্ম্মশরণ, অনন্যশরণ হইয়া বিহার করিবেন, আমার সেই সকল ভিক্ষুগণ জন্মের অতীত হইবেন, তবে তাঁহাদিগকে জ্ঞান পিপাসু হইতে হইবে।'

। দ্বিতীয় ভাণবার সমাপ্ত ।

---

* বাহ্যবস্তুর সহিত সম্পর্কশূন্য।

# তৃতীয় অধ্যায়

৩। ১। পূর্ব্বাহ্নে পরিহিত বস্ত্র ভগবান পাত্র ও চীবর হস্তে বৈশালিতে পিণ্ডার্থ প্রবেশ করিলেন। সেই স্থানে ভিক্ষার্থ ভ্রমণ করিয়া প্রত্যাবর্ত্তন পূর্ব্বক আহারান্তে ভগবান আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, কুশাসন গ্রহণ কর। আমি দিবা বিহারার্থ চাপাল-চৈত্যে গমন করিব।'

'দেব, তথাস্তু, বলিয়া আয়ুষ্মান আনন্দ সম্মতি জ্ঞাপন পূর্ব্বক আসন হস্তে ভগবানের পশ্চাদনুসরণ করিলেন।

২। ভগবান চাপাল চৈত্যে উপনীত হইয়া নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। আয়ুষ্মান আনন্দও ভগবানকে অভিবাদন পূর্ব্বক এক প্রান্তে উপবেশন করিলেন। তৎপরে ভগবান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ। বৈশালি রমণীয় স্থান, রমণীয় উদেন চৈত্য, রমণীয় গোতমক চৈত্য, রমণীয় সত্তম্বক চৈত্য, রমণীয় বহুপুত্ত চৈত্য, রমণীয় সারন্দদ চৈত্য, রমণীয় চাপাল চৈত্য।

৩। 'আনন্দ। যাঁহার চারি ঋদ্ধি-পাদ[১] বিকশিত, অনুশীলিত, আয়ত্তীভূত, দৃঢ় প্রতিষ্ঠিত, অনুষ্ঠিত, পুষ্ট, সুসমাবদ্ধ, তিনি ইচ্ছা করিলে কল্পব্যাপী জীবন যাপন করিতে পারেন, অথবা কল্পের অবশিষ্টকাল প্রাণ ধারণ করিতে পারেন। আনন্দ! তথাগতের চারি ঋদ্ধি-পাদ বিকশিত · সুসমাবদ্ধ। তথাগত ইচ্ছাক্রমে কল্পব্যাপী জীবন যাপন করিতে পারেন, অথবা কল্পের অবশিষ্ট কাল প্রাণধারণ করিতে পারেন।'

৪। 'ভগবান স্পষ্ট ইঙ্গিত সহ এইরূপ সুস্পষ্ট উক্তি করিলেও আয়ুষ্মান আনন্দ উহা বুঝিতে সক্ষম হইলেন না, তিনি ভগবানের নিকট প্রার্থনা করিলেন না ঃ বহুজনের হিতার্থ, বহুজনের সুখার্থ, জগতের প্রতি অনুকম্পা করণার্থ, দেব-মনুষ্যের মঙ্গল, হিত ও সুখের জন্য ভগবান কল্পস্থায়ী হউন, সুগত কল্পস্থায়ী হউন!' ইহার কারণ তাঁহার চিত্ত মার কর্ত্তৃক অভিভূত হইয়াছিল।

---

১। উদ্দেশ্য, ইচ্ছাশক্তি, চিন্তা ও এষণার বিষয়ে চিত্তকে একাগ্র করিবার দৃঢ় সঙ্কল্প।

৫। দ্বিতীয় এবং তৃতীয়বার ভগবান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, বৈশালী রমণীয় স্থান চাপাল চৈত্য।' (২ পদচ্ছেদ দ্রষ্টব্য)।

'আনন্দ, যাঁহার চারি ঋদ্ধি পাদ⋯অবশিষ্টকাল প্রাণ ধারণ করিতে পারেন।' (৩ পদচ্ছেদ দ্রষ্টব্য)।

ভগবান স্পষ্ট ইঙ্গিত সহ অভিভূত হইয়াছিল। (৪ পদচ্ছেদ দ্রষ্টব্য)।

৬। তৎপরে ভগবান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, তুমি যাও, এখন তুমি যাহা ইচ্ছা করিতে পার।'

'দেব, তথাস্তু বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন পূর্ব্বক আসন হইতে উত্থান করিয়া ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ করণান্তে নিকটস্থ এক বৃক্ষ-মূলে উপবেশন করিলেন।

৭। আয়ুষ্মান আনন্দের প্রস্থানের অব্যবহিত পরে দুষ্ট মার ভগবানের নিকট উপস্থিত হইয়া এক প্রান্তে দণ্ডায়মান হইয়া ভগবানকে কহিল ঃ

'দেব, ভগবান এইবার পরিনির্ব্বাণে প্রবেশ করুন, সুগত পরিনির্ব্বাণে প্রবেশ করুন, ভগবানের পরিনির্ব্বাণের কাল উপস্থিত হইয়াছে। ভগবান পূর্ব্বেই বলিয়া রাখিয়াছেন ঃ "হে দুষ্ট, যতদিন আমার ভিক্ষুগণ প্রকৃত শ্রাবক না হইবেন, যতদিন তাঁহারা জ্ঞানী ও উপযুক্ত রূপে নিয়ন্ত্রিত, দক্ষ ও সুশিক্ষিত, ধর্ম্মগ্রন্থ সমূহে পারদর্শী হইয়া বৃহত্তর ও ক্ষুদ্রতর কর্ত্তব্যের পালন না করিবেন, উপদেশাবলীর অনুবর্ত্তী হইয়া জীবনে শুদ্ধাচারী না হইবেন—যতদিন তাঁহারা স্বয়ং ধর্ম্মকে আয়ত্ত করিয়া ঐ ধর্ম্ম সম্বন্ধে অপরকে শিক্ষাদান করিতে না পারিবেন, উহা প্রচার করিতে, ঘোষণা করিতে, প্রতিষ্ঠিত করিতে, উন্মুক্ত করিতে, পুঙ্খানুপুঙ্খরূপে ব্যাখ্যা করিতে ও উহার অর্থ সুস্পষ্ট করিতে না পারিবেন,—যতদিন তাঁহারা অপরে মিথ্যা মত প্রচার করিলে উহাকে পরাভূত ও বিনষ্ট করিয়া বিস্ময়কর সত্যের বিস্তৃতি সাধন করিতে না পারিবেন, ততদিন আমি পরিনির্ব্বাণে প্রবেশ করিব না।"

৮। 'দেব, ভিক্ষুগণ এক্ষণে ভগবানের ইচ্ছানুরূপ অবস্থা প্রাপ্ত হইয়াছেন এবং তাঁহার ইচ্ছানুরূপ সমস্তই করিতে সক্ষম। অতএব দেব। ভগবান সুগত পরিনির্ব্বাণে প্রবেশ করুন, ভগবানের পরিনির্ব্বাণের কাল উপস্থিত হইয়াছে।

'ভগবান পূর্ব্বেই বলিয়া রাখিয়াছেন ঃ "হে দুষ্ট! যতদিন আমার

ভিক্ষুণীগণ প্রকৃত শ্রাবিকা না হইবেন, জ্ঞানী ও উপযুক্তরূপে নিযন্ত্রিত · যতদিন আমার গৃহস্থ উপাসকগণ প্রকৃত শ্রাবক না হইবেন, জ্ঞানী ও উপযুক্ত-রূপে নিয়ন্ত্রিত· বিস্তৃতি সাধন করিতে না পারিবেন, ততদিন আমি পরিনির্ব্বাণে প্রবেশ করিব না।" (উপরে ৭ পদচ্ছেদ দ্রষ্টব্য)। দেব, উপাসকগণ এক্ষণে ভগবানের ইচ্ছানুরূপ অবস্থা প্রাপ্ত হইযাছেন এবং তাঁহার ইচ্ছানুরূপ সমস্তই করিতে সক্ষম। অতএব দেব! ভগবান সুগত পরিনির্ব্বাণে প্রবেশ করুন, ভগবানের পরিনির্ব্বাণের কাল উপস্থিত হইয়াছে।

'ভগবান পূর্ব্বেই বলিয়া রাখিযাছেন: "হে দুষ্ট! যত দিন আমার উপাসিকাগণ প্রকৃত শ্রাবিকা না হইবেন, জ্ঞানী ও উপযুক্তরূপে নিযন্ত্রিত ···বিস্তৃতি সাধন করিতে না পারিবেন, ততদিন আমি পরিনির্ব্বাণে প্রবেশ করিব না। (উপরে ৭ পদচ্ছেদ দ্রষ্টব্য)। দেব! উপাসিকাগণ এক্ষণে ভগবানের ইচ্ছানুরূপ অবস্থা প্রাপ্ত হইযাছেন এবং তাঁহার ইচ্ছানুরূপ সমস্তই করিতে সক্ষম। অতএব ভগবান সুগত পরিনির্ব্বাণে প্রবেশ করুন, ভগবানের পরিনির্ব্বাণের কাল উপস্থিত হইযাছে।

'ভগবান, পূর্ব্বেই বলিয়া রাখিযাছেন: "হে দুষ্ট! যত দিন মৎ-প্রচারিত ব্রহ্মচর্য্য ঋদ্ধ, স্ফীত, প্রখ্যাত, বহুজনাদৃত, দূরবিস্তৃত না হয,— যতদিন উহা সমগ্র মানব সমাজে সুপ্রকাশিত না হয়, তত দিন আমি পরিনির্ব্বাণে প্রবেশ করিব না।" এক্ষণে ভগবানের প্রচারিত ব্রহ্মচর্য্য তাঁহার ইচ্ছানুরূপ অবস্থায উপনীত। অতএব ভগবান সুগত পরিনির্ব্বাণে প্রবেশ করুন, তাঁহার পরিনির্ব্বাণের কাল উপস্থিত হইয়াছে।

৯। মার এইরূপ কহিলে ভগবান দুষ্টকে কহিলেন:

'দুষ্ট! তুমি সুখী হও; অচিরে তথাগতের পরিনির্ব্বাণ হইবে, অদ্য হইতে তিন মাসের অবসানে তথাগত পরিনির্ব্বাণে প্রবেশ করিবেন।'

১০। অনন্তর ভগবান চাপাল চৈত্যে স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইযা অবশিষ্ট আয়ুষ্কাল প্রত্যাখ্যান করিলেন। ঐ সময়ে মহা ভূমিকম্প হইল— ভীষণ লোমহর্ষক, বজ্রপাত হইল। ভগবান উহা অবগত হইলে তাঁহার মুখ হইতে উদান নির্গত হইল:

'জাতি ও জাতির হেতু—অপরিমেয অথবা স্বল্প—মুনি বিসর্জ্জন দিযাছেন; তিনি অধ্যাত্মরত ও সমাহিত হইযা আত্মোদ্ভূত বর্ম্ম ছিন্ন করিযাছেন।'

১১। তদনন্তব আযুষ্মান আনন্দ এইবূপ চিন্তা কবিলেন ঃ 'আশ্চর্য্য অদ্ভুত এই মহা ভূমিকম্প, ভীষণ ও লোমহর্ষক, বজ্রপাতও হইল। এই ভূমিকম্পেব হেতু ও প্রত্যয কি ?'

১২। অতঃপব আনন্দ ভগবানেব নিকট উপস্থিত হইযা তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবেশন পূর্ব্বক কহিলেন ঃ

'আশ্চর্য্য অদ্ভুত এই মহা ভূমিকম্প, ভীষণ ও লোমহর্ষক, বজ্রপাতও হইল। এই মহা ভূমিকম্পেব হেতু ও প্রত্যয কি ?'

১৩। 'আনন্দ! মহা ভূমিকম্পেব আট হেতু এবং আট প্রত্যয়। এই আট হেতু এবং আট প্রত্যয কি কি ? এই মহা পৃথিবী জলে প্রতিষ্ঠিত, জল বাযুতে প্রতিষ্ঠিত এবং বাযু আকাশাশ্রিত। যখন মহাবাত প্রবাহিত হয, তখন ঐ বাতেব প্রবাহে জল কম্পিত হয এবং পৃথিবীকে কম্পিত কবে। ইহাই মহা ভূমিকম্পেব প্রথম হেতু, প্রথম প্রত্যয।

১৪। 'পুনশ্চ, ঋদ্ধিমান বশীভূত-চিত্ত শ্রমণ অথবা ব্রাহ্মণ, অথবা মহাবলশালী মহাপবাক্রান্ত দেবতা—যাঁহাব প্রবিক্ত ( সূক্ষ্ম ) পৃথিবী-সংজ্ঞা এবং অপ্রমাণ আপ-সংজ্ঞা অনুশীলিত হইযাছে, তিনি এই পৃথিবীকে কম্পিত, সংকম্পিত, সংপ্রকম্পিত এবং সঞ্চালিত কবিতে সমর্থ। ইহাই মহা ভূমিকম্পেব দ্বিতীয হেতু, দ্বিতীয প্রত্যয।'

১৫। 'পুনশ্চ, যখন বোধিসত্ত্ব তুষিত দেবলোক হইতে চ্যুত হইযা স্মৃতি ও সম্প্রজ্ঞান সহকাবে মাতৃগর্ভে প্রবেশ কবেন, তখন এই পৃথিবী কম্পিত হয, সংকম্পিত হয, সঞ্চালিত হয। ইহাই মহা ভূমিকম্পেব তৃতীয হেতু, তৃতীয প্রত্যয।'

১৬। 'পুনশ্চ, যখন বোধিসত্ত্ব স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইযা মাতৃ-গর্ভ হইতে নিষ্ক্রান্ত হন, তখন এই পৃথিবী কম্পিত হয, সংকম্পিত হয, সংপ্রকম্পিত হয, সঞ্চালিত হয। ইহাই মহা ভূমিকম্পের চতুর্থ হেতু, চতুর্থ প্রত্যয।'

১৭। 'পুনশ্চ, যখন তথাগত অনুত্তব সম্যক সম্বোধি প্রাপ্ত হন, তখন এই পৃথিবী কম্পিত হয, সংকম্পিত হয, সংপ্রকম্পিত হয, সঞ্চালিত হয়। ইহাই মহা ভূমিকম্পেব পঞ্চম হেতু, পঞ্চম প্রত্যয।'

১৮। 'পুনশ্চ, যখন তথাগত অনুত্তব ধর্ম্ম চক্রেব প্রবর্ত্তন কবেন, তখন এই পৃথিবী কম্পিত হয, সংকম্পিত হয, সম্প্রকম্পিত হয, সঞ্চালিত হয। ইহাই মহা ভূমিকম্পেব ষষ্ঠ হেতু, ষষ্ঠ প্রত্যয।'

১৯। 'পুনশ্চ, যখন তথাগত স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইযা অবশিষ্ট আযুষ্কাল প্রত্যাখ্যান কবেন, তখন এই পৃথিবী কম্পিত, সংকম্পিত, সংপ্রকম্পিত ও সঞ্চালিত হয। ইহাই মহা ভূমিকম্পেব সপ্তম হেতু, সপ্তম প্রত্যয।'

২০। 'পুনশ্চ, যখন তথাগত অনুপাদিশেষ পবিনিব্বাণে প্রবেশ কবেন, তখন এই পৃথিবী কম্পিত হয, সংকম্পিত হয, সংপ্রকম্পিত হয, সঞ্চালিত হয। ইহাই মহা ভূমিকম্পেব অষ্টম হেতু, অষ্টম প্রত্যয। আনন্দ, এই সকলই মহা ভূমিকম্পেব অষ্ট হেতু এবং অষ্ট প্রত্যয।

২১। 'আনন্দ, পবিষদ আট প্রকাব। কি কি? ক্ষত্রিয পরিষদ, ব্রাহ্মণ পবিষদ, গৃহপতি পবিষদ, শ্রমণ পবিষদ, চাতুর্ম্মহাবাজিক পবিষদ, ত্রাযস্ত্রিংশ পবিষদ, মাব পবিষদ, ব্রহ্ম পবিষদ।

২২। 'আনন্দ, আমার স্মবণ আছে আমি শতাধিক ক্ষত্রিয পবিষদে গমন কবিয়াছি, ঐ সকল স্থানে আসন গ্রহণেব পূর্ব্বে, উপস্থিত ব্যক্তিবর্গেব সহিত বাক্যালাপ আবম্ভ কবিবাব পূর্ব্বে, আমি বর্ণে ও স্ববে তাহাদিগেবই মত হইতাম। আমি তাহাদিগকে ধর্ম্মকথা দ্বাবা উপদিষ্ট, উৎসাহিত ও আনন্দিত কবিতাম। কিন্তু আমি কথা কহিলে কেহ আমাকে চিনিত না; তাহাবা বলিত "ইনি কে? মনুষ্য অথবা দেব?" তাহাদিগকে ধর্ম্মকথা দ্বাবা উপদিষ্ট, উদ্দীপিত, উৎসাহিত ও হর্ষান্বিত কবিযা আমি অদৃশ্য হইতাম। তখনও তাহাবা আমাকে চিনিতে পাবিত না, তাহাবা বলিত, "যিনি অদৃশ্য হইলেন ইনি কে? দেব অথবা মনুষ্য?"

২৩। 'আনন্দ, আমাব স্মবণ আছে, আমি শতাধিক ব্রাহ্মণ পবিষদে …গৃহপতি পবিষদে শ্রমণ পবিষদে……চাতুর্ম্মহাবাজিক পবিষদে · · ত্রাযস্ত্রিংশ পবিষদে মাব পবিষদে …ব্রহ্ম পবিষদে গমন কবিযাছি, ঐ সকল স্থানে আসন গ্রহণেব পূর্ব্বে… · দেব অথবা মনুষ্য? [উপবে ২২ পদচ্ছেদ দ্রষ্টব্য]। আনন্দ, এই আট প্রকাব পবিষদ।

২৪। 'আনন্দ, অভিভূ-আযতন[১] (জয স্থান) আট প্রকাব। কি কি?

---

১। বাহ্যবস্তু সমূহেব প্রতীযমান নিত্যতা হইতে উদ্ভূত ভ্রমেব নিবাকরণ।

২৫। 'কেহ অধ্যাত্মে রূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ দর্শন করেন—সীমাবদ্ধ, সুদৃশ্য অথবা তদ্বিপরীত রূপ ; "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই প্রথম অভিভূ-আযতন।

২৬। 'কেহ অধ্যাত্মে রূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ দর্শন করেন—অসীম, সুদৃশ্য অথবা তদ্বিপরীত রূপ, "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই দ্বিতীয অভিভূ-আযতন।

২৭। 'কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ-দর্শন করেন—সীমাবদ্ধ, সুদৃশ্য অথবা তদ্বিপরীত রূপ, "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই তৃতীয অভিভূ-আযতন।'

২৮। 'কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ দর্শন করেন—অসীম, সুদৃশ্য অথবা তদ্বিপরীত রূপ, "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই চতুর্থ অভিভূ-আযতন।

২৯। 'কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ দর্শন করেন—নীল, নীলবর্ণ, নীল-নিদর্শন, নীল নিভাস,—যথা—উমা পুষ্প নীল, নীল-বর্ণ, নীল-নিদর্শন, নীলনিভাস, অথবা যেরূপ বারাণসীর বস্ত্র—উভয পৃষ্ঠ সমৃষ্ট, নীল, নীলবর্ণ, নীল-নিদর্শন, নীল-নিভাস—এইরূপ কেহ অধ্যাত্মে অরূপ সংজ্ঞী হইযা বাহিরে রূপ দর্শন করেন, নীল · নীল নিভাস, "ঐ সকল অভিভূত করিয়া জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই পঞ্চম অভিভূ-আযতন।'

৩০। 'কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ-দর্শন করেন,—পীত, পীতবর্ণ, পীত-নিদর্শন, পীত-নিভাস—যথা কর্ণিকার পুষ্প পীত, পীতবর্ণ, পীতনিদর্শন, পীত-নিভাস, অথবা যেরূপ বারাণসীর বস্ত্র উভয পৃষ্ঠ সমৃষ্ট পীত, পীতবর্ণ, নীতনিদর্শন, পীতনিভাস—এইরূপ কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ-দর্শন করেন, পীত···পীত-নিভাস, "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই ষষ্ঠ অভিভূ-আযতন।'

৩১। 'কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ-দর্শন করেন—রক্ত, রক্তবর্ণ, রক্ত-নিদর্শন, রক্ত-নিভাস—যথা বন্ধুজীব পুষ্প রক্ত…রক্ত-নিভাস; অথবা যেরূপ বারাণসীর বস্ত্র—উভয় পৃষ্ঠে সুমৃষ্ট, রক্ত…রক্ত-নিভাস—এই-রূপ কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপদর্শন করেন, রক্ত…রক্ত নিভাস; "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই সপ্তম অভিভূ-আযতন।'

৩২। 'কহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ-দর্শন করেন—শুভ্র, শুভ্রবর্ণ, শুভ্র-নিদর্শন, শুভ্রনিভাস,—যথা ওষধি তারকা শুভ্র…শুভ্র-নিভাস; অথবা যেরূপ বারাণসীর বস্ত্র-উভয পৃষ্ঠ সুমৃষ্ট, শুভ্র…শুভ্র-নিভাস—এইরূপ কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইযা বাহিরে রূপ দর্শন করেন, শুভ্র—শুভ্র নিভাস, "ঐ সকল অভিভূত করিযা জানিতেছি এবং দেখিতেছি" তিনি এইরূপ সংজ্ঞা লাভ করেন। ইহাই অষ্টম অভিভূ-আযতন। আনন্দ, এই অষ্ট অভিভূ-আযতন।'

৩৩। 'আনন্দ, আট বিমোক্ষ। কি কি?

'রূপী রূপ দর্শন করে ইহা প্রথম বিমোক্ষ।' 'অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী বাহিরে রূপ দর্শন করে, ইহা দ্বিতীয বিমোক্ষ।'

"সুন্দর" এই চিন্তায অভিনিবিষ্ট হয, ইহা তৃতীয় বিমোক্ষ।

'রূপ-সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম করিযা, প্রতিঘ সংজ্ঞা বিনাশ করিযা, নানাত্ব সংজ্ঞায উদাসীন হইযা, "আকাশ অনন্ত" এই অনুভূতির সহিত আকাশ-অনন্ত-আযতন উপলব্ধি করিযা বিহার করে। ইহা চতুর্থ বিমোক্ষ।'

'আকাশ-অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া "বিজ্ঞান অনন্ত" এই অনুভূতির সহিত বিজ্ঞান-অনন্ত-আযতন উপলব্ধি করিয়া বিহার করে। ইহা পঞ্চম বিমোক্ষ।'

'বিজ্ঞান-অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম করিযা "কিছুই নাই" এই অনুভূতির সহিত আকিঞ্চন-আযতন উপলব্ধি করিয়া বিহার করে, ইহা ষষ্ঠ বিমোক্ষ।'

'আকিঞ্চন-আয়তন সর্ব্বতোভাবে অতিক্রম করিযা নৈব সংজ্ঞা-না সংজ্ঞা আয়তন উপলব্ধি করিয়া বিহার করে, ইহা সপ্তম বিমোক্ষ।'

'নৈব সংজ্ঞা না-সংজ্ঞা আযতন-সর্ব্বতোভাবে অতিক্রম করিযা সংজ্ঞা বেদয়িত-নিরোধ উপলব্ধি করিযা বিহার করে, ইহা অষ্টম বিমোক্ষ।'

'আনন্দ, এই সকল আট বিমোক্ষ।'

৩৪। 'আনন্দ, বুদ্ধত্ব প্রাপ্তির পরক্ষণেই এক দিন আমি উরুবেলায় নিরঞ্জন নদীর তীরস্থ ন্যগ্রোধ বৃক্ষের তলে বিশ্রাম করিতেছিলাম। ঐ সময় দুষ্ট মার আমার নিকট উপস্থিত হইয়া এক প্রান্তে দণ্ডায়মান হইল এবং আমাকে কহিল, "ভগবান সুগত পরিনির্ব্বাণে প্রবেশ করুন। ভগবানের পরিনির্ব্বাণের কাল উপস্থিত হইয়াছে।"

৩৫। 'আনন্দ, মার এইরূপ কহিলে আমি তাহাকে কহিলাম ঃ

'রে দুষ্ট! যতদিন সঙ্ঘভুক্ত ভ্রাতা ভগ্নীগণ এবং স্ত্রীপুরুষ নির্ব্বিশেষে গৃহস্থ শিষ্যগণ প্রকৃত শ্রাবক না হইবেন, যতদিন তাঁহারা জ্ঞানী ও উপযুক্ত-রূপে নিয়ন্ত্রিত, দক্ষ ও সুশিক্ষিত, ধর্ম্মগ্রন্থসমূহে পারদর্শী হইয়া বৃহত্তর ও ক্ষুদ্রতর কর্ত্তব্যের পালন না করিবেন, উপদেশাবলীর অনুবর্ত্তী হইয়া জীবনে শুদ্ধাচারী না হইবেন—যতদিন তাঁহারা স্বয়ং ধর্ম্মকে আয়ত্ব করিয়া ঐ ধর্ম্ম সম্বন্ধে অপরকে শিক্ষাদান করিতে না পারিবেন, উহা প্রচার করিতে, ঘোষণা করিতে, প্রতিষ্ঠা করিতে, উন্মুক্ত করিতে, পুঙ্খানুপুঙ্খরূপে ব্যাখ্যা করিতে ও উহার অর্থ সুস্পষ্ট করিতে না পারিবেন—যতদিন তাঁহারা, অপরে মিথ্যা মত প্রচার করিলে উহাকে পরাভূত ও বিনষ্ট করিয়া বিস্ময়কর সত্যের দূর-দূরান্তরে বিস্তৃতি সাধন করিতে না পারিবেন, ততদিন আমি পরিনির্ব্বাণে প্রবেশ করিব না।'

'হে দুষ্ট! যতদিন মৎপ্রচারিত ব্রহ্মচর্য্য ঋদ্ধ, স্ফীত, প্রখ্যাত, বহুজনা-দৃত, দূরবিস্তৃত না হয়—যতদিন উহা সমগ্র মানব সমাজে সুপ্রকাশিত না হয়, ততদিন আমি পরিনির্ব্বাণে প্রবেশ করিব না।'

৩৬। 'আনন্দ, পুনরায় অদ্য চাপাল চৈত্যে দুষ্ট মার আমার নিকট আসিয়া এক পার্শ্বে দণ্ডায়মান হইয়া আমাকে পূর্ব্বের ন্যায় সম্বোধন করিল।

৩৭। 'আনন্দ, তদুত্তরে আমি তাহাকে কহিলাম ঃ

"দুষ্ট! সুখী হয়, অনতিবিলম্বে তথাগতের পরিনির্ব্বাণ হইবে। অদ্য হইতে তিন মাসের অবসানে তথাগত পরিনির্ব্বাণে প্রবেশ করিবেন।"

'পুনশ্চ, আনন্দ, অদ্য চাপাল চৈত্যে তথাগত জীবনের অবশিষ্টকাল স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া প্রত্যাখ্যান করিয়াছেন।'

৩৮। তখন আয়ুষ্মান আনন্দ ভগবানকে কহিলেন ঃ

'বহ্জনেব হিতার্থ, বহ্জনের সুখার্থ, জগতেব প্রতি অনুকম্পা কবণার্থ, দেব ও মনুষ্যেব মঙ্গল, হিত ও সুখেব জন্য ভগবান কল্পস্থাযী হউন, সুগত কল্পস্থাযী হউন।'

'আনন্দ, ক্ষান্ত হও, তথাগতকে অনুনয কবিও না, এই প্রার্থনার সময অতীত হইয়াছে।'

৩৯। দ্বিতীযবাব আনন্দ ভগবানকে পূর্বোক্তরূপে অনুনয় কবিলেন এবং ভগবানেব নিকট হইতে একই প্রকাব উত্তব প্রাপ্ত হইলেন।

তৃতীযবাব আনন্দ ভগবানকে পূর্ব্বেব ন্যায অনুনয কবিলেন।

'আনন্দ, তথাগতের জ্ঞানে তোমাব শ্রদ্ধা আছে?'

'দেব, আছে।'

'তবে তুমি কেন তথাগতকে তৃতীযবাব নিপীড়িত কবিতেছ?'

৪০। 'ভগবানেব মুখ হইতে আমি যাহা শুনিয়াছি, যাহা গ্রহণ কবিয়াছি তাহা এই ঃ "আনন্দ, যাঁহাব চাবি ঋদ্ধি-পাদ বিকশিত...প্রাণ ধারণ কবিতে পাবেন" (উপবে ৩ পদচ্ছেদ দ্রষ্টব্য)।

'আনন্দ, তোমাব শ্রদ্ধা আছে?'

'দেব, আছে।'

'আনন্দ, তাহা হইলে ইহা তোমাবই দুষ্কৃতি, তোমাবই অপবাধ যে ভগবান স্পষ্ট ইঙ্গিত সহ এইরূপ সুস্পষ্ট উক্তি কবিলেও তুমি বুঝিতে সক্ষম হইলে না' ভগবানেব নিকট প্রার্থনা কবিলে না ঃ

"বহু জনেব হিতার্থ...কল্পস্থাযী হউন।" (উপবে ৪ পদচ্ছেদ দ্রষ্টব্য)

'আনন্দ, যদি তুমি তথাগতেব নিকট প্রার্থনা কবিতে, তাহা হইলে দুই-বাব তথাগত তোমাব অনুবোধ প্রত্যাখ্যান কবিতে পাবিতেন, কিন্তু তৃতীয অনুবোধ বক্ষা কবিতেন। অতএব, আনন্দ, ইহা তোমাবই দুষ্কৃতি, তোমাবই অপবাধ।'

৪১। 'আনন্দ, আমি একসময় বাজগৃহে গৃধ্রকুট পর্ব্বতে অবস্থান কবিতেছিলাম। ঐ স্থানেও, আনন্দ, আমি তোমাকে কহিযাছিলাম ঃ "বাজগৃহ বমণীয় স্থান, গৃধ্রকুট পর্ব্বত বমণীয় স্থান। আনন্দ, যাঁহার চাবি ঋদ্ধি-পাদ বিকশিত ·প্রাণ ধাবণ কবিতে পাবেন।" (উপবে ৩ পদচ্ছেদ দ্রষ্টব্য)। আনন্দ, তথাগত স্পষ্ট ঈঙ্গিত সহ এইবূপ সুস্পষ্ট উক্তি কবিলেও তুমি বুঝিতে সক্ষম হইলে না। তথাগতেব নিকট প্রার্থনা কবিলে না ঃ "বহুজনেব হিতার্থ

…কল্প-স্থাযী হউন।" (উপবে ৪ পদচ্ছেদ দ্রষ্টব্য)। আনন্দ, যদি তুমি তথাগতেব নিকট প্রার্থনা কবিতে, তাহা হইলে দুইবাব তথাগত তোমাব অনুবোধ প্রত্যাখ্যান কবিতে পাবিতেন, কিন্তু তৃতীয় অনুবোধ বক্ষা কবিতেন। অতএব, আনন্দ, ইহা তোমাবই দুষ্কৃতি, তোমাবই অপবাধ।'

৪২। 'আনন্দ, এক সময আমি বাজগৃহেব নিগ্রোধাবামে, ঐ স্থানেই চোব-প্রপাতে, ঐ স্থানেই সপ্তপর্ণী গুহায বেভাব-পার্শ্বে, ঐ স্থানেই কাল শিলায ইসিগিলি পার্শ্বে, ঐ স্থানেই শীতবনে সপ্পসোণ্ডিক গুহায, ঐ স্থানেই তপোদাবামে, ঐ স্থানেই বেলুবনে কলন্দক নিবাপে, ঐ স্থানেই জীবকেব আম্রবনে, ঐ স্থানেই মদ্দকুচ্ছিব মৃগদাবে, অবস্থান কবিতেছিলাম।'

৪৩। 'আনন্দ, ঐ স্থানেও আমি তোমাকে কহিযাছিলাম: "বমণীয বাজগৃহ, বমণীয গৃধ্রকূট পর্ব্বত, গৌতম নিগ্রোধ, চোব প্রপাত, সপ্তপর্ণী গুহায বেভাব পার্শ্ব, কালশিলায ইসিগিলি পার্শ্ব, শীতবনে সপ্পসোণ্ডিক গুহা, তপোদাবাম, বেলুবনে কলন্দক নিবাপ, জীবকেব আম্রবন, মদ্দকুচ্ছিব মৃগদাব।'

৪৪। '"আনন্দ, যাঁহাব ঋদ্ধি-পাদ বিকশিত প্রাণ ধাবণ কবিতে পাবেন।" (উপবে ৩ পদচ্ছেদ দ্রষ্টব্য)। ভগবান স্পষ্ট ইঙ্গিত সহ এইরূপ সুস্পষ্ট উক্তি কবিলেও, আনন্দ, তুমি উহা বুঝিতে সক্ষম হইলে না, তথাগতেব নিকট প্রার্থনা কবিলে না: "বহুজনেব হিতার্থ…কল্পস্থাযী হউন।" (উপবে ৪ পদচ্ছেদ দ্রষ্টব্য)। আনন্দ, যদি তুমি তথাগতেব নিকট প্রার্থনা কবিতে, তাহা হইলে দুইবাব তথাগত তোমাব অনুবোধ প্রত্যাখ্যান কবিতে পাবিতেন, কিন্তু তৃতীয অনুবোধ বক্ষা কবিতেন। অতএব, আনন্দ, ইহা তোমাবই দুষ্কৃতি, তোমাবই অপবাধ।'

৪৫। 'আনন্দ, এক সময আমি বৈশালিব উদেন চৈত্যে অবস্থান কবিতেছিলাম: ঐ স্থানেও আমি তোমাকে কহিযাছিলাম: "আনন্দ, বৈশালি বমণীয স্থান, বমণীয উদেন চৈত্য। আনন্দ, যাঁহার ঋদ্ধি পাদ বিকশিত… প্রাণ ধাবণ কবিতে পাবেন।" (উপবে ৩ পদচ্ছেদ দ্রষ্টব্য) তথাগত স্পষ্ট ইঙ্গিত সহ এইরূপ সুস্পষ্ট উক্তি কবিলেও, আনন্দ, তুমি উহা বুঝিতে সক্ষম হইলে না, তথাগতেব নিকট প্রার্থনা কবিলে না: "বহুজনেব হিতার্থ… কল্পস্থাযী হউন।" (উপবে ৪ পদচ্ছেদ দ্রষ্টব্য। আনন্দ, (যদি তুমি তথাগতেব নিকট প্রার্থনা কবিতে, তাহা হইলে দুইবাব তিনি তোমাব অনুবোধ

প্রত্যাখ্যান-করিতে পারিতেন, কিন্তু তৃতীয় অনুরোধ রক্ষা করিতেন। অতএব, আনন্দ, ইহা তোমারই দুষ্কৃতি, তোমারই অপরাধ।'

৪৬। 'আনন্দ, এক সময় আমি বৈশালির গৌতমক চৈত্যে—ঐ স্থানেই সত্তম্বক চৈত্যে—ঐ স্থানেই বহুপুত্ত চৈত্যে—ঐ স্থানেই সারন্দদ চৈত্যে অবস্থান করিতেছিলাম।

৪৭। 'আনন্দ, অদ্য চাপাল চৈত্যে আমি তোমাকে কহিয়াছি: "আনন্দ, বৈশালি রমণীয় স্থান ·····চাপাল চৈত্য!- (উপরে ২ পদচ্ছেদ দ্রষ্টব্য)। আনন্দ, যাঁহার চারি ঋদ্ধি-পাদ বিকশিত··· ··প্রাণ ধারণ করিতে পারেন।" (উপরে ৩ পদচ্ছেদ দ্রষ্টব্য)। তথাগত স্পষ্ট ঈঙ্গিত সহ এইরূপ সুস্পষ্ট উক্তি করিলেও, আনন্দ, তুমি উহা বুঝিতে সক্ষম হইলে না তথাগতের নিকট প্রার্থনা করিলে না: "বহুজনের হিতার্থ··· ·কল্পস্থায়ী হউন!" (উপরে ৪ পদচ্ছেদ দ্রষ্টব্য)। আনন্দ, যদি তুমি তথাগতের নিকট প্রার্থনা করিতে, তাহা হইলে দুইবার তিনি তোমার অনুরোধ প্রত্যাখ্যান করিতে পারিতেন, কিন্তু তৃতীয় অনুরোধ রক্ষা করিতেন। অতএব, আনন্দ, ইহা তোমারই দুষ্কৃতি, তোমারই অপরাধ।'

৪৮। 'আনন্দ, আমি কি তোমাকে পূর্ব্বে বলি নাই যে আমাদের অত্যন্ত প্রিয় সকল বস্তুরই স্বভাব এই যে আমাদিগকে তৎসমূহ হইতে বিচ্ছিন্ন হইয়া তাহাদিগকে ত্যাগ করিতে হইবে? তবে, আনন্দ, কি প্রকারে আমার পক্ষে বাঁচিয়া থাকা সম্ভব, যখন জাত এবং গঠিত বস্তুমাত্রেরই মধ্যে বিনাশের স্বাভাবিক প্রয়োজনীয়তা বিদ্যমান? তবে আমার এই দেহ যে ধ্বংস হইবে না তাহা কি প্রকারে সম্ভব? এরূপ অবস্থা অসম্ভব। আনন্দ, এই ভবজীবন তথাগত কর্ত্তৃক পরিত্যক্ত, দূরে নিক্ষিপ্ত, বর্জ্জিত ও প্রত্যাখ্যাত হইয়াছে। তথাগত নিশ্চিত রূপে কহিয়াছেন: "অচিরে তথাগতের পরিনির্ব্বাণ হইবে, অদ্য হইতে তিন মাসের অবসানে তথাগত পরিনির্ব্বাণে প্রবেশ করিবেন।" তথাগত জীবিত হেতু যে ঐ বাক্যের প্রতিসংহার করিবেন, তাহা সম্ভব নহে।

'আনন্দ, এস, আমরা মহাবনে কূটাগারশালায় গমন করি।'

'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন করিলেন।

৪৯। অনন্তর ভগবান আয়ুষ্মান আনন্দের সহিত মহাবনে কূটাগারশালায় গমন পূর্ব্বক আনন্দকে সম্বোধন করিয়া কহিলেন:

'আনন্দ, যাও, বৈশালির নিকটবর্ত্তী স্থানে যে সকল ভিক্ষু অবস্থান করিতেছেন, তাঁহাদিগকে উপস্থানশালায একত্রিত কর।'

'তথাস্তু' বলিয়া আনন্দ বৈশালির নিকটস্থ ভিক্ষুগণকে উপস্থানশালায একত্রিত করিযা ভগবানের নিকট উপস্থিত হইযা তাঁহাকে অভিবাদনান্তে এক পার্শ্বে দণ্ডাযমান হইযা কহিলেন ঃ

'দেব, ভিক্ষুসঙ্ঘ একত্রিত হইয়াছে, এক্ষণে ভগবানের যেরূপ ইচ্ছা।'

৫০। তখন ভগবান উপস্থানশালায গমন পূর্ব্বক নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিযা ভিক্ষুগণকে সম্বোধন করিলেন ঃ

'যে জ্ঞানলব্ধ সত্য আমি প্রচার করিযাছি, জগতের প্রতি করুণা পরবশ হইযা, সর্ব্ব প্রাণীর হিত ও উপকারের জন্য, উহা সম্পূর্ণরূপে আযত্ত করিযা কার্য্যে পরিণত কর, উহাকে ধ্যানের বিষযীভূত কর, দেশ দেশান্তরে উহার বিস্তৃতি সাধন কর, যাহাতে এই বিশুদ্ধ ব্রহ্মচর্য্য দীর্ঘকাল স্থাযী ও সযত্নে রক্ষিত হয, যাহাতে উহা অসংখ্য প্রাণীর মঙ্গল ও কল্যাণে নিযোজিত হয।

'মৎ প্রচারিত জ্ঞানলব্ধ সত্য কি কি? উহা এই সকল—

চারি স্মৃতি প্রস্থান, চারি সম্যক প্রধান; চারি ঋদ্ধিপাদ:
পঞ্চ ইন্দ্রিয; পঞ্চ বল; সপ্ত বোধ্যঙ্গ, আর্য্য অষ্টাঙ্গ মার্গ।

ঐ সকল জ্ঞানলব্ধ সত্য আমি প্রচার করিযাছি। উহাদিগকে সম্পূর্ণরূপে আযত্ত করিযা · নিযোজিত হয।' (পূর্ব্বের ন্যায)

৫১। অতঃপর ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিলেন ঃ

'ভিক্ষুগণ। তোমাদিগকে কহিতেছি, "সংযোগ মাত্রই বিপ্রযোগান্ত। অপ্রমত্ত হইযা মুক্তির পথ পরিষ্কৃত কর। অচিরে তথাগতের পরিনির্ব্বাণ হইবে, অদ্য হইতে তিন মাসের অবসানে তথাগত পরিনির্ব্বাণে প্রবেশ করিবেন।"

ভগবান এইরূপ কহিলেন। সুগত শাস্তা পুনরায কহিলেন ঃ

'আমি পরিপক্ক বযসে উপনীত, আমার অবশিষ্ট আযু অল্প;
আমি তোমাদিগকে ত্যাগ করিযা যাইব, আমার আশ্রযস্থান প্রস্তুত;
ভিক্ষুগণ। অপ্রমত্ত, স্মৃতিমান ও সুশীল হও, সুসমাহিত-সংকল্প
হইযা স্বচিত্তের পরিরক্ষণ কর, যিনি এই ধর্ম্মবিনযে অপ্রমত্ত হইযা
বিহার করিবেন, তিনি জাতি-সংসার পরিহার পূর্ব্বক দুঃখের বিনাশ
সাধন করিবেন।'

। তৃতীয ভাণবার সমাপ্ত।

# চতুর্থ অধ্যায়

৪। ১। ভগবান পূর্ব্বাহ্নে পরিচ্ছদ পরিহিত হইয়া পাত্র চীবর হস্তে বৈশালিতে পিণ্ডার্থ প্রবেশ করিলেন। ঐ স্থানে ভ্রমণ পূর্ব্বক আহারান্তে প্রত্যাবর্ত্তন কালে নাগভঙ্গীতে বৈশালির দিকে দৃষ্টিপাত করিয়া আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ! ইহাই তথাগতের সর্ব্বশেষ বৈশালি দর্শন হইবে, এস আমরা ভণ্ডগ্রামে গমন করি।'

'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন করিলেন। তখন ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত ভণ্ডগ্রামে গমন করিলেন এবং গ্রামেই বাস গ্রহণ করিলেন।

২। ঐ স্থানে ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিলেন ঃ

'ভিক্ষুগণ! চারি সত্যের সম্যক জ্ঞান ও উপলব্ধির অভাবে আমার এবং তোমাদিগের দীর্ঘকাল সংসার ভ্রমণ হইয়াছে। ঐ চারি সত্য কি কি? ভিক্ষুগণ, আর্য্য শীল, সমাধি, প্রজ্ঞা ও বিমুক্তির সম্যক জ্ঞান ও উপলব্ধির অভাবে আমার এবং তোমাদিগের দীর্ঘকাল সংসার ভ্রমণ হইয়াছে। ঐ আর্য্য শীল, সমাধি, প্রজ্ঞা ও বিমুক্তি সম্যক রূপে জ্ঞাত ও উপলব্ধ হইলে ভবতৃষ্ণা উচ্ছিন্ন হয়, পুনর্জন্মের মূল বিনষ্ট হয়, তখন আর জন্মান্তর নাই।'

৩। ভগবান এইরূপ কহিলেন। পরে সুগত শাস্তা পুনরায় কহিলেন ঃ

'অনুত্তর শীল, সমাধি, প্রজ্ঞা ও বিমুক্তি যশস্বী গৌতম কর্ত্তৃক উপলব্ধ। স্বয়ং উপলব্ধি করিয়া বুদ্ধ উহা ভিক্ষুদিগের নিকট প্রচার করিয়াছেন। দুঃখান্তকারী, চক্ষুষ্মান শাস্তা শান্ত।'

৪। ভণ্ডগ্রামে অবস্থান কালেও ভগবান ভিক্ষুগণকে বিস্তৃতরূপে ধর্ম্মোপদেশ দিলেন ঃ ইহা শীল, ইহা সমাধি, ইহা প্রজ্ঞা, শীল পরিভাবিত সমাধি মহৎ ফলোৎপাদক, মহোপকারী, সমাধি পরিভাবিত প্রজ্ঞা মহৎ ফলোৎপাদক, মহোপকারী; প্রজ্ঞা পরিভাবিত চিত্ত সম্যকরূপে আস্রবসমূহ হইতে—যথা কামাস্রব, ভবাস্রব, দৃষ্টি আস্রব এবং অবিদ্যাস্রব হইতে বিমুক্ত হয়।

৫। ভগবান ভণ্ডগ্রামে যথেচ্ছা অবস্থান করিয়া আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, এস, আমরা হস্তীগ্রামে...অম্বগ্রামে জম্বুগ্রামে ভোগ নগরে গমন করিব।'

৬। 'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন করিলে ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত ভোগ নগরে গমন করিলেন।

৭। ভগবান ভোগ নগরে আনন্দ চৈত্যে বাস গ্রহণ করিলেন। ঐ স্থানে তিনি ভিক্ষুগণকে সম্বোধন করিলেন ঃ

'ভিক্ষুগণ, আমি তোমাদিগকে চারি মহাপ্রদেশ[১] শিক্ষা দিব। শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর, আমি কহিতেছি।'

'দেব, তথাস্তু' বলিয়া ভিক্ষুগণ সম্মতি জ্ঞাপন করিলে ভগবান কহিলেন ঃ

৮। 'ভিক্ষুগণ, কোন ভিক্ষু বলিতে পারেন ঃ "আমি স্বয়ং ভগবানের মুখ হইতে শ্রবণ করিয়াছি, তাঁহার মুখ হইতে গ্রহণ করিয়াছি—ইহা ধর্ম্ম, ইহা বিনয়, ইহা শাস্তার শাসন।" ঐ ভিক্ষুর বাক্যের অভিনন্দনও করিবে না, উহা অগ্রাহ্যও করিবে না। অভিনন্দন না করিয়া, অগ্রাহ্য না করিয়া ঐসকল পদ-ব্যঞ্জন উত্তমরূপে বুঝিয়া সূত্র সমূহের পার্শ্বে স্থাপিত করিবে এবং বিনয়ের সহিত উহাদের তুলনা করিবে। এইরূপ করিবার পর যদি সূত্র ও বিনয়ের সহিত উহাদের সামঞ্জস্য দৃষ্ট না হয়, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত করিতে হইবে ঃ "ইহা কখনই ভগবানের বচন নহে, ভিক্ষুই ভ্রান্ত।" অতএব, ভিক্ষুগণ, উহা অগ্রাহ্য করিবে। যদি সূত্র ও বিনয়ের সহিত উহাদের সামঞ্জস্য দৃষ্ট হয়, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত করিতে হইবে ঃ "ইহা নিশ্চিতরূপে ভগবানের বচন, ভিক্ষু সত্যই কহিয়াছেন।" ভিক্ষুগণ, ইহাই প্রথম মহা-প্রদেশরূপে গ্রহণ করিবে।'

৯। 'ভিক্ষুগণ, কোন ভিক্ষু বলিতে পারেন ঃ "অমুক আবাসে থের এবং প্রধান সহ সঙ্ঘ অবস্থান করিতেছেন। আমি সাক্ষাত সঙ্ঘের মুখ হইতে শ্রবণ এবং গ্রহণ করিয়াছি—ইহা ধর্ম্ম, ইহা বিনয়, ইহা শাস্তার শাসন।" ঐ ভিক্ষুর বাক্যের অভিনন্দনও করিবে না, উহা অগ্রাহ্যও করিবে না। অভিনন্দন না করিয়া, অগ্রাহ্য না করিয়া ঐসকল পদব্যঞ্জন উত্তমরূপে বুঝিয়া সূত্র সমূহের পার্শ্বে স্থাপিত করিবে এবং বিনয়ের সহিত উহাদের তুলনা করিবে। এইরূপ করিবার পর যদি সূত্র ও বিনয়ের সহিত উহাদের সামঞ্জস্য দৃষ্ট না হয়, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত করিতে হইবে ঃ "ইহা কখনই ভগবানের

১। নির্দ্দেশক।

বচন নহে, সঙ্ঘই ভ্রান্ত।” অতএব, ভিক্ষুগণ, উহা অগ্রাহ্য কবিবে। যদি সূত্র ও বিনযেব সহিত উহাদেব সামঞ্জস্য দৃষ্ট হয, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত কবিতে হইবে ঃ “ইহা নিশ্চিতরূপে ভগবানেব বচন, সঙ্ঘ সত্যই কহিযাছেন।” ভিক্ষুগণ, ইহাই দ্বিতীয মহা-প্রদেশরূপে গ্রহণ কবিবে।’

১০। ‘ভিক্ষুগণ, কোন ভিক্ষু বলিতে পাবেন ঃ“অমুক আবাসে বহু সংখ্যক থেব ভিক্ষু অবস্থান কবিতেছেন, তাঁহাবা বহুশ্রুত, বুদ্ধশাসন-পারদর্শী, ধর্ম্মধব, বিনযধব, মাতৃকাধব। আমি ঐ সকল থেবগণেব মুখ হইতে শ্রবণ এবং গ্রহণ কবিযাছি—ইহা ধর্ম্ম, ইহা বিনয, ইহা শাস্তাব শাসন।” এই ভিক্ষুব বাক্যের অভিনন্দনও কবিবে না, উহা অগ্রাহ্যও করিবে না। অভিনন্দন না কবিযা, অগ্রাহ্য না কবিযা ঐ সকল পদ-ব্যঞ্জন উত্তমরূপে বুঝিযা সূত্রসমূহেব পার্শ্বে স্থাপিত কবিবে এবং বিনযেব সহিত উহাদেব তুলনা কবিবে। এইরূপ কবিবার পব যদি সূত্র ও বিনযেব সহিত উহাদেব সামঞ্জস্য দৃষ্ট না হয, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত কবিতে হইবে ঃ “ইহা কখনই ভগবানেব বচন নহে, থেবগণ ভ্রান্ত।” সুতবাং, ভিক্ষুগণ, উহা অগ্রাহ্য কবিবে। যদি সূত্র ও বিনযেব সহিত উহাদেব সামঞ্জস্য দৃষ্ট হয, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত কবিতে হইবে ঃ “ইহা নিশ্চিতরূপে ভগবানেব বচন, থেবগণ সত্যই কহিযাছেন।” ভিক্ষুগণ, ইহাই তৃতীয় মহা-প্রদেশরূপে গ্রহণ কবিবে।

১১। ‘ভিক্ষুগণ, কোন ভিক্ষু বলিতে পাবেন ঃ “অমুক আবাসে এক থেব ভিক্ষু অবস্থান করিতেছেন, তিনি বহুশ্রুত, বুদ্ধশাসন পাবদর্শী, ধর্ম্ম-ধব, বিনয-ধব, মাতৃকা-ধব। আমি সেই থেব ভিক্ষুব মুখ হইতে শ্রবণ ও গ্রহণ কবিযাছি—ইহা ধর্ম্ম, ইহা বিনয, ইহা শাস্তাব শাসন।” ভিক্ষুগণ, ঐ ভিক্ষুর বাক্যেব অভিনন্দনও কবিবে না, উহা অগ্রাহ্যও কবিবে না। অভিনন্দন ও অগ্রাহ্য না কবিযা ঐ সকল পদ-ব্যঞ্জন উত্তমরূপে বুঝিবা সূত্রসমূহেব পার্শ্বে স্থাপিত কবিবে এবং বিনযেব সহিত উহাদেব তুলনা কবিবে। এইরূপ কবিবাব পব যদি সূত্র ও বিনযেব সহিত উহাদের সামঞ্জস্য দৃষ্ট না হয, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত কবিতে হইবে ঃ “ইহা কখনই ভগবানেব বচন নহে, ভিক্ষুই ভ্রান্ত।” সুতবাং, ভিক্ষুগণ, উহা অগ্রাহ্য কবিবে। যদি সূত্র ও বিনযেব সহিত উহাদেব সাদৃশ্য দৃষ্ট হয, তাহা হইলে এইরূপ সিদ্ধান্ত কবিতে হইবে ঃ “ইহা নিশ্চিতরূপে ভগবানেব বচন, থেব সত্যই কহিযাছেন।” ভিক্ষুগণ, ইহাই চতুর্থ মহা-প্রদেশরূপে গ্রহণ করিবে।

'ভিক্ষুগণ, এই সকলই চারি মহা-প্রদেশ।'

১২। ঐ স্থানেও ভোগনগরে আনন্দ চৈত্যে অবস্থান করিবার কালে ভগবান বিস্তৃতরূপে ভিক্ষুগণকে ধর্ম্মোপদেশ দিলেন: ইহা শীল, ইহা সমাধি, ইহা প্রজ্ঞা, শীলপরিভাবিত সমাধি মহাফলোৎপাদক, মহোপকারী, সমাধি-পরিভাবিত প্রজ্ঞা মহাফলোৎপাদক, মহোপকারী, প্রজ্ঞা পরিভাবিত চিত্ত সম্যকরূপে আস্রব সমূহ হইতে—যথা কামাস্রব, ভবাস্রব, দৃষ্টি-আস্রব এবং অবিদ্যাস্রব হইতে মুক্ত হয়।

১৩। অতঃপর ভগবান ভোগনগরে যতদিন ইচ্ছা অবস্থান করিয়া আয়ুষ্মান আনন্দকে কহিলেন:

'এস, আনন্দ, আমরা পাবায় গমন করি।'

'দেব, তথাস্তু,' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন করিলেন।

তৎপরে ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত পাবায় গমন করিলেন। ঐ স্থানে তিনি কর্ম্মকার চুন্দের আম্রবনে অবস্থান করিতে লাগিলেন।

১৪। কর্ম্মকার পুত্র চুন্দ শ্রবন করিল: 'ভগবান পাবাতে উপনীত হইয়া আমার আম্রবনে অবস্থান করিতেছেন।' তখন কর্ম্মকার পুত্র চুন্দ ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবিষ্ট হইলে ভগবান তাহাকে ধর্ম্মালোচনার দ্বারা উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত এবং হর্ষান্বিত করিলেন।

১৫। তৎপরে কর্ম্মকার পুত্র চুন্দ ভগবান কর্ত্তৃক ধর্ম্মালোচনার দ্বারা উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত এবং হর্ষান্বিত হইয়া ভগবানকে কহিল: 'ভগবান অনুগ্রহপূর্ব্বক আগামীকল্য ভিক্ষুসঙ্ঘের সহিত আমার গৃহে আহার গ্রহণ করিবেন।' ভগবান মৌন দ্বারা সম্মতি জ্ঞাপন করিলেন।

১৬। অনন্তর কর্ম্মকার পুত্র চুন্দ ভগবানের সম্মতি অবগত হইয়া আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন এবং প্রদক্ষিণ করিয়া প্রস্থান করিল।

১৭। কর্ম্মকার পুত্র চুন্দ রাত্রির অবসানে স্বকীয় আবাসে বহুবিধ উৎকৃষ্ট খাদ্য ও ভোজ্য প্রভূত পরিমাণে শূকরকন্দ-পাকের সহিত প্রস্তুত করাইয়া ভগবানের নিকট সংবাদ প্রেরণ করিল: 'দেব, সময় হইয়াছে, আহার প্রস্তুত।'

১৮। তখন ভগবান পূর্ব্বাহ্নে পরিচ্ছদ পরিহিত হইয়া পাত্র ও চীবর

হস্তে ভিক্ষুসঙ্ঘেব সহিত কর্ম্মকাব পুত্র চুন্দের বাসস্থানে গমন পূর্ব্বক নির্দ্দিষ্ট আসনে উপবেশন কবিযা চুন্দকে কহিলেন ঃ 'তুমি যে শূকবকন্দ-পাক প্রস্তুত কবিয়াছে, তাহা আমাকে পবিবেশন কব, অপব খাদ্য ও ভোজ্য ভিক্ষুসঙ্ঘকে পবিবেশন কব।'

'দেব, তথাস্তু' বলিযা চুন্দ ভগবানকে প্রতিশ্রুতি দিয়া শূকবকন্দ-পাক ভগবানকে পবিবেশন কবিল এবং অপবাপব খাদ্য ও ভোজ্য ভিক্ষুসঙ্ঘকে পবিবেশন কবিল।

১৯। তৎপবে ভগবান চুন্দকে কহিলেন ঃ

'চুন্দ, অবশিষ্ট শূকবকন্দ-পাক মৃত্তিকাব নিম্নে প্রোথিত কর। দেবলোক সহ পৃথিবীতে, মাবলোকে, ব্রহ্মলোকে, শ্রমণ-ব্রাহ্মণ অথবা দেব-মনুষ্যেব মধ্যে তথাগত ব্যতীত আমি এমন কাহাকেও দেখিতেছি না যে উহা আহাব কবিযা জীর্ণ কবিতে পাবে।'

'দেব, তথাস্তু' বলিযা চুন্দ অবশিষ্ট শূকবকন্দ-পাক মৃত্তিকার নিম্নে প্রোথিত কবিয়া ভগবানেব নিকট উপস্থিত হইযা তাঁহাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবিষ্ট হইল। তখন ভগবান তাহাকে ধর্ম্মালোচনা দ্বাবা উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত এবং হৃষান্বিত করিযা আসন হইতে উত্থান পূর্ব্বক প্রস্থান কবিলেন।

২০। কর্ম্মকাব চুন্দ কর্ত্তৃক প্রস্তুত খাদ্য গ্রহণ কবিযা ভগবান বক্তামাশয রূপ ভীষণ বোগে আক্রান্ত হইলেন, মাবাত্মক তীব্র যাতনা তাঁহাকে ক্লিষ্ট কবিল। কিন্তু তিনি স্মৃতি ও সম্প্রজ্ঞান সহকাবে নীরবে উহা সহ্য করিলেন।

তদনন্তব ভগবান আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ 'আনন্দ, চল, আমরা কুশিনাবায় গমন করি।' 'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন কবিলেন।

'আমি এইবূপ শুনিযাছি—কর্ম্মকাব চুন্দের আহাব গ্রহণ করিয়া
ভগবান ভীষণ মাবাত্মক বোগে আক্রান্ত হইলেন। শূকবকন্দ-পাক
ভোজন করিয়া শাস্তাব প্রবল ব্যাধি উৎপন্ন হইল ; বিবেচনান্তে
ভগবান কহিলেন 'আমি কুশিনাবা নগবে গমন কবিতেছি।"

২১। ভগবান পথেব পার্শ্বস্থ এক বৃক্ষতলে গমন কবিযা আবুষ্মান আনন্দকে কাতবতার সহিত কহিলেন ঃ 'আনন্দ, আমাব অঙ্গবস্ত্র চাবি পাট

করিয়া বিস্তৃত কর, আনন্দ, আমি ক্লান্ত, বিশ্রাম লাভার্থী।'

'দেব, তথাস্তু' বলিয়া সম্মতি জ্ঞাপন পূর্ব্বক আনন্দ ভগবানের নিমিত্ত চতুর্গুণ করিয়া অঙ্গবস্ত্র বিস্তৃত করিলেন।

২২। ভগবান নির্দ্দিষ্ট আসনে উপবেশন পূর্ব্বক পূজ্যপাদ আনন্দকে সম্বোধন করিয়া কহিলেন: 'আনন্দ, পানীয় সংগ্রহ কর, আমি পিপাসিত, পানেচ্ছু।'

ভগবান এইরূপ কহিলে আনন্দ তাঁহাকে কহিলেন:

'দেব, এই মাত্র পঞ্চশত শকট এই স্থান দিয়া গমন করিয়াছে, চক্রচ্ছিন্ন জল প্রবিষ্ট, আলোড়িত, আবিল হইয়া বহিতেছে। অদূরে ককুথা নদী—স্বচ্ছ প্রীতিকর, শীতল, শুভ্র, সুপ্রতীর্থ, রমণীয়। এই স্থানে ভগবান পানীয় গ্রহণ করিবেন, গাত্রও শীতল করিবেন।'

২৩। দ্বিতীয়বার ভগবান আনন্দকে কহিলেন: 'আনন্দ, পানীয় সংগ্রহ কর, আমি পিপাসিত, পানেচ্ছু।'

দ্বিতীয়বার আনন্দ ভগবানকে পূর্ব্বের ন্যায় উত্তর দিলেন [দেব, এইমাত্র পঞ্চশত শীতল করিবেন]।

২৪। তৃতীয়বার ভগবান আনন্দকে পূর্ব্বের ন্যায় অনুরোধ করিলেন।

'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ ভগবানের নিকট অঙ্গীকৃত হইয়া পাত্র হস্তে উপরোক্ত নদীতে গমন করিলেন। তখন শকট চক্রালোড়িত কর্দ্দমাক্ত ক্ষুদ্র স্রোতস্বিনী, আনন্দ তৎসন্নিকটে আগমন করিলে, স্বচ্ছ উজ্জ্বল ও সর্ব্ব-প্রকার মালিন্য বর্জ্জিত হইয়া বহিতে লাগিল।

২৫। অতঃপর আয়ুষ্মান আনন্দের মনে এই চিন্তার উদয় হইল: 'আশ্চর্য্য, অদ্ভুত, তথাগতের পরাক্রম ও শক্তি! চক্রচ্ছিন্ন, স্বল্পোদক, আলোড়িত, আবিল এই স্রোতস্বিনী আমার আগমন মাত্র স্বচ্ছ, উজ্জ্বল ও অনাবিল হইয়া বহিতেছে।' পাত্রে পানীয় সংগ্রহ করিয়া আনন্দ ভগবানের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিলেন:

'দেব, আশ্চর্য্য, অদ্ভুত, তথাগতের পরাক্রম ও শক্তি। দেব এই মাত্র সেই নদী চক্রচ্ছিন্ন, প্রবিষ্ট, আলোড়িত আবিল হইয়া বহিতেছিল, কিন্তু আমার ঐ স্থানে গমন মাত্র স্রোতস্বিনী স্বচ্ছ, উজ্জ্বল ও অনাবিল হইয়া বহিতেছে! ভগবান পানীয় গ্রহণ করুন, সুগত পানীয় গ্রহণ করুন।'

তখন ভগবান পানীয় গ্রহণ করিলেন।

২৬। ঐ সময় আলার কালামের শিষ্য মল্লপুত্র পুক্কুস কুশিনারা হইতে রাজপথ ধরিয়া পাবায় গমন করিতেছিল।

পুক্কুস ভগবানকে এক বৃক্ষমূলে উপবিষ্ট দেখিয়া তাঁহার সন্নিধানে উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবিষ্ট হইল। পরে সে ভগবানকে কহিল ঃ

'দেব, আশ্চর্য্য, অদ্ভুত। যাঁহারা প্রব্রজিত তাঁহাদের জীবন সত্যই শান্তিময়!

২৭। 'দেব, পূর্ব্বে এক সময় আলার কালাম রাজপথ দিয়া চলিতে চলিতে, পথ হইতে সরিয়া দিবাবিহারের নিমিত্ত নিকটস্থ এক বৃক্ষমূলে উপবেশন করিলেন। ঐ সময় পঞ্চ শত শকট একে একে তাঁহার নিকট দিয়া গমন করিল। তখন এক পুরুষ সেই শকট-সার্থের পশ্চাত হইতে আগমন করিয়া আলার কালামের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে কহিল ঃ

'দেব, পাঁচশত শকটকে যাইতে দেখিয়াছেন কি?"

"আমি দেখি নাই।"

"উহাদের শব্দ শুনিয়াছেন কি?"

"আমি শুনি নাই।"

"আপনি কি নিদ্রিত ছিলেন?"

"আমি নিদ্রিত ছিলাম না।"

"আপনার কি সংজ্ঞা ছিল?"

"ছিল।"

'দেব, আপনি সংজ্ঞা-সম্পন্ন এবং জাগরিত থাকিয়াও পাঁচশত শকটের একে একে নিকট দিয়া গমন দর্শন করেন নাই, উহাদের শব্দও শ্রবণ করেন নাই, অথচ আপনার অঙ্গবস্ত্র পর্য্যন্ত রজোকীর্ণ হইয়াছে।'

'তাহা সত্য।'

'দেব, তখন সেই পুরুষের মনে এই চিন্তার উদয় হইল ঃ "আশ্চর্য্য, অদ্ভুত। যাঁহারা প্রব্রজিত তাঁহাদের জীবন সত্যই শান্তিময়। যেহেতু মানুষ সংজ্ঞাসম্পন্ন এবং জাগরিত থাকিয়াও পাঁচশত শকটের একে একে নিকট দিয়া গমন দর্শনও করে নাই, তাহাদের শব্দও শ্রবণ করে নাই।" আলার কালামের প্রতি গভীর শ্রদ্ধা নিবেদন করিয়া সে প্রস্থান করিল।'

২৮। 'পুক্কুস, তুমি কি মনে কর? কোনটি অধিকতর দুষ্কর অথবা

দুর্বিভভব—মানুষের পক্ষে সংজ্ঞাসম্পন্ন এবং জাগরিত হইয়াও পাঁচশত শকট একে একে নিকট দিয়া গমন করিলেও উহা দেখিতেও না পাওয়া এবং উহার শব্দও শুনিতে না পাওয়া, অথবা সংজ্ঞাসম্পন্ন এবং জাগরিত হইয়াও বারি বর্ষণে, মেঘ গর্জ্জনে, বিদ্যুতের স্ফুরণে, অশনি পাতে দেখিতে না পাওয়া এবং উহার শব্দও শুনিতে না পাওয়া ?'

২৯। 'দেব, ঐ সকল শকট—পাঁচশত অথবা ছয়, সাত, আট, নয়, দশ শত—শত শত এবং সহস্র সহস্র শকট—কি করিবে ? কিন্তু মানুষের পক্ষে সংজ্ঞাসম্পন্ন এবং জাগরিত হইয়াও বারিবর্ষণে, মেঘ গর্জ্জনে, বিদ্যুতের স্ফুরণে, অশনি পাতে দেখিতে না পাওয়া এবং উহার শব্দও শুনিতে না পাওয়া—ইহাই অধিকতর দুষ্কর এবং দুর্বিভভব।

৩০। 'পুক্কুস, এক সময় আমি আতুমায় ভুষাগারে অবস্থান করিতে-ছিলাম। ঐ সময় বারিবর্ষণে, মেঘগর্জ্জনে, বিদ্যুতের স্ফুরণে, অশনি পাতে দুই কৃষক ভ্রাতা এবং চারিটি বলিবর্দ্দ হত হইয়াছিল। তখন আতুমা হইতে মহা জনতা নিষ্ক্রান্ত হইয়া কৃষক ভ্রাতাদ্বয় এবং চারি বলিবর্দ্দ যে স্থানে হত হইয়াছিল ঐ স্থানে গমন করিল।

৩১। 'পুক্কুস, ঐ সময় আমি ভুষাগার হইতে নিষ্ক্রান্ত হইয়া উহার দ্বারদেশে উন্মুক্ত স্থানে বিচরণ করিতেছিলাম। পুক্কুস, মহা জনতা হইতে জনৈক ব্যক্তি আমার নিকট উপস্থিত হইয়া আমাকে অভিবাদন পূর্ব্বক এক প্রান্তে দণ্ডায়মান হইল। তখন আমি তাহাকে কহিলাম ঃ

৩২। "আবুস, এই বৃহৎ জনতার কারণ কি ?"

"দেব, এই মাত্র বৃষ্টিপাতে, মেঘ গর্জ্জনে, বিদ্যুতের স্ফুরণে, অশনি পাতে দুই কৃষক ভ্রাতা এবং চারি বলিবর্দ্দ হত হইয়াছে। এই জন্যই এই বৃহৎ জনতার সন্নিপাত হইয়াছে। কিন্তু, দেব, আপনি কোথায় ছিলেন ?"

"আমি এই স্থানেই ছিলাম।"

"কিন্তু, দেব, আপনি উহা দেখিয়াছেন কি ?"

"আমি দেখি নাই।"

"শব্দ শুনিয়াছেন কি ?"

"আমি শব্দ শুনি নাই।"

"দেব, তবে কি আপনি নিদ্রিত ছিলেন ?"

"আমি নিদ্রিত ছিলাম না।"

"আপনাব সংজ্ঞা ছিল কি ?"

"ছিল।"

"তাহা হইলে, দেব, আপনি সংজ্ঞাসম্পন্ন এবং জাগবিত হইযাও বৃষ্টিপাত, মেঘগর্জ্জন, বিদ্যুতেব স্ফুবণ এবং অশনিপাত দেখিতেও পান নাই এবং উহাব শব্দও শুনিতে পান নাই।"

"তাহা সত্য।"

৩৩। শুকুস, তখন সেই পুরুষেব মনে এই চিন্তাব উদয় হইল ঃ 'আশ্চর্য্য; অদ্ভুত! যাঁহারা প্রব্রজিত তাঁহাদেব জীবন শান্তিময! যেহেতু মানুষ সংজ্ঞাসম্পন্ন এবং জাগবিত থাকিয়াও বৃষ্টিপাত, মেঘগর্জ্জন, বিদ্যুতের স্ফুবণ, অশনিপাত দেখিতেও পায না এবং উহার শব্দও শুনিতে পায় না।" সে আমাব প্রতি গভীব শ্রদ্ধা নিবেদন পূর্ব্বক আমাকে অভিবাদন এবং প্রদক্ষিণ কবিযা প্রস্থান করিল।'

৩৪। ভগবানেব এই উক্তির পব মল্লপুত্র পুক্কুস তাঁহাকে কহিল ঃ

'দেব, আলাব কালামেব প্রতি আমাব যে শ্রদ্ধা ছিল তাহা তুষেব ন্যায বাতাসে উডাইযা দিতেছি, খবস্রোত নদীতে ভাসাইযা দিতেছি। অতি উত্তম, দেব, অতি উত্তম! যেরূপ উৎপাতিতের পুনঃপ্রতিষ্ঠা হয, লুক্কায়িত প্রকাশিত হয়, মূঢ় পথ প্রদর্শিত হয়, চক্ষুষ্মানের দেখিবাব নিমিত্ত অন্ধকাবে তৈলদীপ ধৃত হয, সেইরূপ ভগবান অনেক প্রকাবে ধর্ম্ম প্রকাশিত কবিযাছেন। আমি ভগবানেব, ধর্ম্মেব এবং ভিক্ষুসঙ্ঘের শবণ লইতেছি। ভগবান আজ হইতে জীবনেব অন্তকাল পর্য্যন্ত আমাকে শবণাগত উপাসকরূপে গ্রহণ করুন।'

৩৫। অতঃপব পুক্কুস জনৈক পুরুষকে কহিল ঃ 'স্বর্ণবর্ণ-বস্ত্র নির্ম্মিত পরিধানোপযোগী মৃষ্ট দুইটি পরিচ্ছদ আমাকে আনিয়া দাও।'

'তথাস্তু দেব' বলিযা পুরুষটি আদেশানুরূপ বস্ত্র লইযা আসিল।'

তখন মল্লপুত্র পুক্কুস পবিচ্ছদ দুইটি ভগবানকে উপহাব দিযা কহিল ঃ 'দেব, বস্ত্র দুইখানি ভগবান কৃপা কবিযা আমাব নিকট হইতে গ্রহণ করুন।'

'তাহা হইলে, পুক্কুস, একখানি দ্বাবা আমাকে আচ্ছাদিত কর, অপবখানি দ্বারা আনন্দকে।"

'দেব, তথাস্তু' বলিয়া পুক্কুস একখানি দ্বারা ভগবানকে এবং অপরখানি দ্বারা আয়ুষ্মান আনন্দকে আচ্ছাদিত কবিল।

৩৬। অনন্তর ভগবান মল্লপুত্র পুক্কুসকে ধর্ম্মালোচনা দ্বারা উপদিষ্ট, উদ্দীপিত উত্তেজিত এবং হর্ষান্বিত করিলেন। তখন পুক্কুস ভগবান কর্ত্তৃক ধর্ম্মালোচনা দ্বারা উপদিষ্ট, উদ্দীপিত, উত্তেজিত এবং হর্ষান্বিত হইয়া আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন এবং প্রদক্ষিণ পূর্ব্বক প্রস্থান করিল।

৩৭। পুক্কুস প্রস্থান করিবার অল্পকাল পরে আয়ুষ্মান আনন্দ পূর্ব্বোক্ত পরিচ্ছদ দুইটি ভগবানের দেহে স্থাপিত করিলেন। ভগবানের দেহে স্থাপিত পরিচ্ছদ হৃতৌজ্জল্য রূপে প্রতীয়মান হইল।

তখন আয়ুষ্মান আনন্দ ভগবানকে কহিলেন : 'দেব, আশ্চর্য্য। অদ্ভুত। ভগবানের দেহ-বর্ণ, কতই পরিশুদ্ধ, কতই পর্য্যবদাত। এই স্বর্ণবর্ণ, মৃষ্ট, পরিধানোপযোগী বস্ত্র ভগবানের দেহে স্থাপিত করিলাম, অমনি উহা নিষ্প্রভ প্রতীয়মান হইল।'

'আনন্দ, ইহা সত্য। আনন্দ, দুইটি সময়ে তথাগতের দেব-বর্ণ অতীব পরিশুদ্ধ, পর্য্যবদাত হয়। কোন্ কোন্ সময়ে? আনন্দ, যে রাত্রিতে তথাগত চরম দিব্য দৃষ্টি লাভ করেন সেই রাত্রে, এবং যে রাত্রিতে তাঁহার চরম অন্তর্দ্ধান হয়—যে অন্তর্দ্ধানে তাঁহার- পার্থিব জীবনের আর কিছুই অবশিষ্ট থাকে না—সেই রাত্রে। আনন্দ, এই দুইটি সময়ে তথাগতের দেহবর্ণ অতীব পরিশুদ্ধ ও পর্য্যবদাত হয়।'

৩৮। 'আনন্দ, অদ্য রাত্রির পশ্চিম যামে কুশিনারায় মল্লগণের উপবর্ত্তন নামক শালবনে যুগ্ম শালতরুর অন্তরে তথাগতের পরিনির্ব্বাণ হইবে। আনন্দ, চল, আমরা ককুত্থা নদীতে গমন করি।'

'দেব, তথাস্তু' বলিয়া আয়ুষ্মান আনন্দ সম্মতি জ্ঞাপন করিলেন।

পুক্কুস আহৃত স্বর্ণবর্ণ মৃষ্ট বসনে
আচ্ছাদিত হইয়া শাস্তা হেমবর্ণ
হইয়া শোভা পাইলেন।

৩৯। অদনন্তর ভগবান বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত কুকথা নদীতে গমন করিলেন। নদীতে অবগাহন ও স্নান করিয়া পানান্তে উত্তরণ পূর্ব্বক ভগবান আম্রবনে গমন করিলেন এবং আয়ুষ্মান চুন্দককে সম্বোধন করিয়া কহিলেন :

'চুন্দক, অঙ্গবস্ত্র চতুর্গুণ করিয়া বিস্তৃত কর, আমি ক্লান্ত ও শয়নেচ্ছু।'

'দেব, তথাস্তু' বলিয়া আয়ুষ্মান চুন্দক চতুর্গুণ করিয়া অঙ্গবস্ত্র বিস্তৃত করিলেন।

৪০। তখন ভগবান স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া উত্থান-সংজ্ঞা মনস্থ করিয়া পাদোপরি পাদ রক্ষাপূর্ব্বক দক্ষিণ পার্শ্বোপরি সিংহশয্যা আশ্রয় করিলেন। আয়ুষ্মান চুন্দক সেই স্থানেই ভগবানের সম্মুখে উপবেশন করিলেন।

৪১। জগতে অতুলনীয় শাস্তা তথাগত বুদ্ধ স্বচ্ছ, মনোরম,
নির্ম্মল সলিলা ককুথা নদীতে গমন পূর্ব্বক ক্লান্ত
দেহে অবগাহন করিলেন। শাস্তা স্নান ও পানান্তে
ভিক্ষুগণ পরিবেষ্টিত হইয়া উত্তরণ করিলেন।
শাস্তা, ধর্ম্ম প্রবক্তা, ভগবান মহর্ষি আম্রকুঞ্জে
উপনীত হইয়া ভিক্ষু চুন্দককে সম্বোধন করিয়া
কহিলেন, 'চতুর্গুণ করিয়া অঙ্গবস্ত্র বিস্তৃত কর,
আমি শয়ন করিব।' ভাবিতাত্মা হইতে
প্রেরণাপ্রাপ্ত চুন্দ তৎক্ষণাৎ চতুর্গুণ করিয়া
বস্ত্র বিস্তৃত করিলেন। ক্লান্ত দেহে শাস্তা-শয়ন
করিলেন, চুন্দও সেইস্থানে তাঁহার সম্মুখে
উপবেশন করিলেন।

৪২। তখন ভগবান আয়ুষ্মান আনন্দকে সম্বোধন করিলেন ঃ

'আনন্দ, কেহ কর্ম্মকার পুত্র চুন্দকে এইরূপ কহিয়া তাহার হৃদয়ে অনুতাপ আনয়ন করিতে পারে—"চুন্দ, তথাগত যে তোমার নিকট শেষ আহার গ্রহণ করিয়া দেহত্যাগ করিয়াছেন, ইহা তোমার অমঙ্গলকর, হানিকর।" আনন্দ, চুন্দের অনুশোচনা এইরূপে দূর করিতে হইবে ঃ

' "চুন্দ, তথাগত যে তোমার নিকট শেষ অন্ন গ্রহণ করিয়া দেহত্যাগ করিয়াছেন, তাহা তোমার মঙ্গলকর এবং লাভজনক। আমি স্বয়ং ভগবানের মুখ হইতে এইরূপ শ্রবণ এবং গ্রহণ করিয়াছি ঃ "এই দুই প্রকার আহারদান সমফলপ্রদায়ী ; সমবিপাকান্ত এবং অপরাপর দান অপেক্ষা অধিকতর ফলপ্রদায়ী ও উপকারক। ঐ দুই প্রকার কি কি ? বুদ্ধত্ব প্রাপ্তির কালে তথাগত যে আহার গ্রহণ করেন তাহা এবং তাঁহার অন্তর্দ্ধান কালে—যে চরম অন্তর্দ্ধানে তাঁহার পার্থিব জীবনের কিছুই অবশিষ্ট থাকে না—তিনি যে আহার গ্রহণ

করেন তাহা, এই দুই দান সমফলপ্রদায়ী, সমবিপাকান্ত এবং অপরাপর দান অপেক্ষা অধিকতর ফলপ্রদায়ী ও উপকারক। কর্ম্মকার চুন্দের কৃত কর্ম্ম দীর্ঘ জীবন, উচ্চ জন্ম, সৌভাগ্য, সুযশ, স্বর্গপ্রাপ্তি এবং বৃহৎ ক্ষমতায় পর্য্যবসিত হইবে।"

'আনন্দ, কর্ম্মকার পুত্র চুন্দের অনুশোচনা এইরূপে শান্ত করিতে হইবে।'

৪৩। অতঃপর ভগবান তৎকলীন পরিস্থিতি বিদিত হইয়া সেই ক্ষণে এই উদান ব্যক্ত করিলেন ঃ

দানকারীর পুণ্য বর্দ্ধিত হয়, সংযম-
কারীর হৃদয়ে দ্বেষের উৎপত্তি হয়
না, সজ্জন পাপ পরিহার করেন,
রাগ-দ্বেষ-মোহের ক্ষয় হেতু তিনি
নির্বৃত।

। চতুর্থ ভাণবার সমাপ্ত।

# পঞ্চম অধ্যায়

৫। ১। অনন্তব ভগবান আয়ুষ্মান আনন্দকে সম্বোধন করিলেন ঃ 'আনন্দ, চল আমবা হিবণ্যবতী নদীব অপবপার্শ্বস্থিত কুশিনাবাব উপবর্ত্তন মল্লদিগেব শালবনে গমন কবি।'

'দেব, তথাস্তু' বলিয়া আনন্দ সম্মতি জ্ঞাপন কবিলেন।

তখন ভগবান বৃহৎ ভিক্ষু সঙ্ঘেব সহিত উক্ত শালবনে গগন পূর্ব্বক আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, যুগ্ম শালতবুব মধ্যবর্ত্তী স্থানে উত্তব দিকে মস্তক বক্ষা কবিযা আমাব শয্যা প্রস্তুত কব। আনন্দ, আমি ক্লান্ত ও শয়নেচ্ছু।'

'দেব, তথাস্তু' বলিয়া সম্মতি জ্ঞাপন পূর্ব্বক যমক শালতবুব মধ্যবর্ত্তী স্থানে আনন্দ উত্তব-শীর্ষ শয্যা প্রস্তুত কবিলেন। তখন ভগবান স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইযা পাদোপবি পাদ বক্ষাপূর্ব্বক দক্ষিণ পার্শ্বোপবি সিংহশয্যা আশ্রয কবিলেন।

২। ঐ সময যুগ্ম শালতবু মুকুলিত হইযা অকালে পুষ্পে শোভিত হইযাছিল। পুষ্প সকল তথাগতেব পূজাব নিমিত্ত তাঁহাব দেহোপবি পতিত ও বিক্ষিপ্ত হইযা তাঁহাকে আচ্ছাদিত কবিযাছিল। অন্তবীক্ষ হইতে দিব্য মন্দাব পুষ্পসমূহ তথাগতেব পূজাব নিমিত্ত তাঁহাব দেহোপবি পতিত ও বিক্ষিপ্ত হইযা তাঁহাকে আচ্ছাদিত কবিল। অন্তবীক্ষ হইতে দিব্য চন্দন চুর্ণ পতিত হইল, উহাবাও তথাগতেব পূজাব নিমিত্ত তাঁহার দেহোপবি পতিত ও বিক্ষিপ্ত হইযা তাঁহাকে আচ্ছাদিত কবিল। অন্তবীক্ষ হইতে তথাগতেব পূজাব নিমিত্ত দিব্য তূর্য্যধ্বনি হইতে লাগিল। তথাগতেব পূজাব নিমিত্ত অন্তবীক্ষে দিব্য সঙ্গীত গীত হইল।

৩। তখন ভগবান আনন্দকে কহিলেন ঃ

'আনন্দ, অকাল পুষ্প শোভিত যুগ্ম শালতবু হইতে পুষ্পসকল তথাগতের পূজাব নিমিত্ত তাঁহাব দেহোপবি পতিত ও বিক্ষিপ্ত হইযা তাঁহাকে আচ্ছাদিত কবিযাছে। অন্তরীক্ষ হইতে দিব্য মন্দাব পুষ্প সমূহ তথাগতেব পূজাব নিমিত্ত তাঁহাব দেহোপবি পতিত ও বিক্ষিপ্ত হইযা তাঁহাকে আচ্ছাদিত করিযাছে। অন্তবীক্ষ হইতে দিব্য চন্দনচূর্ণ তথাগতেব পূজাব নিমিত্ত

তাঁহার দেহোপরি পতিত ও বিক্ষিপ্ত হইয়া তাঁহাকে আচ্ছাদিত করিয়াছে। অন্তরীক্ষ হইতে তথাগতের পূজার নিমিত্ত দিব্য তূর্য্য ধ্বনি শ্রুত হইতেছে। তথাগতের পূজার নিমিত্ত অন্তরীক্ষে দিব্য সঙ্গীত গীত হইতেছে।'

'আনন্দ, কেবল মাত্র এইরূপ ঘটনা দ্বারা তথাগতকে যথার্থরূপে সম্মান, শ্রদ্ধা ও পূজা করা হয় না। যে ভিক্ষু বা ভিক্ষুণী, ধর্ম্মনিষ্ঠ নর বা নারী, উপদেশাবলী অনুসারে বৃহত্তর ও ক্ষুদ্রতর কর্ত্তব্য সমূহকে অবিরত পালন করেন, তাঁহারাই যথার্থরূপে তথাগতকে ভক্তি, শ্রদ্ধা ও সম্মান করেন, তাঁহারাই তথাগতকে সর্ব্বাপেক্ষা উপযুক্ত অর্ঘ্য দান করেন। অতএব, আনন্দ, অবিচ্ছিন্ন ভাবে বৃহত্তর ও ক্ষুদ্রতর কর্ত্তব্য পালনে রত হও, উপদেশাবলীর অনুশরণ কর, এইরূপ করিলে তোমরা বুদ্ধের সম্মান করিবে।'

৪। ঐ সময় আয়ুষ্মান উপবাণ ভগবানের সম্মুখে দণ্ডায়মান হইয়া তাঁহাকে ব্যজনে রত ছিলেন। ভগবান উপবাণের প্রতি বিরক্তি প্রকাশ করিয়া কহিলেন: 'ভিক্ষু, স্থানান্তরে গমন কর, আমার সম্মুখে দণ্ডায়মান হইও না।'

তখন আনন্দের মনে এইরূপ হইল: 'আয়ুষ্মান উপবাণ বহুদিন হইতে ভগবানের সমীপে অবস্থান করিয়া পার্শ্বচররূপে ভগবানের সেবা করিয়াছেন, অথচ অন্তিমকালে ভগবান উপবাণের প্রতি বিরক্ত হইয়া তাঁহাকে কহিলেন, "ভিক্ষু, স্থানান্তরে গমন কর, আমার সম্মুখে দণ্ডায়মান হইও না। উপবাণের প্রতি ভগবানের এইরূপ বিরক্তির কি হেতু, কি প্রত্যয়?'

৫। অনন্তর আনন্দ ভগবানকে কহিলেন:

'দেব, আয়ুষ্মান উপবাণ বহু দিন হইতে ভগবানের সমীপে অবস্থান করিয়া পার্শ্বচর রূপে ভগবানের সেবা করিয়াছেন, অথচ অন্তিম কালে ভগবান উপবাণের প্রতি বিরক্ত হইয়া কহিলেন:

"ভিক্ষু, স্থানান্তরে গমন কর, আমার সম্মুখে দণ্ডায়মান হইও না।" দেব, ইহার কি হেতু, কি প্রত্যয়?

'আনন্দ, দশ লোকধাতু হইতে বহুসংখ্যক দেবতা তথাগতের দর্শনার্থ সন্নিপতিত হইয়াছেন। আনন্দ, কুশিনারার উপবর্ত্তন মল্লদিগের শালবনের চতুর্দ্দিকস্থ দ্বাদশ যোজন ব্যাপী ভূমির মধ্যে কেশাগ্র পরিমিত এমন স্থানও নাই যেখানে মহেশাখ্য দেবতাগণের আগমন হয় নাই। আনন্দ, দেবতাগণ অসন্তোষ প্রকাশ করিতেছেন: "তথাগতের দর্শনার্থ আমরা দূর হইতে

আসিয়াছি। যাঁহাবা তথাগত, অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, কদাচিৎ পৃথিবীতে তাঁহাদের উৎপত্তি হয ; অদ্য বাত্রির পশ্চিম যামে তথাগতেব পবিনির্ব্বাণ হইবে, তথাপি এই মহেশাখ্য ভিক্ষু ভগবানের সম্মুখে স্থিত হইযা তাঁহার দর্শন বোধ কবিতেছেন, আমবা অন্তিম কালে তথাগতের দর্শন লাভ কবিতে সমর্থ হইতেছি না।" আনন্দ, দেবতাগণ এইরূপে অসন্তোষ প্রকাশ করিতেছেন।'

৬। 'ভগবান কি প্রকাব দেবতাব কথা মনে কবিতেছেন ?'

'আনন্দ, আকাশে পৃথিবী-সংজ্ঞী দেবতাগণ আছেন, তাঁহারা আলুলাযিত কেশে ক্রন্দন কবিতেছেন, প্রসারিত বাহু হইযা ক্রন্দন করিতেছেন, সাষ্টাঙ্গে পতিত ও অবলুণ্ঠিত হইযা বিলাপ কবিতেছেন ঃ "অতি শীঘ্র ভগবান পবিনির্ব্বাণে প্রবেশ কবিবেন, অতি শীঘ্র সুগত পবিনির্ব্বাণ প্রাপ্ত হইবেন, অতি শীঘ্র জগতের আলোক নির্ব্বাপিত হইবে।"

'আনন্দ, পৃথিবীতে দেবতাগণ আছেন, তাঁহাবা পৃথিবীসংজ্ঞী, তাঁহাবা আলুলাযিত কেশ এবং প্রসারিত বাহু হইযা ক্রন্দন কবিতেছেন, তাঁহাবা সাষ্টাঙ্গে ভূমিতলে পতিত ও অবলুণ্ঠিত হইযা বিলাপ কবিতেছেন ঃ "অতি শীঘ্র ভগবান সুগত পবিনির্ব্বাণ প্রাপ্ত হইবেন, অতি শীঘ্র জগতেব আলোক নির্ব্বাপিত হইবে।" যে সকল দেবতা বীতবাগ ও স্মৃতি সম্প্রজ্ঞান সমন্বিত, তাঁহাবা "সর্ব্বসংস্কাব অনিত্য, ইহাব অন্যথা কি প্রকাবে সম্ভব ?" চিন্তা কবিযা শান্ত বহিযাছেন।'

৭। 'দেব, পূর্ব্বে বর্ষাবাসান্তে চতুর্দ্দিকস্থ ভিক্ষুগণ তথাগতেব দর্শনার্থ আগমন কবিতেন, আমবা ঐ সকল মাননীয ভিক্ষুগণেব দর্শন পাইতাম, তাঁহাদেব পূজা করিবার অবসর পাইতাম। ভগবানের অবর্ত্তমানে, আমবা ঐ সকল ভিক্ষুব দর্শনও পাইব না, তাঁহাদেব পূজা করিবাবও অবসব পাইব না।'

৮। 'আনন্দ, শ্রদ্ধাবান কুলপুত্রগণেব জন্য চাবিটি দর্শনীয সংবেগোৎপাদক স্থান আছে। ঐ চাবিটি কি কি ?

' "এই স্থানে তথাগত জন্ম গ্রহণ কবিয়াছিলেন," এইস্থান শ্রদ্ধাবান কুলপুত্রগণেব পক্ষে দর্শনীয, সংবেগোৎপাদক।

' "এই স্থানে তথাগত অনুত্তব সম্যক সম্বোধি লাভ করিযাছিলেন," এইস্থান শ্রদ্ধাবান কুলপুত্রগণেব পক্ষে দর্শনীয়, সংবেগোৎপাদক।

'"এইস্থানে তথাগত কর্ত্তৃক অনুত্তর ধর্ম্মচক্র প্রবর্ত্তিত হইযাছিল," এই স্থান শ্রদ্ধাবান কুলপুত্রগণেব পক্ষে দর্শনীয, সংবেগোৎপাদক।

'"এইস্থানে তথাগত অনুপাদিশেষ, নির্ব্বাণ ধাতুতে পবিনিবৃত হইযাছিলেন," এইস্থান শ্রদ্ধাবান কুলপুত্রগণেব পক্ষে দর্শনীয, সংবেগোৎপাদক।

'আনন্দ, এই চাবিটি স্থান শ্রদ্ধাবান কুলপুত্রগণেব পক্ষে দর্শনীয, সংবেগোৎপাদক। আনন্দ, শ্রদ্ধাসম্পন্ন ভিক্ষু-ভিক্ষুণীগণ, উপাসক-উপাসিকাগণ আসিবেন, তাঁহাবা কহিবেন "এইস্থানে তথাগত জন্ম গ্রহণ কবিযাছিলেন," অথবা "এইস্থানে তথাগত সম্যক সম্বোধি লাভ কবিয়াছিলেন, অথবা "এইস্থানে তথাগত কর্ত্তৃক অনুত্তব ধর্ম্মচক্র প্রবর্ত্তিত হইযাছিল" অথবা "এই স্থানে তথাগত অনুপাদিশেষ নির্ব্বাণ ধাতুতে পবিনিবৃত হইযাছিলেন।"

'আনন্দ, তীর্থ ভ্রমণ কালে যাঁহাবা প্রসন্ন চিত্তে দেহত্যাগ কবিবেন, তাঁহাবা সকলেই মবণান্তে দেহেব বিনাশে সুখময স্বর্গলোকে উৎপন্ন হইবেন।'

৯। 'দেব, নাবীগণেব প্রতি আমবা কিবূপ আচবণ কবিব?'

'তাহাদেব প্রতি দৃষ্টিপাত কবিও না।'

'যদি তাহাবা দৃষ্টিপথে পতিত হয, তাহা হইলে কিবূপ আচবণ কর্তব্য?'

'তাহাদেব সহিত বাক্যালাপ কবিও না।'

'বাক্যালাপ অপবিহার্য্য হইলে কিবূপ আচবণ কর্ত্তব্য?'

'স্মৃতি উপস্থাপিত কবিতে হইবে।'

১০। তথাগতেব দেহ সম্বন্ধে আমাদেব কর্ত্তব্য কি?'

'আনন্দ, তোমবা তথাগতেব শবীব পূজায ব্যাপৃত হইও না, সদর্থে প্রযুক্ত হও, সদর্থেব অনুসরণ কব, সদর্থে অপ্রমত্ত হও, দৃঢ়সংকল্প হও। আনন্দ, ক্ষত্রিয, ব্রাহ্মণ ও গৃহপতিদিগেব মধ্যে পণ্ডিতগণ আছেন, তাঁহারা তথাগতে অতি প্রসন্নচিত্ত, তাঁহাবা তথাগতেব শবীব পূজা কবিবেন।

১১। 'কিন্তু, দেব, তথাগতেব শবীবেব সম্বন্ধে কি কর্ত্তব্য?'

'আনন্দ, বাজচক্রবর্ত্তীব শবীব সম্বন্ধে যাহা কৃত হয, তথাগতেব শবীব সম্বন্ধেও তাহাই কর্ত্তব্য।'

'দেব, চক্রবর্ত্তী বাজাব শবীব সম্বন্ধে কিবূপ কৃত হয?'

'আনন্দ, বাজচক্রবর্ত্তীব দেহ নূতন বস্ত্রে আচ্ছাদিত হয, পবে বিহত

'আনন্দ, ধর্ম্ম পুস্করিণী চতুর্ব্বিধ ইষ্টকের গ্রন্থন বিশিষ্ট ছিল, একপ্রকার সুবর্ণময়, একপ্রকার রৌপ্যময়, একপ্রকার বৈদূর্য্যময়, একপ্রকার স্ফটিকময়।'

'আনন্দ, ধর্ম্ম পুস্করিণীর চতুর্দ্দিকে চতুর্বিংশতি সোপান ছিল, এক সুবর্ণময়, এক রৌপ্যময়, এক বৈদূর্য্যময়, এক স্ফটিকময়। সুবর্ণময় সোপানের সুবর্ণময় স্তম্ভ এবং রৌপ্যময় সূচী ও উষ্ণীষ ছিল, রৌপ্যময় সোপানের রৌপ্যময় স্তম্ভ এবং সুবর্ণময় সূচী ও উষ্ণীষ ছিল, বৈদূর্য্যময় সোপানের বৈদূর্য্যময় স্তম্ভ এবং স্ফটিকময় সূচী ও উষ্ণীষ ছিল, স্ফটিকময় সোপানের স্ফটিকময় স্তম্ভ এবং বৈদূর্য্যময় সূচী ও উষ্ণীষ ছিল।'

'আনন্দ, ধর্ম্ম পুস্করিণী দুইটি বেদিকা দ্বারা পরিবেষ্টিত ছিল, একটি বেদিকা সুবর্ণময়, একটি রৌপ্যময়। সুবর্ণময় বেদিকার সুবর্ণময় স্তম্ভ এবং রৌপ্যময় সূচী ও উষ্ণীষ ছিল; রৌপ্যময় বেদিকার রৌপ্যময় স্তম্ভ এবং সুবর্ণময় সূচী ও উষ্ণীষ ছিল।'

৩২। 'আনন্দ, ধর্ম্ম পুস্করিণী সাতটি তালপংক্তি দ্বারা পরিবেষ্টিত ছিল, একটি সুবর্ণময়, একটি রৌপ্যময়, একটি বৈদূর্য্যময়, একটি স্ফটিকময়, একটি লোহিতকময়, একটি মরকতময়, একটি সর্ব্বরত্নময়। সুবর্ণময় তালের সুবর্ণময় স্কন্ধ এবং রৌপ্যময় পত্র ও ফল ছিল। রৌপ্যময় তালের রৌপ্যময় স্কন্ধ এবং সুবর্ণময় পত্র ও ফল, বৈদূর্য্যময় তালের বৈদূর্য্যময় স্কন্ধ এবং স্ফটিকময় পত্র ও ফল, স্ফটিকময় তালের স্ফটিকময় স্কন্ধ এবং বৈদূর্য্যময় পত্র ও ফল, লোহিতকময় তালের লোহিতকময় স্কন্ধ এবং মরকতময় পত্র ও ফল, মরকতময় তালের মরকতময় স্কন্ধ এবং লোহিতকময় পত্র ও ফল, সর্ব্বরত্নময় তালের সর্ব্বরত্নময় স্কন্ধ এবং সর্ব্বরত্নময় পত্র ও ফল ছিল। আনন্দ, বাতকম্পিত ঐ সকল তালপংক্তির শব্দ মধুর, চিত্তরঞ্জক, কমনীয় এবং মুগ্ধকর ছিল। আনন্দ, স্বরলয়যুক্ত পঞ্চাঙ্গিক তূর্য্য তাল-নিপুণগণ কর্ত্তৃক বাদিত হইলে উহার শব্দ যেরূপ মধুর, চিত্তরঞ্জক, কমনীয় এবং মুগ্ধকর হয়, সেইরূপই বাতকম্পিত ঐ সকল তালপংক্তির শব্দ মধুর, চিত্তরঞ্জক, কমনীয় এবং মুগ্ধকর ছিল। আনন্দ, ঐ সময় রাজধানী কুশাবতীর দ্যূতাসক্ত, পানোন্মত্ত, পানাসক্তগণ বাতকম্পিত সেই তালপংক্তির শব্দের সহিত নৃত্য করিত।'

৩৩। 'আনন্দ, ধর্ম্ম প্রাসাদের নির্ম্মাণকার্য্য এবং ধর্ম্ম পুস্করিণীর খনন কার্য্য সম্পন্ন হইলে রাজা মহাসুদর্শন ঐ সময়ের শ্রমণ ও ব্রাহ্মণগণের মধ্যে যাঁহারা সম্মানিত ছিলেন তাঁহাদের সর্ব্বকামনা পূর্ণ করিয়া ধর্ম্ম প্রাসাদে আরোহণ করিলেন।'

। প্রথম ভাণবার সমাপ্ত।

## দ্বিতীয় অধ্যায়

২। ১। 'অতঃপর, আনন্দ, রাজা মহাসুদর্শন চিন্তা করিলেন: "আমি যে এক্ষণে এতাদৃশ মহাপরাক্রমশালী ও মহানুভাব হইয়াছি, ইহা কোন্ কর্ম্মের ফল, কোন্ কর্ম্মের বিপাক?"

'তখন, আনন্দ, রাজা সুদর্শনের মনে এই চিন্তার উদয় হইল: "আমি যে এক্ষণে এতাদৃশ পরাক্রমশালী ও মহানুভাব হইয়াছি, ইহা তিন কর্ম্মের ফল, তিন কর্ম্মের বিপাক,—দান, দম এবং সংযম।"

২। 'অনন্তর, আনন্দ, রাজা মহাসুদর্শন মহাব্যূহ কূটাগারে গমন পূর্ব্বক দ্বারদেশে দণ্ডায়মান হইলে তাঁহার মুখ হইতে উদান নির্গত হইল: "কাম-বিতর্ক! নিবৃত্ত হও, ব্যাপাদ-বিতর্ক! নিবৃত্ত হও, বিহিংসা-বিতর্ক! নিবৃত্ত হও। কাম-বিতর্ক আর নয়! ব্যাপাদ-বিতর্ক আর নয়! বিহিংসা-বিতর্ক আর নয়!"

৩। 'অনন্তর, আনন্দ, রাজা মহাসুদর্শন মহাব্যূহ কূটাগারে প্রবেশ পূর্ব্বক সুবর্ণময় পালঙ্কে উপবিষ্ট হইলেন এবং কাম ও অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া সবিতর্ক সবিচার বিবেকজ প্রীতিসুখমণ্ডিত প্রথম ধ্যান লাভ করিয়া উহাতে বিহার করিতে লাগিলেন। বিতর্ক বিচারের উপশমে অধ্যাত্ম-সম্প্রসাদী, চিত্তের একীভাব আনয়নকারী অবিতর্ক অবিচার সমাধিজ প্রীতিসুখমণ্ডিত দ্বিতীয় ধ্যান লাভ করিয়া উহাতে বিহার করিতে লাগিলেন। প্রীতিতেও বৈরাগ্য উৎপাদন করিয়া উপেক্ষাসম্পন্ন, স্মৃতিমান ও সম্প্রজ্ঞাত হইয়া বিহার পূর্ব্বক তিনি কায়ে সুখ অনুভব করিলেন—যে সুখ সম্বন্ধে আর্য্যগণ কহিয়া থাকেন "উপেক্ষক, স্মৃতিমান, সুখবিহারী," এবং এইরূপে তৃতীয় ধ্যান লাভ করিয়া উহাতে বিহার করিতে লাগিলেন। তিনি সুখ ও দুঃখ উভয়ই বর্জ্জন করিয়া পূর্ব্বেই সৌমনস্য-দৌর্ম্মনস্যের অন্তগমনে না-দুঃখ না-সুখ রূপ উপেক্ষা ও স্মৃতিদ্বারা পরিশুদ্ধ চিত্তে চতুর্থ ধ্যান লাভ করিয়া উহাতে বিহার করিলেন।'

৪। 'অনন্তর, আনন্দ, রাজা মহাসুদর্শন মহাব্যূহ কূটাগার হইতে নিষ্ক্রান্ত হইয়া সুবর্ণময় কূটাগারে প্রবেশপূর্ব্বক রজতময় পালঙ্কে উপবিষ্ট হইয়া মৈত্রী সহগত চিত্তে একদিক, দুইদিক—এইরূপে যথাক্রমে চারিদিক

ব্যাপ্ত কবিযা বিহাব কবিলেন। তিনি উর্দ্ধ, অধঃ, সর্ব্বলোক সর্ব্বদিক নিরবচ্ছিন্ন মৈত্রীসহগত চিত্তেব দ্বাবা—বিপুল, মহদ্গত, অপ্রমেয অবৈব এবং অহিংসা দ্বাবা স্ফুবিত কবিযা বিহাব কবিলেন · করুণাসহগত চিত্তেব দ্বাবা ···মুদিতাসহগত চিত্তেব দ্বাবা··উপেক্ষাসহগত চিত্তেব দ্বাবা এক, দুই—· যথাক্রমে চাবিদিক স্ফুবিত কবিযা বিহাব কবিলেন।'

৫। 'আনন্দ, বাজা মহাসুদর্শনেব বাজধানী কুশাবতী প্রমুখ চতুবশীতি সহস্র নগব ছিল।'

'ধর্ম্ম প্রাসাদ প্রমুখ চতুবশীতি সহস্র প্রাসাদ ছিল।'

'মহাব্যূহ কূটাগাব প্রমুখ চতুবশীতি সহস্র কূটাগাব ছিল।'

'চতুবশীতি সহস্র পালঙ্ক ছিল—কদলীমৃগ প্রত্যাস্তবণসম্পন্ন গোণক এবং পটলিকাস্তৃত, চন্দ্রাতপ শোভিত এবং উভয পার্শ্বে লোহিত উপাধান বিশিষ্ট।'

'উপোসথ নাগবাজা প্রমুখ চতুবশীতি সহস্র হস্তী ছিল—সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত।'

'বলাহক অশ্ববাজপ্রমুখ চতুবশীতি সহস্র অশ্ব ছিল—সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত।'

'বৈজযন্ত বথ প্রমুখ চতুবশীতি সহস্র বথ ছিল—সিংহ চর্ম্ম পবিবৃত, ব্যাঘ্রচর্ম্ম পবিবৃত, দ্বীপি চর্ম্ম পবিবৃত, পাণ্ডু-কম্বল পবিবৃত, সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত।'

'মণিবত্নপ্রমুখ চতুবশীতি সহস্র মণি ছিল।'

'সুভদ্রা দেবীপ্রমুখ চতুবশীতি সহস্র স্ত্রী ছিল।'

'গৃহপতি বত্নপ্রমুখ চতুবশীতি সহস্র গৃহপতি ছিল।'

'পবিনাযক বত্নপ্রমুখ চতুবশীতি ক্ষুদ্র বাজা ছিল।'

'দুকূল বন্ধন এবং কংসভাণ্ড সহ চতুবশীতি সহস্র ধেনু ছিল।'

'চতুবশীতি সহস্র কোটি সূক্ষ্ম ক্ষৌম, কার্পাস, কৌশেয এবং কম্বল নির্ম্মিত পবিধেয বস্ত্র ছিল।'

'চতুবশীতি সহস্র স্থালিপাক ছিল, উহাতে সাযংকালে ও প্রাতে অন্ন পবিবেশিত হইত।'

৬। 'আনন্দ, ঐ সময বাজা মহাসুদর্শনেব চতুবশীতি সহস্র হস্তী সাযাহ্নে ও প্রাতে তাঁহাব সেবায আসিত। বাজা চিন্তা কবিলেন: "এই

সকল চতুরশীতি সহস্র হস্তী সন্ধ্যায় ও প্রাতে আমার সেবায আগমন করে। এখন হইতে প্রতি শত বৎসরের অবসানে দ্বি-চত্বারিংশ সহস্র হস্তী এক একবাব আমাব সেবায আগমন করুক।"

'অনন্তব, আনন্দ, রাজা পরিণাযক রত্নকে কহিলেন: "সৌম্য পরিণাযক রত্ন! এই সকল চতুরশীতি সহস্র হস্তী সাযাহ্নে ও প্রাতে আমাব সেবায আগমন করে, এখন হইতে প্রতি শত বৎসরের অবসানে দ্বিচত্বারিংশ সহস্র হস্তী এক একবাব আমাব সেবায় আগমন করুক।"

'আনন্দ, পরিণাযক রত্ন "দেব, তথাস্তু" কহিযা প্রতিশ্রুত হইলেন। অতঃপব, আনন্দ, পববর্ত্তীকালে প্রতি শত বর্ষের অবসানে দ্বিচত্বারিংশ সহস্র হস্তী এক এক একবাব মহাসুদর্শনেব সেবায় আসিতে লাগিল।'

৭। 'তদনন্তব, আনন্দ, বহু শত বহু সহস্র, বহু শত সহস্র বৎসবেব অবসানে সুভদ্রা দেবীব মনে এইরূপ চিন্তাব উদয় হইল: "আমি বহুদিন বাজা মহাসুদর্শনেব দর্শন লাভ করি নাই, অতএব আমি তাঁহার দর্শনের নিমিত্ত গমন কবিব।"

'তখন, আনন্দ, সুভদ্রা দেবী অন্তপুরচারিনীগণকে কহিলেন: "তোমরা স্নান কবিয়া পীতবস্ত্র পরিধান কব, আমি বহুকাল বাজা মহাসুদর্শনকে দেখি নাই, আমবা বাজা মহাসুদর্শনেব দর্শনার্থে গমন কবিব।"

"আর্য্যে, তথাস্তু" বলিয়া অন্তঃপুরনাবীগণ সুভদ্রা দেবীব নিকট প্রতিশ্রুত হইয়া স্নান সমাপনান্তে পীতবস্ত্র পবিধান পূর্ব্বক সুভদ্রা দেবীর নিকট গমন কবিল।'

'তখন, আনন্দ, সুভদ্রা দেবী পরিণায়ক রত্নকে কহিলেন: "সৌম্য পরিণাযক রত্ন! চতুরঙ্গিনী সেনা সজ্জিত কব। আমবা বাজা মহাসুদর্শনকে বহু দিন দেখি নাই, তাঁহাকে দেখিবাব জন্য গমন কবিব।"

'আনন্দ, "দেবি, তথাস্তু" বলিযা পরিণাযক রত্ন সুভদ্রা দেবীব নিকট প্রতিশ্রুত হইযা চতুরঙ্গিনী সেনা সজ্জিত কবিযা সুভদ্রা দেবীব নিকট সংবাদ প্রেরণ কবিলেন: "দেবি, চতুরঙ্গিনী সেনা প্রস্তুত, এখন দেবীব ইচ্ছা।"

৮। 'তখন, আনন্দ, সুভদ্রা দেবী চতুরঙ্গিনী সেনা সহ পুরনাবীগণেব সহিত ধর্ম্ম প্রাসাদে গমন কবিলেন, এবং প্রাসাদে আবোহণ পূর্ব্বক মহাব্যূহ কূটাগাবে গমন কবিযা উহার দ্বারবাহু অবলম্বন কবিয়া দণ্ডাযমান হইলেন।'

'অনন্তর, আনন্দ, রাজা মহাসুদর্শন চিন্তা করিলেন ঃ "বৃহৎ জনতার শব্দ, ইহার অর্থ কি ?" তৎপরে তিনি মহাব্যূহ কূটাগার হইতে নিষ্ক্রান্ত হইয়া সুভদ্রা দেবীকে দ্বারবাহু অবলম্বন করিয়া দণ্ডায়মান দেখিলেন এবং তাঁহাকে কহিলেন ঃ "দেবি, এই স্থানেই অবস্থান কর, প্রবেশ করিও না।"

৯। 'অতঃপর, আনন্দ, রাজা মহাসুদর্শন জনৈক কর্ম্মচারীকে কহিলেন ঃ "তুমি মহাব্যূহ কূটাগার হইতে সুবর্ণময় পালঙ্ক বাহির করিয়া সর্ব্বসুবর্ণময় তালবনে স্থাপন কর।"

'আনন্দ, কর্ম্মচারী 'দেব, তথাস্তু' বলিয়া প্রতিশ্রুতি দান পূর্ব্বক মহাব্যূহ কূটাগার হইতে সুবর্ণময় পালঙ্ক বহিষ্কৃত করিয়া সর্ব্বসুবর্ণময় তালবনে স্থাপন করিলেন।'

'তৎপরে, আনন্দ, রাজা মহাসুদর্শন পাদোপরি পাদ স্থাপন পূর্ব্বক স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া দক্ষিণ পার্শ্ব আশ্রয় করিয়া সিংহ-শয্যায় শয়ন করিলেন।'

১০। আনন্দ, তখন সুভদ্রা দেবী চিন্তা করিলেন ঃ "রাজা মহাসুদর্শনের অঙ্গ প্রত্যঙ্গাদি শান্ত। ছবিবর্ণ পরিশুদ্ধ ও পর্য্যবদাত। রাজা মহাসুদর্শনের যেন মৃত্যু না হয়।"

'তিনি রাজা মহাসুদর্শনকে কহিলেন ঃ "দেব, রাজধানী কুশাবতী প্রমুখ আপনার চতুরশীতি সহস্র নগর, উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনের কামনা করুন।"

"ধর্ম্মপ্রাসাদ প্রমুখ আপনার চতুরশীতি প্রাসাদ, উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনের কামনা করুন।"

"মহাব্যূহ কূধাগার প্রমুখ আপনার চতুরশীতি সহস্র কূটাগার উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনের কামনা করুন।

"আপনার চতুরশীতি সহস্র পালঙ্ক—সুবর্ণময়, রৌপ্যময়, দন্তময়, সারময়, কদলীমৃগ প্রত্যস্তরণ সম্পন্ন, গোণক এবং পটলিকাস্তৃত, চন্দ্রাতপ শোভিত, এবং উভয় পার্শ্বে লোহিত উপাধান বিশিষ্ট। দেব, উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনের কামনা করুন।

"উপোসথ নাগরাজ প্রমুখ আপনার চতুরশীতি সহস্র হস্তী—সুবর্ণালঙ্কার শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত ; দেব, উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনের কামনা করুন।'

"দেব, বলাহক অশ্ববাজ প্রমুখ আপনাব চতুরশীতি, সহস্র অশ্ব—সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত ; দেব, উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।'

"বৈজযন্ত বথ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র বথ—সিংহচর্ম্মপবিবৃত, ব্যাঘ্রচর্ম্মপবিবৃত, দ্বীপিচর্ম্মপবিবৃত, পাণ্ডু-কম্বলপবিবৃত, সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত, দেব, উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।'

"মণিবত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র মণি, দেব, উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।"

"স্ত্রীবত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র স্ত্রী, উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।"

"গৃহপতিবত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র গৃহপতি; উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।"

"পবিণায়করত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র ক্ষুদ্র রাজা, উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনেব কামনা কবুন।"

"দেব, আপনাব দুকুল-বন্ধন এবং কংসভাণ্ড সহ চতুবশীতি সহস্র ধেনু; উহাতে প্রবৃত্তি উৎপাদন করুন, জীবনেব কামনা কবুন।"

"দেব, আপনার চতুবশীতি সহস্র কোটি সুক্ষ্ম ক্ষৌম, কার্পাস, কৌশেয এবং কম্বল নির্ম্মিত পবিধেয বস্ত্র; উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।"

"দেব, সায়ংকালে ও প্রাতে আহাব পবিবেশনেব জন্য আপনাব চতুবশীতি সহস্র স্থালিপাক; উহাতে প্রবৃত্তি উৎপাদন কবুন, জীবনেব কামনা কবুন।"

১১। 'আনন্দ, এইরূপ উক্ত হইলে বাজা মহাসুদর্শন সুভদ্রা দেবীকে কহিলেনঃ "দেবি, তুমি দীর্ঘকাল আমাব সহিত ইষ্ট, কান্ত, মনোজ্ঞ আচবণ কবিযাছ, অথচ আমাব অন্তিম কালে তুমি যে আচবণ কবিতেছ তাহা অনিষ্ট, অ-কান্ত, অমনোজ্ঞ।"

"দেব, তবে আমি কিরূপ আচরণ কবিব?"

"দেবি, তুমি বলঃ দেব! যাহা কিছু আমাদের প্রিয ও মনোজ্ঞ তৎসমুদয় হইতে আমাদিগকে বিচ্ছিন্ন হইতে হইবে, তাহাদিগকে ত্যাগ কবিতে

হইবে। দেব, আপনি কামনাযুক্ত হইযা প্রাণত্যাগ কবিবেন না। কামনাযুক্ত মৃত্যু দুঃখময, কামনাযুক্ত হইযা যে প্রাণত্যাগ কবে সে নিন্দিত হয।'

"দেব, কুশাবতী বাজধানী প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র নগব, ইহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, ধর্ম্মপ্রাসাদ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র প্রাসাদ, ইহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, মহাব্যূহ কূটাগাব প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র কূটাগাব; ইহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, আপনাব চতুবশীতি সহস্র পালঙ্ক—সুবর্ণময, বৌপ্যময, দন্তময, সাবময, কদলীমৃগপ্রত্যাস্তবণ সম্পন্ন, গোণক এবং পটলিকাস্তৃত, চন্দ্রাতপশোভিত এবং উভয পার্শ্বে লোহিত উপাধান বিশিষ্ট। দেব, ইহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, উপোসথ নাগবাজ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র হস্তী—সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত; দেব, উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, বলাহক অশ্ববাজ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র অশ্ব—সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত; দেব, উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, বৈজযন্ত বথ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র বথ—সিংহচর্ম্ম পবিবৃত, ব্যাঘ্রচর্ম্ম পবিবৃত, দ্বীপিচর্ম্ম পবিবৃত, পাণ্ডুকম্বল পবিবৃত, সুবর্ণালঙ্কাব শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত, দেব, উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, মণিবত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র মণি; উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, সুভদ্রাদেবী প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র স্ত্রী, ইহাতে কামনা ত্যাগ কবুন, জীবনের কামনা কবিবেন না।"

"দেব, গৃহপতি-বত্ন প্রমুখ আপনার চতুবশীতি সহস্র গৃহপতি; ইহাতে কামনা ত্যাগ করুন, জীবনের কামনা কবিবেন না।"

"দেব, পবিণাযক-বত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র ক্ষুদ্র বাজা; ইহাতে কামনা ত্যাগ করুন, জীবনেব কামনা কবিবেন না।"

"দেব, দুকুল-বন্ধন এবং কংসভাণ্ডসহ আপনার চতুরশীতি সহস্র ধেনু; উহাতে কামনা ত্যাগ করুন, জীবনেব কামনা কবিবেন না।'

"দেব আপনাব চতুবশীতি সহস্র কোটি সূক্ষ্ম ক্ষৌম, কার্পাস, কৌশেয এবং কম্বল-নির্ম্মিত পবিধেয় বস্ত্র; উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।'

"দেব, সাযংকালে ও প্রাতে আহাব পবিবেশনেব জন্য আপনার চতুব-শীতি সহস্র স্থালিপাক; উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনেব কামনা কবিবেন না।"

১২। 'আনন্দ, এইবূপ উক্ত হইলে সুভদ্রা দেবী বোদন ও অশ্রুমোচন কবিলেন। অতঃপব, আনন্দ, সুভদ্রা দেবী অশ্রু মুছিয়া বাজা মহাসুদর্শনকে কহিলেনঃ 'সর্ব্ববিধ প্রিয ও মনোজ্ঞ হইতে বিভিন্নতা, বিচ্ছেদ ও পার্থক্য হয। দেব, আপনি কামনাযুক্ত হইযা দেহত্যাগ কবিবেন না। কামনাযুক্ত মৃত্যু দুঃখময়, কামনাযুক্ত হইযা যে প্রাণত্যাগ কবে সে নিন্দিত হয।'

"দেব, কুশাবতী বাজধানী প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র নগব···

"দেব, ধর্ম্মপ্রাসাদ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র প্রসাদ ·

"দেব, মহাব্যূহ কূটাগাব প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র কূটাগাব ·

"দেব, আপনাব চতুবশীতি সহস্র পালঙ্ক···

"দেব, উপোসথ নাগবাজ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র হস্তী···

"দেব, বলাহক অশ্বরাজ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র অশ্ব· ·

"দেব, বৈজয়ন্ত বথ প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র বথ···

"দেব, মণিবত্ন প্রমুখ আপনার চতুবশীতি সহস্র মণি···

"দেব, সুভদ্রা দেবী প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র স্ত্রী...

"দেব, গৃহপতি রত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র গৃহপতি ·

"দেব, পবিণাযক-বত্ন প্রমুখ আপনাব চতুবশীতি সহস্র ক্ষুদ্র বাজা ·

"দেব, দুকুল এবং কংসভাণ্ড সহ আপনাব চতুবশীতি সহস্র ধেনু···

"দেব, আপনাব চতুবশীতি সহস্র কোটি সূক্ষ্ম ক্ষৌম,··

"দেব, সায়ংকালে ও প্রাতে আহাব পরিবেশনেব জন্য আপনাব চতুব-শীতি সহস্র স্থালিপাক; উহাতে কামনা ত্যাগ কবুন, জীবনের কামনা করিবেন না।"

১৩। 'আনন্দ, তৎপবে বাজা মহাসুদর্শন অনতিবিলম্বে প্রাণত্যাগ

করিলেন। আনন্দ, যেরূপ উত্তম আহারান্তে গৃহপতি অথবা গৃহপতি-পুত্র তন্দ্রাভিভূত হইয়া থাকেন, রাজা মহাসুদর্শনের অন্তিমকালের বেদনাও সেইরূপ হইয়াছিল। আনন্দ, রাজা মহাসুদর্শন মৃত্যুর পর সুখময় ব্রহ্মলোকে উৎপন্ন হইলেন। আনন্দ, রাজা মহাসুদর্শন চতুরশীতি সহস্র বৎসর রাজকুমারের জীবন যাপন করিয়াছিলেন, চতুরশীতি সহস্র বৎসর উপরাজ্য করিয়াছিলেন, চতুরশীতি সহস্র বৎসর রাজত্ব করিয়াছিলেন, চতুরশীতি সহস্র বৎসর গৃহী হইয়া ধর্ম্মপ্রাসাদে ব্রহ্মচর্য্য পালন করিয়াছিলেন। তিনি চারি ব্রহ্মবিহারের ভাবনা করিয়া মরণান্তে দেহের বিনাশে ব্রহ্মলোকে গমন করিয়াছিলেন।'

১৪। 'আনন্দ, তোমার মনে হইতে পারে, "অপর কেহ ঐ সময়ে রাজা মহাসুদর্শন ছিলেন, কিন্তু, আনন্দ, তাহা নয়। আমি ঐ সময়ে রাজা মহাসুদর্শন ছিলাম।'

'রাজধানী কুশাবতী প্রমুখ চতুরশীতি সহস্র নগর আমারই ছিল ;

'ধর্ম্মপ্রাসাদ প্রমুখ চতুরশীতি সহস্র প্রাসাদ আমারই ছিল ,

'মহাব্যূহ কূটাগার প্রমুখ চতুরশীতি সহস্র কূটাগার আমারই ছিল ;

'ঐ সকল চতুরশীতি সহস্র পালঙ্ক—সুবর্ণময়, রৌপ্যময়, দন্তময়, সারময়, কদলীমৃগ-প্রত্যাস্তরণসম্পন্ন, গোণক এবং পটলিকাস্তৃত, চন্দ্রাতপ শোভিত, এবং উভয় পার্শ্বে লোহিত উপাধান বিশিষ্ট—আমারই ছিল।'

'উপোসথ নামক নাগরাজ প্রমুখ চতুরশীতি সহস্র হস্তী—সুবর্ণালঙ্কারে শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত—আমারই ছিল ,

'বলাহক নামক অশ্বরাজ প্রমুখ চতুরশীতি সহস্র অশ্ব—সুবর্ণালঙ্কার শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত—আমারই ছিল ,

'বৈজয়ন্ত নামক রথ প্রমুখ চতুরশীতি সহস্র রথ—সিংহচর্ম্ম পরিবৃত, ব্যাঘ্রচর্ম্ম পরিবৃত, দ্বীপি-চর্ম্ম পরিবৃত, পাণ্ডুকম্বল পরিবৃত, সুবর্ণালঙ্কার শোভিত, সুবর্ণধ্বজ, হেমজালাচ্ছাদিত—আমারই ছিল ;

'মণিরত্ন প্রমুখ চতুরশীতি সহস্র রত্ন আমারই ছিল ,

'সুভদ্রা দেবী প্রমুখ চতুরশীতি সহস্র স্ত্রী আমারই ছিল ,

'গৃহপতি-রত্ন প্রমুখ চতুরশীতি সহস্র গৃহপতি আমারই ছিল ;

'পরিণায়ক রত্ন প্রমুখ চতুরশীতি সহস্র ক্ষুদ্র রাজা আমারই ছিল ;

'দুকূল-বন্ধন ও কংসভাণ্ডসহ চতুরশীতি সহস্র ধেনু আমারই ছিল ;

'চতুরশীতি সহস্র কোটি সূক্ষ্ম ক্ষৌম, কার্পাস, কৌশেয এবং কম্বল নির্ম্মিত পরিধেয় বস্ত্র—আমারই ছিল,

'সাযংকালে ও প্রাতে আহার পরিবেশনের জন্য চতুরশীতি সহস্র স্থালি-পাক—আমারই ছিল,

১৫। 'আনন্দ, ঐ সকল চতুরশীতি সহস্র নগরের মধ্যে একটি ছিল যেখানে আমি বাস করিতাম, উহা রাজধানী কুশাবতী।'

'চতুরশীতি সহস্র প্রাসাদের মধ্যে একটি ছিল যাহাতে আমি বাস করিতাম, উহা ধর্ম্ম প্রাসাদ।'

'চতুরশীতি সহস্র কূটাগারের মধ্যে একটি ছিল যাহাতে আমি বাস করিতাম, উহা মহাব্যূহ কূটাগার।'

'চতুরশীতি সহস্র পালঙ্কের মধ্যে একটি ছিল যাহাতে আমি উপবেশন করিতাম, উহা সুবর্ণময, রজতময, দন্তময় অথবা সারময।

'চতুরশীতি সহস্র নাগের মধ্যে একটি ছিল যাহাতে আমি আরোহণ করিতাম, উহা উপোসথ নাগরাজ।'

'চতুরশীতি সহস্র অশ্বের মধ্যে একটি ছিল যাহাতে আমি আরোহণ করিতাম, উহা বলাহক অশ্বরাজ।'

'চতুরশীতি সহস্র রথের মধ্যে একটি ছিল যাহাতে আমি আরোহণ করিতাম, উহা বৈজযন্ত-রথ।'

'চতুরশীতি-সহস্র স্ত্রীর মধ্যে একজন ছিল যে ঐ সময আমার সেবায় রত থাকিত—ক্ষত্রিয়ানী অথবা বেলামিকানী।'

'ঐ সকল চতুরশীতি সহস্র কোটি বস্ত্রের মধ্যে একটি ছিল—সূক্ষ্ম ক্ষৌম, কার্পাস, কৌষেয অথবা কম্বল- নির্ম্মিত—যাহা আমি পরিধান করিতাম।'

'চতুরশীতি সহস্র স্থালিপাকের মধ্যে একটি ছিল যাহা হইতে আমি নালি-পরিমিত উৎকৃষ্ট অন্ন অনুরূপ ব্যঞ্জনসহ গ্রহণ করিতাম।'

১৬। 'আনন্দ, দেখ, ঐ সকল বস্তু, অতীত, নিরুদ্ধ, বিপরিণত। এই-রূপই, আনন্দ, সর্ব্বসংস্কার অনিত্য, এতই, আনন্দ, সর্ব্বসংস্কার অধ্রুব, এতই, আনন্দ, সর্ব্বসংস্কার অবিশ্বাস্য। অতএব, আনন্দ, সর্ব্বসংস্কারে বিরাগোৎপাদনই উচিত, উহা হইতে বিবিক্ত ও বিমুক্ত হওযাই উচিত।'

১৭। 'আনন্দ, আমি স্মরণ করিতেছি যে, এইস্থানে আমি ছয়বার দেহ

নিক্ষেপ করিয়াছিলাম। যখন আমি এই স্থানে ধর্ম্মপরায়ণ রাজচক্রবর্ত্তী, ধর্ম্মরাজ, চতুরন্তবিজেতা, জনপদের নিরাপত্তা প্রাপ্ত, সপ্তরত্ন সমন্বিত বাস করিয়াছিলাম, সেই সময়েই আমার সপ্তম দেহ নিক্ষেপ হইয়াছিল। আনন্দ, দেবলোক সহ পৃথিবীতে, মার লোকে, ব্রহ্মলোকে শ্রমণ, ব্রাহ্মণ, দেব ও মনুষ্যের মধ্যে আমি এমন কোন স্থানই দেখিতেছি না যেখানে আমি অষ্টমবার দেহ নিক্ষেপ করিব।'

ভগবান এইরূপ কহিলেন। সুগত শাস্তা পুনরায় কহিলেন ঃ

সংস্কার সমূহ অনিত্য, তাহারা উৎপত্তি
ও ধ্বংসশীল, উৎপন্ন হইয়া তাহারা
নিরুদ্ধ হয়, তাহাদের উপশমই সুখ।,

। মহাসুদর্শন সূত্রান্ত সমাপ্ত।

## ১৮। জনবসভ সূত্রান্ত

আমি এবূপ শ্রবণ কবিযাছি।

১। এক সময ভগবান নাদিকে ইণ্টক নিম্মিত ভবনে অবস্থান কবিতে-ছিলেন। ঐ সময ভগবান চতুর্দ্দিকস্থ জনপদসমূহে—কাশী ও কোশলে, বজ্জী ও মল্লে, চেতি ও বংসে, কুবু ও পঞ্চালে, মৎস্য ও সুবসেনে—বুদ্ধ ভক্ত-গণেব মধ্যে যাঁহারা মৃত তাঁহাদেব পুনবুৎপত্তি সম্বন্ধে উক্তি কবিতেন ঃ "অমুক অমুক স্থানে উৎপন্ন হইয়াছেন, অমুক অমুক স্থানে উৎপন্ন হইযাছেন। নাদিকেব পঞ্চাশাধিক বুদ্ধভক্ত পবলোকগতগণ পঞ্চ অববভাগীয সংযোজনেব ক্ষযহেতু ঔপপাতিক হইযাছেন, ঐ অবস্থাতেই তাঁহারা পবিনির্ব্বাণ প্রাপ্ত হইবেন, ঐ অবস্থা হইতে তাঁহাদেব চ্যুতি নাই। নাদিকেব নবতিব অধিক বুদ্ধভক্ত পবলোকগতগণ ত্রিবিধ সংযোজনেব ক্ষযহেতু বাগ-দ্বেষ-মোহেব অবসানে সকৃদা-গামী হইযাছেন, তাঁহাবা আর একবাব মাত্র এই জগতে আসিযা দুঃখেব অন্ত কবিবেন। নাদিকেব পঞ্চশতাধিক বুদ্ধভক্ত পবলোকগতগণ ত্রিবিধ সংযোজনেব ক্ষযহেতু স্রোতাপন্ন হইযাছেন, ঐ অবস্থা হইতে তাঁহাদেব চ্যুত নাই, এবং সম্বোধি তাঁহাদের নিশ্চিত নিযতি।"

২। নাদিকেব বুদ্ধ ভক্তগণ উহা শুনিল এবং ভগবান তাহাদেব জিজ্ঞাসিত প্রশ্নসমূহেব সমাধান করিলে তাহাবা হৃণ্ট, প্রমুদিত প্রীতি ও সৌমনস্যজাত হইল।

৩। ঐ সমস্ত বৃত্তান্ত আযুষ্মান আনন্দেব কর্ণগোচব হইল।

৪। তখন তিনি চিন্তা কবিলেন ঃ 'মগধেবও বহু অভিজ্ঞ বুদ্ধভক্ত দেহ-ত্যাগ করিযাছেন, লোকে মনে কবিতে পাবে অঙ্গ ও মগধ পরলোকগত বুদ্ধভক্ত শূন্য। তাঁহারাও বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘে শ্রদ্ধাবান ছিল, পবিপূর্ণ শীলাচার সম্পন্ন ছিল। ভগবান তাহাদেব সম্বন্ধে কিছুই ব্যক্ত করেন নাই, তাহাদেব সম্বন্ধেও ভগবানের ঘোষণা অতীব বাঞ্ছনীয়, উহাতে বহুজন শ্রদ্ধাসম্পন্ন হইযা সুগতি প্রাপ্ত হইবে। পুনশ্চ, মগধবাজ সেনিয বিম্বিসাব ধাম্মিক, ধর্ম্মবাজ, ব্রাহ্মণ-গৃহপতিগণেব, নগব ও জনপদবাসীগণেব হিতসাধক ছিলেন। জন-সাধারণও ঘোষণা করিতেছে, "সেই ধাম্মিক ধর্ম্মবাজ আমাদিগেব এত সুখের বিধান করিযা কালগ্রাসে পতিত হইয়াছেন! সেই ধাম্মিক ধর্ম্মবাজেব বাজ্যে

আমবা কত সুখে বাস কবিযাছি।” তিনিও বুদ্ধ ধৰ্ম্ম ও সঙ্ঘে শ্রদ্ধাবান ছিলেন, পবিপূর্ণ শীলাচাব সম্পন্ন ছিলেন। জনগণ ইহাও ঘোষণা কবিযাছে ঃ মৃত্যুকাল পর্যন্ত মগধবাজ সেনিয বিম্বিসাব ভগবানেব যশ কীৰ্ত্তন কবিতে কবিতে দেহত্যাগ কবিযাছেন।” তাঁহাব মৃত্যুব পবেও ভগবান তাঁহাব সম্বন্ধে কিছুই প্রকাশ কবেন নাই, তাঁহাব সম্বন্ধেও ভগবানেব ঘোষণা অতীব বাঞ্ছনীয, উহাতে বহু জন শ্রদ্ধালাভ পূর্ব্বক সুগতি প্রাপ্ত হইবে। পুনশ্চ, ভগবান মগধে সম্বোধি প্রাপ্ত হইযাছেন। যখন মগধে ভগবানেব সম্বোধি লাভ হইযাছে, তখন কি নিমিত্ত ভগবান সেই স্থানেব মৃত বুদ্ধভক্তগণেব সম্বন্ধে কোন ঘোষণা কবিবেন না? উহাতে মগধেব বুদ্ধভক্তগণ হৃদযে আঘাত পাইবেন। সে ক্ষেত্রে কেন ভগবান কোন ঘোষণা কবিবেন না?’

৫। ৬। আযুষ্মান আনন্দ একাকী নিৰ্জ্জনে মগধেব বুদ্ধ ভক্তগণেব সম্বন্ধে এইরূপ চিন্তা কবিযা প্রত্যুষে গাত্রোত্থান পূর্ব্বক ভগবানেব নিকট গমন কবিযা তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবিষ্ট হইলেন। তৎপবে তিনি যাহা শ্রবণ কবিযাছিলেন এবং যাহা চিন্তা কবিযাছিলেন, তৎসমস্তই ভগবানেব নিকট বিবৃত কবিলেন। বিবৃতি সমাপনান্তে তিনি আসন হইতে উত্থান এবং ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ কবিযা প্রস্থান কবিলেন।

৭। অনন্তব ভগবান আযুষ্মান আনন্দেব প্রস্থানেব অল্পকাল পবে পূর্ব্বাহ্নে পবিচ্ছদ পবিহিত হইযা পাত্র ও চীববসহ নাদিকে ভিক্ষার্থ প্রবেশ কবিলেন? ঐ স্থানে ভ্রমণান্তে আহাব সমাপ্ত কবিযা প্রত্যাবর্ত্তন পূর্ব্বক পাদ প্রক্ষালন কবিযা ইষ্টকাবাসে প্রবেশ কবিলেন। তৎপবে তিনি মগধেব বুদ্ধ-ভক্তগণ সম্বন্ধে পুনঃ পুন চিন্তা কবিযা এবং তদুপবি একাগ্রচিত্ত হইযা স্থাপিত আসনে উপবেশন কবিলেন। “তাহাদেব ভবিষ্যত, মবণান্তে তাহাদেব গতি ও নিযতি নির্ণয কবিব,” তিনি এইরূপ সংকল্প কবিলেন। ভগবান মগধেব বুদ্ধভক্তগণেব ভবিষ্যত, মবণান্তে তাহাদেব গতি ও নিযতি দর্শন কবিলেন। তৎপবে ভগবান সাযাহ্ন সমযে ধ্যান সমাপনান্তে ইষ্টকাবাস হইতে নিষ্ক্রান্ত হইযা বিহাব ছাযায স্থাপিত আসনে উপবেশন কবিলেন।

৮। অতঃপব আনন্দ ভগবানেব নিকট গমন কবিলেন এবং তাঁহাকে অভি-বাদনান্তে এক প্রান্তে উপবেশন কবিলেন। তৎপবে তিনি ভগবানকে কহিলেন ঃ ‘ভগবান শান্তরূপে প্রতীযমান হইতেছেন, ইন্দ্রিয সমূহেব প্রসন্নতা হেতু

ভগবানেব মুখবর্ণ দীপ্ত। নিঃসন্দেহ অদ্য ভগবান শান্তিতে বিরাজ কবিযাছেন।'

৯। 'আনন্দ, যখন তুমি আমাব সম্মুখীন হইযা মগধেব বুদ্ধভক্তগণ সম্বন্ধে কহিযা প্রস্থান করিলে, তখনই আমি নাদিকে পিণ্ডার্থ ভ্রমণ কবিযা আহাবান্তে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক পাদ প্রক্ষালন কবিযা ইণ্টাকাবাসে প্রবেশ কবিলাম। পবে মগধেব বুদ্ধ ভক্তগণ সম্বন্ধে পুনঃ পুনঃ চিন্তা কবিযা এবং তদুপরি একাগ্রচিত্ত হইযা আসন গ্রহণান্তে সংকল্প কবিলাম: "তাহাদেব ভবিষ্যত, মবণান্তে তাহাদের গতি ও নিযতি নির্ণয কবিব।" আনন্দ, আমি মগধেব বুদ্ধভক্তগণেব ভবিষ্যত, মবণান্তে তাহাদেব গতি ও নিযতি দর্শন করিলাম। আনন্দ, তখন এক অদৃশ্য দেবতাব ঘোষণা শ্রবণ কবিলাম: "ভগবন! আমি জনবসভ, সুগত! আমি জনবসভ।" আনন্দ, জনবসভ নামধেয কাহাবও কথা তুমি ইতিপূর্ব্বে শুনিযাছ কি?'

'দেব, জনবসভ নামক কাহাবও কথা আমি ইতিপূর্ব্বে শুনি নাই। অধিকন্তু "জনবসভ" নাম শ্রবণে আমাব বোমাঞ্চ হইতেছে। আমার মনে হয যাহাব নাম জনবসভ সে কখনও নিম্ন শ্রেণীব দেবতা হইবে না।'

১০। 'আনন্দ, ঐ ঘোষণাব পব কান্তিমব বর্ণবিশিষ্ট সেই যক্ষ আমাব সম্মুখে আবির্ভূত হইল। তখন সে দ্বিতীযবাব ঘোষণা কবিল: "ভগবান! আমি বিম্বিসাব, সুগত। আমি বিম্বিসার। দেব, মহাবাজ বৈশ্রবণেব সহিত ইহাই আমাব সপ্তম মিলন। মনুষ্য লোকে বাজাবূপে চ্যুত হইবাব পব আমি দেবলোকে রাজাবূপ জন্মিযাছি।

এইস্থান হইতে সাত এবং ঐস্থান হইতে সাত,
এই চতুর্দ্দশ পূর্ব্ব-জন্ম আমি স্মরণ কবিতে পাবি।

"দেব, দুর্গতিমুক্ত অস্তিত্ব আমাব নিযতি এবং ঐ নিযতি দীর্ঘকাল আমাব জ্ঞাত, আমি সকৃদাগামী হইবাব আশা পোষণ কবিতেছি।"

'আশ্চর্য্য, অদ্ভুত, আযুষ্মান জনবসভ যক্ষের এই উক্তি। "দেব, দুর্গতি-মুক্ত অস্তিত্ব আমাব নিযতি এবং ঐ নিযতি দীর্ঘকাল আমাব জ্ঞাত" তিনি ইহাও বলিযাছেন এবং আবও বলিযাছেন, "আমি সকৃদাগামী হইবাব আশা পোষণ কবিতেছি।" আযুষ্মান জনবসভ যক্ষ কিবূপে জানিলেন যে তিনি এই মহান্ প্রতিষ্ঠা লাভ কবিযাছেন?'

১১। "হে ভগবান! হে সুগত! একমাত্র আপনাবই শাসনের আনুকুল্যে

দেব, যে মুহূর্ত্তে আমি ভগবানে একাগ্রচিত্ত এবং অচল শ্রদ্ধাসম্পন্ন হইয়াছিলাম, সেই সময হইতেই আমি জানিযাছিলাম দুর্গতিমুক্ত অস্তিত্ব আমাব নিষতি এবং দীর্ঘকাল ঐ নিষতি আমাব জ্ঞাত ছিল, এক্ষণে আমি সকৃদাগামী হইবাব আশা পোষণ কবিতেছি। দেব এক্ষণে মহাবাজ বৈশ্রবণ কর্ত্তৃক কোন কার্য্যোপলক্ষে মহাবাজ বিবূঢকেব নিকট প্রেরিত হইযাছি, পথিমধ্যে দেখিলাম ভগবান ইষ্টকাবাসে প্রবেশ পূর্ব্বক মগধেব বুদ্ধভক্তগণ সম্বন্ধে পুনঃ পুনঃ চিন্তায ব্যাপৃত এবং তদুপবি একাগ্রচিত্ত হইয়া উপবিষ্টঃ তাহাদেব ভবিষ্যত, মবণান্তে তাহাদেব গতি ও নিষতি নির্ণয কবিব।" দেব, আশ্চর্য্য নয, যখন মহাবাজা বৈশ্রবণ তাঁহাব সভাকে সম্বোধন কবিতেছিলেন, তখন স্বযং মহাবাজেব মুখ হইতে আমি শ্রবণ ও গ্রহণ কবিযাছি "ঐ সকল ভক্তগণেব মবণান্তে কি গতি এবং কি নিযতি।" তখন আমি চিন্তা কবিলাম, 'ভগবানকেও দর্শন কবিব এবং এই বিষযও ভগবানেব নিকট নিবেদন কবিব।' দেব, ভগবানেব দর্শনেব নিমিত্ত আমাব আসিবাব এই দুই কাবণ।

১২। দেব, পূর্ব্বে, বহু পূর্ব্বে বর্ষবাসেব প্রাবম্ভে উপোসথ দিবসে পূর্ণিমাব বাত্রিতে সর্ব্ব ত্রাযস্ত্রিংশ দেবতা সুধর্ম্মা সভায একত্রিত হইযা উপবিষ্ট ছিলেন তাঁহাদেব বৃহৎদিব্য পবিষদ্ চাবি মহাবাজ সহ চতুর্দ্দিকে সমাসীন ছিল। পূর্ব্বদিকে দেবগণ পবিবেষ্টিত মহাবাজ ধৃতবাষ্ট্র পশ্চিমাভিমুখী হইযা উপবিষ্ট ছিলেন। দক্ষিণ দিকে দেবগণ পবিবেষ্টিত মহাবাজ বিবূঢক উত্তবাভিমুখী হইযা উপবিষ্ট ছিলেন। পশ্চিমদিকে দেবগণ পবিবেষ্টিত মহাবাজ বিবূপাক্ষ পূর্ব্বাভিমুখী হইযা উপবিষ্ট ছিলেন। উত্তবদিকে দেবগণ পবিবেষ্টিত মহাবাজ বৈশ্রবণ দক্ষিণাভিমুখী হইযা উপবিষ্ট ছিলেন। দেব, যখন সর্ব্ব ত্রাযস্ত্রিংশ দেবতা সুধর্ম্মা সভায একত্রিত হইযা উপবেশন কবিতেন, এবং তাঁহাদেব বৃহৎ দিব্য পবিষদ চাবি মহাবাজ সহ চতুর্দ্দিকে সমাসীন হইত, তখন তাঁহাদেব আসন গ্রহণ কবিবাব বিধি এইবূপই ছিল। পশ্চাতে আমাদেব আসন হইত। দেব, যে সকল দেবতা ভগবানের শাসনে ব্রহ্মচর্য্য পালন কবিযা সম্প্রতি ত্রাযস্ত্রিংশ দেবলোকে উৎপন্ন হইযাছেন, তাঁহাবা বর্ণে ও যশে অপবাপব দেবগণকে অতিক্রম কবিযাছেন। দেব, উহাতে ত্রাযস্ত্রিংশ দেবগণ "দেবগণেব সংখ্যা বৃদ্ধিপ্রাপ্ত হইতেছে, অসুবগণেব সংখ্যা হ্রাস হইতেছে" কহিযা হৃষ্ট, প্রমুদিত, প্রীতি-সৌমনস্য-যুক্ত হইলেন।

১৩। দেব, তখন দেববাজ ইন্দ্র ত্রায়স্ত্রিংশ দেবগণকে প্রসন্ন দেখিষা এই সকল গাথায স্বকীয অনুমোদন প্রকাশ করিলেন ঃ

ইন্দ্র সহ ত্রায়স্ত্রিংশ দেবগণ তথাগত এবং ধর্ম্মের
সুধর্ম্মতাব পূজাবত হইযা প্রমুদিত হইয়াছেন।
সুগত শাসনে ব্রহ্মচর্য্য পালন করিয়া এই স্থানে
উৎপন্ন সৌন্দর্য্যশালী যশস্বী নূতন দেবগণ বর্ণ,
আয়ু ও যশে অন্য দেবগণকে অতিক্রম কবিয়াছেন,
তাঁহারা ভূরিপ্রজ্ঞের শ্রাবক এবং প্রসিদ্ধি প্রাপ্ত;
ইহা দেখিয়া ইন্দ্রসহ ত্রায়স্ত্রিংশ দেবগণ তথাগত
এবং ধর্ম্মের সুধর্ম্মতাব পূজারত হইযা প্রমুদিত
হইয়াছেন।

দেব, উহাতে ত্রাবস্ত্রিংশ দেবগণ অধিকতব হৃষ্ট, প্রমুদিত, প্রীতিসৌমনস্য-যুক্ত হইলেন ঃ "দেবগণেব সংখ্যা বৃদ্ধিপ্রাপ্ত হইতেছে, অসুরগণেব সংখ্যা হ্রাস হইতেছে।"

১৪। অতঃপব দেব যে অর্থে ত্রায়স্ত্রিংশ দেবগণ সুধর্ম্মা সভায উপবিষ্ট এবং একত্রিত হইযাছিলেন, ঐ সম্বন্ধে তাঁহাবা চাবি মহারাজকে আমন্ত্রণ কবিলেন এবং তাঁহাদিগকে অনুশাসন প্রদান করিলেন, চাবি মহাবাজ তখন স্ব স্ব আসনে দণ্ডায়মান ছিলেন।

আমন্ত্রিত রাজগণ অনুশাসন গ্রহণপূর্ব্বক বিপ্রসন্নচিত্তে
স্ব স্ব আসনে দণ্ডাযমান বহিলেন।

১৫। অনন্তব, দেব, দেবগণেব দেবানুভাব অতিক্রমকারী বিপুল আলোক উত্তব দিক হইতে উত্থিত হইযা অত্যুজ্জ্বল দীপ্তিতে চতুর্দ্দিক উদ্ভাসিত কবিল। অতঃপব, দেব, দেববাজ শক্র ত্রায়স্ত্রিংশ দেবগণকে সম্বোধন কবিলেন ঃ "হে দেবগণ! যখন নিমিত্ত দৃষ্ট হইতেছে, আলোক উত্থিত হইয়া দীপ্তিতে চতুর্দ্দিক উদ্ভাসিত কবিতেছে, তখন ব্রহ্মাব আবির্ভাব হইবে, আলোকেব উৎপত্তি, দীপ্তিব প্রাদুর্ভাব—এই সকল ব্রহ্মাব আবির্ভাবেব পূর্ব্ব নিমিত্ত।

যখন নিমিত্ত দৃষ্ট হইতেছে, তখন ব্রহ্মাব আবির্ভাব হইবে;
বিপুল মহান দীপ্তি—ইহা ব্রহ্মাব আবির্ভাবেব পূর্ব্বলক্ষণ।

১৬। দেব, তখন ত্রাযস্ত্রিংশ দেবগণ "এই দীপ্তিব পবিণতি অবধাবণ এবং দর্শন কবিযা গমন কবিব" এইবূপ স্থিব কবিযা আপন আপন আসনে উপবেশন কবিলেন।

চাবি মহাবাজও উক্ত প্রকাব সংকল্প কবিয়া স্ব স্ব আসনে উপবিষ্ট হইলেন। ইহা শুনিযা ত্রাযস্ত্রিংশ দেবগণ সকলে একত্রে মনঃস্থ কবিলেন ঃ এই দীপ্তিব পবিণতি অবধাবণ ও দর্শন কবিযা গমন কবিব।"

১৭। দেব, যখন ব্রহ্মা সনৎকুমাব ত্রাযস্ত্রিংশ দেবগণেব সম্মুখে প্রাদুর্ভূত হন তখন তিনি স্থূলদেহে আত্মপ্রকাশ কবেন। দেব, যাহা ব্রহ্মাব প্রকৃত বূপ তাহা ত্রাযস্ত্রিংশ দেবগণেব দর্শনেব বহির্ভূত। দেব, যখন ব্রহ্মা সনৎকুমাব ত্রাযস্ত্রিংশ দেবগণেব সম্মুখে আবির্ভূত হন, তখন তিনি বর্ণ ও যশে অন্যান্য দেবগণকে অতিক্রম কবেন। দেব, যেবূপ সুবর্ণবিগ্রহ মনুষ্যবিগ্রহকে প্রভায পবাজিত কবে, সেইবূপ যখন ব্রহ্মা সনৎকুমাব ত্রাযস্ত্রিংশ দেবগণেব সম্মুখে প্রকাশিত হন, তখন তিনি অন্যান্য দেবগণকে বর্ণে ও যশে অতিক্রম কবেন। দেব, যখন ব্রহ্মা সনৎকুমাব ত্রাযস্ত্রিংশ দেবগণেব সম্মুখে আবির্ভূত হন, তখন দেবসভার কেহই তাঁহাকে অভিবাদন কবে না, আসন হইতে উত্থানও কবে না, আসন গ্রহণ কবিতে নিমন্ত্রণও কবে না। সকলেই নীববে কৃতাঞ্জলিপুটে পর্য্যঙ্কাবদ্ধ হইযা উপবিষ্ট থাকেন, 'ব্রহ্মা সনৎকুমাব ইচ্ছামত যে কোন দেবতাব পালঙ্কে উপবেশন কবিবেন।' দেব, ব্রহ্মা সনৎকুমাব যে দেবতাব পালঙ্কে উপবেশন কবেন, সেই দেবতা বিপুল আনন্দ ও সৌমনস্য অনুভব কবেন দেব, নবাভিষিক্ত ক্ষত্রিয বাজা যেবূপ বিপুল আনন্দ ও সৌমনস্য অনুভব কবেন, সেইবূপ যে দেবতাব পালঙ্কে ব্রহ্মা সনৎকুমাব উপবেশন কবেন, সেই দেবতা বিপুল আনন্দ ও সৌমনস্য অনুভব কবেন।

১৮। দেব, তখন ব্রহ্মা সনৎকুমাব স্থূল আত্মভাব নির্মাণ কবিযা কুমাব পঞ্চশিখেব ন্যায হইযা ত্রাযস্ত্রিংশ দেবগণেব নিকট আবির্ভূত হইলেন। তিনি শূন্যে উঠিযা আকাশে অন্তবীক্ষে পর্য্যঙ্কাবদ্ধ হইযা উপবেশন কবিলেন। দেব, যেবূপ বলবান পুবুষ উত্তম প্রত্যাস্তবণাচ্ছাদিত পালঙ্কে অথবা সমতল ভূমি-ভাগে উপবেশন কবে, সেইবূপই, দেব, ব্রহ্মা সনৎকুমাব শূন্যে উঠিযা আকাশে অন্তবীক্ষে পর্য্যঙ্কাবদ্ধ হইযা উপবেশন পূর্ব্বক ত্রাযস্ত্রিংশ দেবগণেব চিত্তেব প্রসন্নতা জ্ঞাত হইযা এই সকল গাথা দ্বাবা স্বকীয অনুমোদন প্রকাশ কবিলেন ঃ

'ইন্দ্রসহ ত্রায়স্ত্রিংশ দেবগণ······প্রভাবত হইয়া প্রমুদিত
হইয়াছেন।' [উপরে ১৩ পদচ্ছেদ দ্রষ্টব্য]।

১৯। দেব, ব্রহ্মা সনৎকুমার এইরূপ কহিলেন। দেব, এইরূপ ভাষণকালে ব্রহ্মা সনৎকুমারের স্বর অষ্টাঙ্গসমন্বিত হইয়াছিল,—সুস্পষ্ট, সুবোধ্য, সুমিষ্ট, শ্রবণীয়, অব্যাহত, অবিক্ষিপ্ত, গম্ভীর, এবং প্রতিধ্বননক্ষম হইয়াছিল। যেহেতু, দেব, ব্রহ্মা সনৎকুমার স্বকীয় স্বরে দেবসভাকেই সম্বোধন করিয়াছিলেন, সেই হেতু তাঁহার নির্ঘোষ পরিষদের বাহিরে গমন করে নাই। দেব, যাঁহার স্বর এইরূপ অষ্টাঙ্গসমন্বিত হয় তিনি ব্রহ্মস্বর কথিত হন।

২০। তৎপরে, দেব, ব্রহ্মা সনৎকুমার তেত্রিশটি আত্মভাব নির্মাণ করিয়া ত্রায়স্ত্রিংশ দেবগণের প্রত্যেকের পালঙ্কে পর্য্যঙ্কাবদ্ধ হইয়া উপবেশন করিয়া দেবগণকে সম্বোধন করিলেন ঃ

'ত্রায়স্ত্রিংশ দেবগণ! আপনাদের অভিমত কি? ভগবান জগতের প্রতি দয়াপরবশ হইয়া দেব-মনুষ্যের অর্থ, হিত ও সুখের নিমিত্ত, বহু জনের হিত ও সুখ সাধনার্থ সর্ব্বতোভাবে নিযুক্ত। যাঁহারাই বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘের শরণাগত হইয়া শীলপালনে পূর্ণতা লাভ করিয়াছেন, তাঁহারা দেহের ধ্বংসে মরণান্তে কেহ কেহ পরনির্ম্মিত-বশবর্তী দেবলোকে উৎপন্ন হইয়াছেন, কেহ কেহ নির্ম্মাণরতি দেবলোকে উৎপন্ন হইয়াছেন, কেহ কেহ তুষিত দেবলোকে··· ··কেহ কেহ যাম দেবলোকে·· ···কেহ কেহ ত্রায়স্ত্রিংশ দেবলোকে··· কেহ কেহ· ···চাতুর্ম্মহারাজিক দেবলোকে উৎপন্ন হইয়াছেন। যাঁহারা সর্ব্বাপেক্ষা হীনদেহ প্রাপ্ত হইয়াছেন, তাঁহারা গন্ধর্ব্বলোকে উৎপন্ন হইয়াছেন।'

২১। দেব, ব্রহ্মা সনৎকুমার এইরূপ কহিলেন। দেব, ব্রহ্মা সনৎকুমার এইরূপ কহিলে দেবগণ প্রত্যেকেই মনে করিলেন, 'যিনি আমার পালঙ্কে উপবিষ্ট তিনিই কহিয়াছেন।'

একজন কথা কহিলে সর্ব্বমূর্ত্তিই ঐরূপ করিলেন,
একজন মৌন রহিলে সকলেই ঐরূপ রহিলেন।
ইন্দ্রসহ ত্রায়স্ত্রিংশ দেবগণ মনে করিলেন 'যিনি আমার
পালঙ্কে, মাত্র তিনিই কহিতেছেন।'

২২। দেব, তখন ব্রহ্মা সনৎকুমার একপ্রান্তে আগমন পূর্ব্বক

দেববাজ শক্রেব পালঙ্কে উপবিষ্ট হইয়া ত্রায়স্ত্রিংশ দেবগণকে সম্বোধন কবিলেন ঃ

'ত্রায়স্ত্রিংশ দেবগণ। আপনাবা কি মনে কবেন? ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অবহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঋদ্ধিব বৃদ্ধি, উৎকর্ষ এবং অনুশীলনেব উদ্দেশ্যে চাবি ঋদ্ধি-পাদ কতই সর্ব্বাঙ্গসম্পন্নবূপে প্রকাশিত হইযাছে। চাবি ঋদ্ধি-পাদ কি কি? ভিক্ষু ছন্দ-সমাধি-প্রধান-সংস্কাব সমন্বিত ঋদ্ধি-পাদেব ভাবনা কবেন, বীর্য্য-সমাধি……চিত্ত-সমাধি মীমাংসা-সমাধি-প্রধান-সংস্কাব সমন্বিত ঋদ্ধি-পাদেব ভাবনা কবেন। ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অবহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঋদ্ধিব বৃদ্ধি, উৎকর্ষ এবং অনুশীলনেব উদ্দেশ্যে এই চাবি পাদ প্রকাশিত হইযাছে। যে সকল শ্রমণ অথবা ব্রাহ্মণ অতীত কালে বহুবিধ ঋদ্ধি প্রাপ্ত হইযাছেন, তাঁহাবা সকলেই এই চাবি ঋদ্ধি-পাদেব বিকাশ এবং অনুশীলন হেতুই উহা লাভ কবিযাছেন। যে সকল শ্রমণ অথবা ব্রাহ্মণ ভবিষ্যতে বহুবিধ ঋদ্ধি প্রাপ্ত হইবেন, তাঁহাবাও এই চাবি ঋদ্ধি-পাদেব বিকাশ সাধন এবং অনুশীলন করিযাই উহা লাভ কবিবেন। যে সকল শ্রমণ অথবা ব্রাহ্মণ এক্ষণে বহুবিধ ঋদ্ধি লাভে সক্ষম হইযাছেন, তাঁহাবাও এই চাবি ঋদ্ধি-পাদেব ভাবনা ও অনুশীলন কবিযাই উহা লাভ কবিযাছেন। ত্রায়স্ত্রিংশ দেবগণ। আমাবও ঐবূপ ঋদ্ধিবল আপনাবা দেখিতেছেন?

'ব্রহ্মা, আমবা দেখিতেছি।'

'দেবগণ। আমিও এই চারি ঋদ্ধি-পাদেব ভাবনা ও অনুশীলন হেতু এইবূপ মহানুভাব এবং গৌবব প্রাপ্ত হইযাছি।

২৩। দেব, ব্রহ্মা সনৎকুমাব এইবূপ কহিযা ত্রায়স্ত্রিংশ দেবগণকে সম্বোধন কবিলেন ঃ

'ত্রায়স্ত্রিংশ দেবগণ। ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অবহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সুখ প্রাপ্তিব নিমিত্ত যে ত্রিবিধ পথ সুনির্ণীত হইযাছে, ঐ সম্বন্ধে আপনাবা কি মনে কবেন? ত্রিবিধ পথ কি কি?

'দেবগণ। কেহ কাম এবং অকুশলধর্ম্মে লিপ্ত হইয়া বিহাব কবেন। তিনি পববর্তী কালে আর্য্যধর্ম্ম শ্রবণ কবেন, উহাতে মনঃসংযোগ কবেন, পূর্ণবূপে ধর্ম্মানুযাযী জীবনে প্রবেশ কবেন। তিনি আর্য্যধর্ম্ম শ্রবণ কবিবা, উহাতে উত্তমবূপে মনঃসংযোগ কবিযা, পূর্ণবূপে ধর্ম্মানুযাযী জীবনে

প্রবেশ কবিযা, কাম ও অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া অবস্থান কবেন। এইবূপে তাঁহাব সুখেব উৎপত্তি হয, এবং সুখ হইতে পুনবায সৌমনস্যেব উৎপত্তি হয। যেবূপ প্রীতি হইতে প্রামোদ্যেব উৎপত্তি হয, সেইবূপ যিনি কাম ও অকুশলধর্ম্ম হইতে বিবিক্ত হন, তাঁহার সুখেব উৎপত্তি হয, এবং সুখ হইতে পুনবায সৌমনস্যেব উৎপত্তি হয়। ইহাই ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অরহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সুখপ্রাপ্তিব নিমিত্ত নির্ণীত প্রথম পথ।

২৪। 'পুনশ্চ, দেবগণ, কাহাবও স্থূল কায়-সংস্কাব, বাক্-সংস্কাব, চিত্ত-সংস্কাব শীতিভূত অবস্থা প্রাপ্ত হয নাই। তিনি পববর্ত্তীকালে আর্য্য-ধর্ম্ম শ্রবণ কবেন, উহাতে মনঃসংযোগ কবেন, পূর্ণবূপে ধর্ম্মানুযাযী জীবনে প্রবেশ কবেন। আর্য্যধর্ম্ম শ্রবণ কবিযা, উহাতে উত্তমবূপে মনঃসংযোগ কবিযা, পূর্ণবূপে ধর্ম্মানুযাযী জীবনে প্রবেশ কবিয়া তাঁহাব স্থূল কায-সংস্কাব, বাক্-সংস্কার এবং চিত্ত-সংস্কাব শীতিভূত হয। ঐবূপে তাঁহাব সুখেব উৎপত্তি হয়, এবং সুখ হইতে পুনবায় সৌমনস্যেব উৎপত্তি হয। যেবূপ প্রীতি হইতে প্রামোদ্যেব উৎপত্তি হয, সেইবূপই স্থূল কায-সংস্কাব, বাক্-সংস্কার এবং চিত্ত-সংস্কাব শীতিভূত হইলে সুখের উৎপত্তি হয, এবং সুখ হইতে পুনবায় সৌমনস্যেব উৎপত্তি হয। ইহাই ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অবহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সুখ প্রাপ্তিব নিমিত্ত নির্ণীত দ্বিতীয পথ।

২৫। 'পুনশ্চ, দেবগণ, কেহ 'ইহা কুশল', 'ইহা অকুশল', 'ইহা সাবদ্য', 'ইহা অনবদ্য', 'ইহা সেবিতব্য', 'ইহা অসেবিতব্য', 'ইহা হীন', 'ইহা প্রণীত', 'ইহা কৃষ্ণ-শুভ্র-মিশ্রিত'—ইহা, যথার্থবূপে জানেন না। তিনি পরবর্ত্তীকালে আর্য্যধর্ম্ম শ্রবণ কবেন, উহাতে মনঃসংযোগ কবেন, পূর্ণরূপে ধর্ম্মানুযাযী জীবনে প্রবেশ কবেন। ঐবূপ কবিযা তিনি 'ইহা কুশল, ইহা অকুশল', 'ইহা সাবদ্য, ইহা অনবদ্য', 'ইহ সেবিতব্য, ইহা অসেবিতব্য', ইহা হীন, ইহা প্রণীত', ইহা কৃষ্ণ-শুভ্র-মিশ্রিত',—ইহা যথার্থবূপ জ্ঞাত হন। এইবূপ জানিযা ও দেখিযা তাঁহাব অবিদ্যা দূবীভূত হয, বিদ্যার উৎপত্তি হব। অবিদ্যা দূবীভূত হইযা বিদ্যাব উৎপত্তি হইলে তাঁহাব সুখ-প্রাপ্তি হয, এবং উহা হইতে পুনবায সৌমনস্য প্রাপ্তি হয। ইহাই ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অরহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সুখ-প্রাপ্তিব নিমিত্ত নির্ণীত তৃতীয় পথ।

'দেবগণ, এই সকলই ভগবান, সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অরহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সুখ-প্রাপ্তির নিমিত্ত নির্ণীত ত্রিবিধ পথ।'

২৬। দেব, এইরূপ কহিয়া ব্রহ্মা সনৎকুমার ত্রায়স্ত্রিংশ দেবগণকে সম্বোধন করিলেন ঃ

'ত্রায়স্ত্রিংশ দেবগণ। ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অরহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক কুশল প্রাপ্তির নিমিত্ত যে চারি স্মৃতি-প্রস্থান সুনির্দ্দিষ্ট হইয়াছে, ঐ সম্বন্ধে আপনারা কি মনে করেন? চারি স্মৃতি প্রস্থান কি কি? ভিক্ষু উৎসাহ ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া, স্মৃতিমান হইয়া, পার্থিব বস্তু জনিত অভিধ্যা ও দৌর্ম্মনস্য দমন করিয়া, অধ্যাত্ম-নিবিষ্ট ও কায়ে কায়ানুপশ্যী হইয়া বিহার করেন। ঐরূপে বিহারের ফলে তাঁহার চিত্ত সম্যকরূপে সমাধি প্রাপ্ত ও সুনির্ম্মল হয়। চিত্ত সম্যকরূপে সমাধি প্রাপ্ত ও সুনির্ম্মল হইলে তিনি আত্মবহির্ভূত পর-কায়ে পূর্ণ জ্ঞানলব্ধ হন। তিনি উৎসাহ ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া, স্মৃতিমান হইয়া, পার্থিব বস্তু জনিত অভিধ্যা ও দৌর্ম্মনস্য দমন করিয়া, অধ্যাত্ম-নিবিষ্ট ও বেদনায় বেদনানুপশ্যী হইয়া··· চিত্তে চিত্তানুপশ্যী ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন। ঐ রূপে বিহারের ফলে তাঁহার চিত্ত সম্যকরূপে সমাধিপ্রাপ্ত সুনির্ম্মল হয়। চিত্ত সম্যকরূপে সমাধিপ্রাপ্ত ও সুনির্ম্মল হইলে তিনি আত্মবহির্ভূত পরবেদনা, পরচিত্ত ও পরধর্ম্মে পূর্ণ জ্ঞান লব্ধ হন।

'দেবগণ। ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অরহৎ, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক কুশল প্রাপ্তির নিমিত্ত এই চারি স্মৃতি প্রস্থান নির্দ্দিষ্ট হইয়াছে।'

২৭। দেব। ব্রহ্মা সনৎকুমার এইরূপ কহিয়া ত্রায়স্ত্রিংশ দেবগণকে সম্বোধন করিলেন ঃ

'ত্রায়স্ত্রিংশ দেবগণ। ভগবান সর্ব্ববিৎ, সর্ব্বদর্শী, অরহৎ, সম্যক-সম্বুদ্ধ কর্ত্তৃক সম্যক-সমাধির ভাবনা ও পূর্ণতার জন্য যে সপ্ত সমাধি-পরিষ্কার নির্দ্দিষ্ট হইয়াছে, ঐ সম্বন্ধে আপনারা কি মনে করেন? ঐ সকল কি কি? সম্যক দৃষ্টি, সম্যক সংকল্প, সম্যক বাক্, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যায়াম, সম্যক স্মৃতি। এই সপ্ত অঙ্গের দ্বারা চিত্তের যে একাগ্রতা সম্পাদিত হয়, উহাই উপনিশ্রয় এবং পরিষ্কার সহ আর্য্য সম্যক-সমাধি কথিত হয়। সম্যক সংকল্প দ্বারা সম্যক দৃষ্টি রক্ষিত হয়, সম্যক বাক্ দ্বারা সম্যক সংকল্প রক্ষিত হয়, সম্যক কর্ম্মান্ত কর্ত্তৃক সম্যক বাক্ রক্ষিত হয়,

সম্যক আজীব কর্ত্তৃক সম্যক কর্ম্মান্ত বঞ্চিত হয়, সম্যক ব্যায়াম কর্ত্তৃক সম্যক আজীব বঞ্চিত হয়, সম্যক স্মৃতি কর্ত্তৃক সম্যক ব্যায়াম বঞ্চিত হয়, সম্যক সমাধি কর্ত্তৃক সম্যক স্মৃতি বঞ্চিত হয়, সম্যক জ্ঞান কর্ত্তৃক সম্যক সমাধি বঞ্চিত হয়, সম্যক বিমুক্তি কর্ত্তৃক সম্যক জ্ঞান বঞ্চিত হয়।

'দেবগণ! যদি কোন সম্যক বাক্যের কথনকারী কহেন: "ভগবান কর্ত্তৃক স্বাখ্যাত ধর্ম্ম সাংদৃষ্টিক, অকালিক, সর্ব্বজগতকে সাদরে আহ্বানকারী, মুক্তি প্রদায়ী, বিজ্ঞগণ কর্ত্তৃক স্ব স্ব চেষ্টায় জ্ঞাতব্য; নির্ব্বাণের দ্বার উদঘাটিত হইয়াছে।" তাহা হইলে তাঁহার বাক্য সত্যই হইবে। কারণ ভগবান কর্ত্তৃক ঘোষিত ধর্ম্ম সত্যই উক্ত প্রকার এবং নির্ব্বাণের দ্বার উদঘাটিত হইয়াছে!

'দেবগণ! যাঁহারা বুদ্ধে, ধর্ম্মে ও সঙ্ঘে অচল শ্রদ্ধা সম্পন্ন, আর্য্য কান্ত-শীল সমন্বিত, এবং চতুর্ব্বিংশতি-শত সহস্রাধিক ধর্ম্মবিনীত দেবতা—মগধের মৃত বুদ্ধ ভক্তগণ—সকলেই ত্রিবিধ সংযোজনের ক্ষয়হেতু স্রোতাপন্ন হইয়াছেন, তাঁহাদের আর দুঃখময় পুনর্জন্মের সম্ভাবনা নাই, সম্বোধি তাঁহাদের নিশ্চিত নিয়তি। এই স্থানে সকৃদাগামীও আছেন,

অপরাপর পুণ্যবান প্রাণীও আছেন,
কিন্তু আমি তাঁহাদের সংখ্যা গণনা করণে
অক্ষম, কারণ আমার গণনা ভ্রান্ত
হইতে পারে।

২৮। দেব! ব্রহ্মা সনৎকুমার এইরূপ কহিলেন। তিনি এইরূপ কহিলে মহারাজ বৈশ্রবণের চিত্তে বিতর্কের উদয় হইল: 'আশ্চর্য্য, অদ্ভুত যে এরূপ মহান শাস্তার আবির্ভাব হইয়াছে, এরূপ মহান ধর্ম্মাখ্যান ও গৌরবময় গতি বিজ্ঞাপিত হইয়াছে।'

দেব। ব্রহ্মা সনৎকুমার স্বচিত্তে বৈশ্রবণ মহারাজের চিত্ত-বিতর্ক অবগত হইয়া তাঁহাকে এইরূপ কহিলেন:

'মহারাজ বৈশ্রবণ! আপনি কি মনে করেন? অতীত কালেও এরূপ মহান শাস্তার আবির্ভাব হইয়াছে, এইরূপ মহান ধর্ম্মাখ্যান ও গৌরবময় গতি বিজ্ঞাপিত হইয়াছে। ভবিষ্যতেও এইরূপ মহান শাস্তার আবির্ভাব হইবে, এইরূপ মহান ধর্ম্মাখ্যান ও গৌরবময় গতি বিজ্ঞাপিত হইবে।'

২৯। ব্রহ্মা সনৎকুমার ত্রায়স্ত্রিংশ দেবগণকে এইরূপ কহিলেন। ব্রহ্মা

সনৎকুমার কর্তৃক ত্রায়স্ত্রিংশ দেবগণকে কথিত বাক্য মহারাজ বৈশ্রবণ স্বয়ং তাঁহার মুখ হইতে শ্রবণ ও গ্রহণ করিয়া স্বকীয় পরিষদকে উহা জ্ঞাপন করিলেন। বৈশ্রবণ মহারাজ যখন তাঁহার পরিষদকে উহা জ্ঞাপন করিতে-ছিলেন তখন জনবসভ যক্ষ তাঁহার মুখ হইতে উহা শ্রবণ ও গ্রহণ করিয়া ভগবানকে উহা জ্ঞাপন করিলেন। ভগবান জনবসভ যক্ষের মুখ হইতে উহা শ্রবণ ও গ্রহণ করিয়া এবং স্বয়ং উহা অভিজ্ঞাত হইয়া আয়ুষ্মান আনন্দের নিকট উহা জ্ঞাপন করিলেন। আয়ুষ্মান আনন্দ ভগবানের মুখ হইতে উহা শ্রবণ ও গ্রহণ করিয়া ভিক্ষুগণকে, ভিক্ষুণীগণকে, উপাসক ও উপাসিকাগণকে উহা জ্ঞাপন করিলেন। এইরূপে এই ব্রহ্মচর্য্য সমৃদ্ধ, স্ফীত, বিস্তৃত, বহুজনাদৃত, বিশাল হইয়া মনুষ্যের মধ্যে প্রকাশিত হইল।

। জনবসভ সূত্রান্ত সমাপ্ত ।

# ১৯। মহাগোবিন্দ সুত্রান্ত

আমি এইরূপ শ্রবণ করিযাছি।

১। এক সময ভগবান বাজগৃহে গৃধ্রকূট পর্ব্বতে অবস্থান কবিতে-ছিলেন। ঐ সময় পবম সৌন্দর্য্যশালী গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখ বাত্রিব অবসানে সমগ্র গৃধ্রকূট পর্ব্বত আলোকিত কবিযা ভগবানেব নিকট উপস্থিত হইলেন এবং তাঁহাকে অভিবাদন কবিযা একপ্রান্তে দণ্ডাযমান হইলেন। তৎপবে তিনি ভগবানকে কহিলেন ঃ

'বেদ। ত্রায়স্ত্রিংশ দেবগণেব মুখ হইতে আমি যাহা শ্রবণ ও গ্রহণ কবিয়াছি তাহা ভগবানেব নিকট নিবেদন কবিব।'

ভগবান কহিলেন, 'পঞ্চশিখ, তুমি নিবেদন কব।'

২। দেব, পূর্ব্বে বহু পূর্ব্বে পঞ্চদশীব উপোসথ দিবসে প্রবাবণা উৎসবে পূর্ণিমা বাত্রিতে ত্রায়স্ত্রিংশ দেবগণ সকলে একত্রিত হইয়া সুধর্ম্মা সভায উপবিষ্ট ছিলেন, তাঁহাদেব বৃহৎ দিব্য পরিষদ চারি মহাবাজসহ চতুর্দ্দিকে সমাসীন ছিল। পূর্ব্বদিকে দেবগণ পবিবেষ্টিত মহাবাজ ধৃতবাষ্ট্র পশ্চিমাভিমুখী হইযা উপবিষ্ট ছিলেন। দক্ষিণ দিকে দেবগণ পবিবেষ্টিত মহারাজ বিবূঢ়ক···প্রীতি সৌমনস্য যুক্ত হইলেন। (জনবসভ সুত্রান্ত, ১২ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

৩। দেব তখন দেববাজ ইন্দ্র·· অনুমোদন প্রকাশ কবিলেন ঃ (জনবসভ সুত্রান্ত, ১৩ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

ইন্দ্রসহ ত্রাযস্ত্রিংশ দেবগণ··· · · ·
· ······ ·· · · ··· · ···প্রমুদিত

হইয়াছেন। (জনবসভ সুত্রান্ত, ১৩ সং পদচ্ছেদ দ্রষ্টব্য) দেব, উহাতে ত্রাযস্ত্রিংশ দেবগণ অধিকতব হৃষ্ট · হ্রাস হইতেছে।" (জনবসভ সুত্রান্ত, ১৩ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)

৪। দেব, তখন দেববাজ শত্রু ত্রাযস্ত্রিংশ দেবগণেব চিত্তের সন্তুষ্টি জ্ঞাত হইযা তাঁহাদিগকে সম্বোধন করিলেন ঃ

"দেবগণ! আপনাবা সেই ভগবানেব যথার্থ আটটি গুণ শ্রবণ করিতে ইচ্ছা করেন?"

"দেব, আমরা উহা শ্রবণ করিতে ইচ্ছা করি" তখন দেবরাজ শক্র ত্রায়স্ত্রিংশ দেবগণের নিকট ভগবানের আটটি যথার্থ গুণ ঘোষণা করিলেন।"

৫। "ত্রায়স্ত্রিংশ দেবগণ। আপনারা কি মনে করেন? ভগবান জগতের প্রতি অনুকম্পা পরবশ হইয়া দেবতা ও মনুষ্যের হিত ও মঙ্গল সাধনে, বহু জনের সুখ ও স্বচ্ছন্দ্য বিধানে কতই নিরত। এরূপ গুণ-সম্পন্ন শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও না।"

৬। "ভগবানের ধর্ম্ম স্বাখ্যাত, সাংদৃষ্টিক, অকালিক, সর্ব্বজগতকে সাদরে আহ্বানকারী, মুক্তি প্রদায়ী, বিজ্ঞগণ কর্ত্তৃক স্ব স্ব চেষ্টায় জ্ঞাতব্য। এরূপ মুক্তিপ্রদায়ী উপদেষ্টা, এরূপ গুণসম্পন্ন শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।"

৭। "'ইহা কুশল, ইহা অকুশল'—ইহা ভগবান কর্ত্তৃক উত্তমরূপে প্রদর্শিত হইয়াছে। ইহা নিন্দনীয়, ইহা অনিন্দ্য—ইহা অনুসরণের যোগ্য ইহা যোগ্য নহে, ইহা হীন, ইহা প্রণীত, ইহা সমাংশযুক্ত অমঙ্গল ও মঙ্গলের মিশ্রণ—ভগবান ইহা উত্তমরূপে প্রদর্শন করিয়াছেন। বস্তু সমূহের গুণের এতাদৃশ প্রকাশক শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।"

৮। "ভগবান শ্রাবকদিগের নিকট নির্ব্বাণগামী মার্গ উত্তমরূপে প্রকাশ করিয়াছেন, ঐ মার্গ ও নির্ব্বাণ সহগামী। যেরূপ গঙ্গাজল ও যমুনাজল একত্রে প্রবাহিত হইয়া এক হইয়া যায়, সেইরূপই ভগবান কর্ত্তৃক শ্রাবকগণের নিকট প্রকাশিত নির্ব্বাণগামী মার্গ, নির্ব্বাণ এবং উহার মার্গ সহগামী। নির্ব্বাণগামী মার্গের এরূপ প্রকাশক শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।"

৯। "ভগবান সহায় সম্পন্ন, মার্গে ভ্রাম্যমান শিক্ষার্থী এবং উদযাপিত ব্রহ্মচর্য্য ক্ষীণাস্রব উভয়ই তাঁহার সহচর। ভগবান তাঁহাদের সহিত বিচ্ছিন্ন না হইয়া একত্রবাসে আনন্দলাভ করিয়া অবস্থান করেন। এরূপ সহবাসা-নন্দরত শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।"

১০। "ভগবানের' লাভ সুপ্রতিষ্ঠিত, তাঁহার যশ এতই বিস্তৃত যে, মনে হয়, ক্ষত্রিয়গণের সকলেই তাঁহার অনুরাগী; মদহীন হইয়া ভগবান আহার গ্রহণ করেন। এরূপ বিগত মদ হইয়া আহার গ্রহণশীল শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।"

১১। "ভগবান বাক্যানুরূপ কর্ম্মের কারক, কর্ম্মানুরূপ বাক্যের কথনকারী, এরূপ যথাবাদী তথাকারী, যথাকারী তথাবাদী, ধর্ম্মানুধর্ম্ম প্রতিপন্ন শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।

১২। "ভগবান বিচিকিৎসোত্তীর্ণ, নিঃশঙ্ক, আদি-ব্রহ্মচর্য্যের উদ্‌যাপন-রূপ সংকল্পে সিদ্ধি প্রাপ্ত। এরূপ গুণসম্পন্ন শাস্তা—একমাত্র ভগবান ব্যতীত—অতীতের দিকে দৃষ্টিপাত করিলেও দেখা যায় না, বর্ত্তমানেও নাই।"

দেব! দেবরাজ শক্র ত্রায়স্ত্রিংশ দেবগণের নিকট ভগবানের এই আটটি যথার্থ গুণ ঘোষণা করিলেন। দেবগণ ভগবানের আটটি যথার্থ গুণের এই বর্ণনা শ্রবণ করিয়া অধিকতর আনন্দিত প্রমুদিত, প্রীতি ও সৌমনস্যযুক্ত হইলেন।

১৩। দেব! তৎপরে কোন কোন দেবতা এইরূপ কহিলেন ঃ—

"অহো দেবগণ! যদি চারিজন সম্যক সম্বুদ্ধ পৃথিবীতে আবির্ভূত হইয়া ভগবানের ন্যায় ধর্ম্মোপদেশ দিতেন। তাহা হইলে উহা বহুজনের হিত ও সুখকর হইত, জগতের পক্ষে করুণার উৎস হইত, দেব মনুষ্যের লাভ, হিত ও সুখজনক হইত।"

কোন কোন দেবতা এইরূপ কহিলেন ঃ

'দেবগণ! চারি সম্যক সম্বুদ্ধের ত কথাই নাই, যদি তিন জন সম্যক সম্বুদ্ধ পৃথিবীতে আবির্ভূত হইয়া ভগবানের ন্যায় ধর্ম্মোপদেশ দিতেন, তাহা হইলে উহা বহু জনের হিত ও সুখকর হইত, জগতের পক্ষে করুণার উৎস হইত, দেব-মনুষ্যের লাভ, হিত ও সুখজনক হইত।"

কোন কোন দেবতা এইরূপ কহিলেন ঃ—

"দেবগণ! তিন জন সম্যক সম্বুদ্ধের ত কথাই নাই। যদি দুই জন সম্যক সম্বুদ্ধ পৃথিবীতে আবির্ভূত হইয়া ভগবানের ন্যায় ধর্ম্মোপদেশ

দিতেন ; তাহা হইলে উহা বহুজনেব হিত ও সুখকব হইত, জগতের পক্ষে করুণাব উৎস হইত, দেব মনুষ্যেব লাভ, হিত ও সুখজনক হইত।"

১৪। দেব ! এইরূপ উক্ত হইলে দেববাজ শত্রু ত্রাযস্ত্রিংশ দেবগণকে এইরূপ কহিলেন ঃ—

"দেবগণ ! একই লোকধাতুতে যে দুই জন অর্হৎ সম্যক সম্বুদ্ধ একই সময়ে আবির্ভূত হইবেন, তাহা অসম্ভব, এরূপ পবিস্থিতিব অবকাশ নাই। ইহা সম্ভব নহে। দেবগণ ! ভগবান নীবোগ, স্বাস্থ্যসম্পন্ন ও দীর্ঘজীবী হইযা অবস্থান করুন ! উহা বহুজনেব হিত ও সুখকব হইবে, জগতেব প্রক্ষে করুণাব উৎস হইবে, দেব-মনুষ্যেব লাভ, হিত ও সুখজনক হইবে।"

অতঃপব, দেব, যে বিষযেব নিমিত্ত ত্রাযস্ত্রিংশ দেবগণ সুধর্ম্মা সভায একত্রিত হইযা উপবিষ্ট ছিলেন, ঐ বিষয়ে চিন্তা ও মন্ত্রণা কবিযা ঐ সম্পর্কে যাহা কথিত ও উপদিষ্ট হইল, চাবি মহাবাজ, স্বীয় স্বীয় আসনে স্থিত হইযা —স্থানান্তরে গমন না কবিযা—উহা গ্রহণ কবিলেন।

কথিত বাক্য ও উপদেশ গ্রহণ কবিযা বাজগণ
প্রসন্ন চিত্তে স্বীয স্বীয আসনে দণ্ডাযমান বহিলেন।

১৫। অনন্তর, দেব, উত্তব দিকে বিশাল আলোক উৎপন্ন হইল, দেবগণেব দেবানুভাব অতিক্রমকাবী দীপ্তি প্রাদুর্ভূত হইল। তখন দেববাজ শক্র ত্রাযস্ত্রিংশ দেবগণকে সম্বোধন কবিলেন ঃ

"দেবগণ ! যখন নিমিত্ত সমূহ দৃষ্ট হইতেছে, আলোক উৎপন্ন হইযাছে, দীপ্তি প্রাদুর্ভূত হইযাছে, তখন ব্রহ্মাব আবির্ভাব হইবে। আলোকেব উৎপত্তি, দীপ্তিব প্রাদুর্ভাব ব্রহ্মাব আবির্ভাবেব পূর্বনিমিত্ত।

যখন নিমিত্ত দৃষ্ট হইতেছে, তখন ব্রহ্মাব আবির্ভাব
হইবে, বিপুল মহান দীপ্তি ব্রহ্মাব আবির্ভাবেব লক্ষণ।

দেব ! তখন ত্রাযস্ত্রিংশ দেবগণ স্ব স্ব আসনে উপবেশন কবিলেন : "এই দীপ্তিব পবিণতি জ্ঞাত হইব, উহা হইতে প্রসূত ফল দর্শন কবিযা যাইব।" চাবি মহাবাজও আপন আপন আসনে উপবিষ্ট হইযা উক্ত রূপ সংকল্প কবিলেন। ইহা শ্রবণ কবিযা ত্রাযস্ত্রিংশ দেবগণ সকলেই সম্মত হইযা অনুরূপ সংকল্প গ্রহণ কবিলেন।"

১৬। দেব ! যখন ব্রহ্মা সনৎকুমার ত্রাযস্ত্রিংশ দেবগণেব নিকট আবির্ভূত

হন, তখন তিনি তদ্দেশ্যে নির্ম্মিত স্থূল দেহে আত্মপ্রকাশ করেন। যাহা ব্রহ্মার স্বাভাবিক রূপ তাহা ত্রায়স্ত্রিংশ দেবগণের চক্ষুপথের অতীত। যখন ব্রহ্মা সনৎকুমার ত্রায়স্ত্রিংশ দেবগণের নিকট আত্ম প্রকাশ করেন তখন তিনি অন্যান্য দেবগণকে বর্ণে ও যশে অতিক্রম করেন। দেব! যেরূপ সুবর্ণ বিগ্রহ মনুষ্য দেহকে ঔজ্জ্বল্যে পরাভূত করে, সেই রূপেই ত্রায়স্ত্রিংশ দেবগণের নিকট আবির্ভূত হইবার কালে ব্রহ্মা সনৎকুমার অন্যান্য দেবগণকে বর্ণে ও যশে অতিক্রম করেন। যখন ব্রহ্মা সনৎকুমার ত্রায়স্ত্রিংশ দেবগণের সম্মুখে আবির্ভূত হন, তখন দেবসভার কেহই তাঁহাকে অভিবাদন করে না, আসন গ্রহণ করিতে নিমন্ত্রণও করে না। সকলেই নীরবে কৃতাঞ্জলিপুটে পর্য্যঙ্কা-বদ্ধ হইয়া উপবিষ্ট থাকেন, 'ব্রহ্মা সনৎকুমার ইচ্ছামত যে কোন দেবতার পালঙ্কে উপবেশন করিবেন।' ব্রহ্মা সনৎকুমার যে দেবতার পালঙ্কে উপ-বেশন করেন, সেই দেবতা বিপুল আনন্দ ও সৌমনস্য অনুভব করেন। দেব! নবাভিষিক্ত ক্ষত্রিয় রাজা যেরূপ বিপুল আনন্দ ও সৌমনস্য অনুভব করেন, সেইরূপ যে দেবতার পালঙ্কে ব্রহ্মা সনৎকুমার উপবেশন করেন, সেই দেবতা বিপুল আনন্দ ও সৌমনস্য অনুভব করেন।

১৭। দেব! অতঃপর ব্রহ্মা সনৎকুমার ত্রায়স্ত্রিংশ দেবগণের চিত্তের প্রসন্নতা জ্ঞাত হইয়া অদৃশ্য থাকিয়া এই সকল গাথার দ্বারা অনুমোদন করিলেন:

ইন্দ্রসহ ত্রায়স্ত্রিংশ দেবগণ ···
····· প্রমুদিত হইয়াছেন।
[ ৩ সং পদচ্ছেদ দ্রষ্টব্য ]

১৮। দেব! ব্রহ্মা সনৎকুমার এইরূপ কহিলেন। এইরূপ ভাষণকালে তাঁহার স্বর অষ্টাঙ্গ সমন্বিত হইয়াছিল,—সুস্পষ্ট, সুবোধ্য, সুমিষ্ট, শ্রবণীয়, অব্যাহত, অবিক্ষিপ্ত, গম্ভীর এবং প্রতিধ্বননক্ষম হইয়াছিল। যেহেতু ব্রহ্মা সনৎকুমার স্বকীয় স্বরে দেবসভাকেই সম্বোধন করিয়াছিলেন, সেই হেতু তাঁহার নির্ঘোষ পরিষদের বাহিরে গমন করে নাই। যাঁহার স্বর এইরূপ অষ্টাঙ্গ-সমন্বিত হয়, তিনি ব্রহ্মস্বর কথিত হন।

১৯। দেব! অতঃপর ত্রায়স্ত্রিংশ দেবগণ ব্রহ্মা সনৎকুমারকে এইরূপ কহিলেন:

"হে ব্রহ্মা, সাধু! আমরা ইহা উত্তমরূপে বিচার করিয়া আনন্দিত

হইযাছি, দেববাজ ইন্দ্রও ভগবানেব অষ্টবিধ যথার্থ গুণ বর্ণনা কবিযাছেন, উহাও চিন্তা কবিযা আমবা আনন্দিত হইযাছি।"

দেব। তখন ব্রহ্মা সনৎকুমাব দেববাজ ইন্দ্রকে এইরূপ কহিলেন ঃ

"দেববাজ, সাধু। আমবাও ভগবানেব অষ্টবিধ যথার্থ গুণ শ্রবণ কবিব।"

"মহাব্রহ্মা! তথাস্তু" বলিযা দেববাজ শক্র ব্রহ্মা সনৎকুমাবেব নিকট ভগবানেব অষ্টবিধ যথার্থ গুণ বর্ণনা কবিলেন।

২০—২৭। "মহাব্রহ্মা কি মনে কবেন?" [এইরূপ কহিযা শক্র পুনবায ভগবানেব অষ্টবিধ যথার্থ গুণেব বর্ণনা কবিলেন—পদচ্ছেদ সং ২১—২৭ ][1] ব্রহ্মা সনৎকুমাব ভগবানেব অষ্টবিধ যথার্থ গুণেব বর্ণনা শ্রবণ কবিযা আনন্দিত, প্রমুদিত, প্রীতি-সৌমনস্যযুক্ত হইলেন।

২৮। দেব। তৎপবে ব্রহ্মা সনৎকুমাব স্থূল আত্মভাব নির্ম্মাণ কবিযা কুমাব পঞ্চশিখেব ন্যায হইযা শূন্যে উঠিযা আকাশে অন্তবীক্ষে পর্য্যঙ্কাবদ্ধ হইযা উপবেশন পূর্ব্বক ত্রাযস্ত্রিংশ দেবগণেব নিকট আবির্ভূত হইলেন। যেরূপ বলবান পুরুষ উত্তম প্রত্যস্তবণাচ্ছাদিত পালঙ্কে অথবা সমতল ভূমি-ভাগে উপবেশন কবে, সেইরূপই, দেব, ব্রহ্মা সনৎকুমাব শূন্যে উঠিযা আকাশে অন্তবীক্ষে পর্য্যঙ্কাবদ্ধ হইযা উপবেশন পূর্ব্বক ত্রাযস্ত্রিংশ দেবগণকে সম্বোধন কবিলেন ঃ—

২৯। ত্রাযস্ত্রিংশ দেবগণ কি মনে কবেন? ভগবান কত কাল ধবিযা মহাপ্রজ্ঞা সম্পন্ন হইযাছেন?

অতীতে দিসম্পতি নামে বাজা ছিলেন। বাজা দিসম্পতিব গোবিন্দ নামক ব্রাহ্মণ পুবোহিত ছিল। বাজা দিসম্পতিব বেণু নামে পুত্র ছিল, ব্রাহ্মণ গোবিন্দেব জোতিপাল নামক পুত্র ছিল। বাজকুমাব রেণু, তরুণ জোতিপাল এবং অন্য ছয জন ক্ষত্রিয পুত্র—এই আট জনেব মধ্যে ঘনিষ্ঠ বন্ধুত্ব ছিল। কালক্রমে ব্রাহ্মণ গোবিন্দেব মৃত্যু হইল। ব্রাহ্মণেব মৃত্যুতে বাজা দিসম্পতি বিলাপ পবাযণ হইলেন ঃ—

'যে সমযে আমবা ব্রাহ্মণ গোবিন্দেব হস্তে সমস্ত কর্ত্তব্য সমর্পণ কবিযা ভোগসুখ নিবত ছিলাম, ঐ সমযেই ব্রাহ্মণ গোবিন্দেব মৃত্যু হইল।'

---

১। ৫ সং পদচ্ছেদ হইতে ১২ সং পদচ্ছেদেব পুনবাবৃত্তি।

তখন রাজপুত্র বেণু রাজা দিসম্পতিকে কহিলেন ঃ—

'দেব ! ব্রাহ্মণ গোবিন্দের মৃত্যুর জন্য আপনি অত্যধিক বিলাপ করিবেন না ! ব্রাহ্মণ গোবিন্দের জোতিপাল নামক পুত্র আছে, ঐ পুত্র পিতা অপেক্ষাও অধিকতর পণ্ডিত ও অর্থদর্শী। যে সকল কর্ম্ম তাহার পিতার হস্তে ন্যস্ত ছিল, ঐ সকল জোতিপালের উপর সমর্পিত হউক।'

'কুমার ! তুমি কি তাহাই উচিত মনে কর ?'

'আমি সেইরূপই মনে করি।'

৩০। অতঃপর রাজা দিসম্পতি জনৈক কর্ম্মচারীকে কহিলেন ঃ—

'তুমি ব্রাহ্মণ জোতিপালের নিকট গমন করিয়া তাঁহাকে বল ঃ ব্রাহ্মণ জোতিপালের মঙ্গল হউক, রাজা দিসম্পতি ব্রাহ্মণ জোতিপালকে আহ্বান করিতেছেন, রাজা ব্রাহ্মণ জোতিপালের দর্শনকামী।'

'দেব, তথাস্তু' বলিয়া কর্ম্মচারী জোতিপালের নিকট গমন করিয়া তাঁহাকে উক্ত সংবাদ জ্ঞাপন করিল।

জোতিপাল সম্মত হইয়া রাজা দিসম্পতির নিকট গমন পূর্ব্বক তাঁহার সহিত শিষ্টাচার সঙ্গত বাক্যালাপান্তে এক প্রান্তে উপবিষ্ট হইলেন। তখন রাজা জোতিপালকে কহিলেন ঃ—

'জোতিপাল আমাদের অনুশাসক হউন। তিনি যেন ঐ কার্য্য করিতে অসম্মত না হন। তাঁহার পৈতৃক স্থানে তাঁহাকে স্থাপিত করিব, তাঁহাকে গোবিন্দের পদে অভিষিক্ত করিব।'

জোতিপাল সম্মত হইলেন।

৩১। অতঃপর রাজা দিসম্পতি জোতিপালকে গোবিন্দের পদে অভিষিক্ত করিয়া তাঁহাকে পৈতৃক স্থানে স্থাপিত করিলেন। অভিষিক্ত ও পৈতৃক স্থানে স্থাপিত হইয়া জোতিপাল যে সকল বিষয় পিতার অনুশাসনের অন্তর্ভুক্ত ছিল', ঐ সকলের অনুশাসন করিতে লাগিলেন ; যাহা পিতার অনুশাসনের বহির্ভূত ছিল, তাহার অনুশাসন করিলেন না। যে সকল কর্ম্ম তাঁহার পিতা সম্পাদন করিতেন, তিনিও ঐ সকল কর্ম্ম সম্পাদন করিতে লাগিলেন, যাহা তাঁহার পিতা করিতেন না, তিনিও উহা করিতে ক্ষান্ত হইলেন। মনুষ্যগণ কহিতে লাগিল ঃ

'এই ব্রাহ্মণ গোবিন্দ, মহা-গোবিন্দ।' এইরূপে জোতিপালের মহা-গোবিন্দ নামের উৎপত্তি হইল।

৩২। অনন্তর মহাগোবিন্দ ব্রাহ্মণ পূর্ব্বোক্ত ছয় জন ক্ষত্রিয়ের নিকট গমন পূর্ব্বক তাঁহাদিগকে কহিলেন :—

'রাজা দিসম্পতি জীর্ণ, বৃদ্ধ, আয়ুষ্কালের পূর্ণতায় উপনীত। জীবনের স্থিতিকাল সম্বন্ধে কে নিশ্চিত হইতে পারে? রাজা দিসম্পতির মৃত্যু হইলে কর্ত্তৃপক্ষগণ রাজপুত্র রেণুকেই তাঁহার স্থলে সম্ভবতঃ অভিষিক্ত করিবেন। ক্ষত্রিয়গণ, আপনারা রাজপুত্র রেণুর নিকট গমন পূর্ব্বক এইরূপ নিবেদন করুন : "আমরা কুমারের প্রিয়, মনোজ্ঞ ও অপ্রতিকুল মিত্র, যাহাতে কুমারের সুখ তাহাতে আমাদের সুখ, যাহাতে কুমারের দুঃখ তাহাতে আমাদের দুঃখ। রাজা দিসম্পতি জীর্ণ, বৃদ্ধ, আয়ুষ্কালের পূর্ণতায় উপনীত। জীবনের স্থিতিকাল সম্বন্ধে কে নিশ্চিত হইতে পারে? রাজা দিসম্পতির মৃত্যু হইলে কর্ত্তৃপক্ষগণ সম্ভবতঃ রাজকুমার রেণুকেই রাজ্যে অভিষিক্ত করিবেন। যদি কুমার রাজ্য লাভ করেন, তাহা হইলে আমরাও যেন উহার অংশ প্রাপ্ত হই।" '

৩৩। ক্ষত্রিয়গণ সম্মত হইয়া মহাগোবিন্দ ব্রাহ্মণের সমীপে গমন পূর্ব্বক পূর্ব্বোক্ত রূপে তাঁহার নিকট সমস্ত জ্ঞাপন করিলেন।

'আমার রাজ্যে যদি তোমরা সমৃদ্ধ না হইবে, তবে আর কে হইবে? যদি আমি রাজ্য লাভ করি, তোমরা তাহার অংশ পাইবে।'

৩৪। সময়ক্রমে রাজা দিসম্পতির মৃত্যু হইল। কর্ত্তৃপক্ষগণ রাজপুত্র রেণুকে রাজ্যে অভিষিক্ত করিলেন। রাজ্যে অভিষিক্ত হইয়া রেণু সর্ব্ববিধ ভোগসুখে লিপ্ত হইলেন। তদনন্তর মহাগোবিন্দ ব্রাহ্মণ পূর্ব্বোক্ত ছয় ক্ষত্রিয়ের নিকট গমন পূর্ব্বক তাঁহাদিগকে কহিলেন :—

'ভদ্রগণ, রাজা দিসম্পতি লোকান্তরিত, রাজ্যে অভিষিক্ত রেণু সর্ব্ববিধ ভোগসুখে লিপ্ত। কে জানে? ভোগানন্দের উন্মাদনা আছে। আপনারা রাজা রেণুর নিকট গমন পূর্ব্বক তাঁহাকে বলুন : "রাজা দিসম্পতি মৃত, রেণু রাজ্যে অভিষিক্ত, দেব স্বীয় অঙ্গীকার স্মরণ করেন?"

ক্ষত্রিয়গণ মহাগোবিন্দের প্রস্তাবে সম্মত হইয়া রাজা রেণুর নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিলেন :—

'দেব, রাজা দিসম্পতি মৃত, আপনি রাজ্যে অভিষিক্ত, আপনার পূর্ব্ব অঙ্গীকার স্মরণ করুন?'

'আমি স্মরণ করি। উত্তরে আযত এবং দক্ষিণে শকটমুখ এই মহাপৃথিবী* সমান সাত ভাগে বিভক্ত করিতে কে সমর্থ?

'একমাত্র মহাগোবিন্দ ব্রাহ্মণ ব্যতীত আর কে উহা করিতে পারে?'

৩৫। অতঃপর রাজা রেণু একজন পুরুষকে আদেশ করিলেন ঃ—

'তুমি মহাগোবিন্দ ব্রাহ্মণের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে বল ঃ "রাজা রেণু আপনাকে আহ্বান করিতেছেন।" '

"দেব, তথাস্তু" বলিযা সেই পুরুষটি মহাগোবিন্দ ব্রাহ্মণের নিকট গমন পূর্ব্বক উক্ত বার্ত্তা তাঁহাকে প্রদান করিল।

মহাগোবিন্দ ব্রাহ্মণ রাজা রেণুর নিকট গমন পূর্ব্বক তাঁহার সহিত যথারীতি বাক্যালাপান্তে এক প্রান্তে উপবিষ্ট হইলেন। তখন রাজা রেণু তাঁহাকে কহিলেন ঃ

'গোবিন্দ, উত্তরে আযত এবং দক্ষিণে শকটমুখ এই মহাপৃথিবী সাত সমান ভাগে বিভক্ত কর।'

'তথাস্তু' কহিযা ব্রাহ্মণ মহাগোবিন্দ উত্তরে আযত এবং দক্ষিণে শকটমুখ এই মহাপৃথিবী সাত সমান ভাগে বিভক্ত করিলেন, প্রত্যেক ভাগ শকট-মুখাকৃতি সম্পন্ন হইল।

৩৬। ঐ বিভাগে রাজা রেণুর জনপদ মধ্যস্থলে অবস্থিত হইল।

কলিঙ্গদিগের দন্তপুর, অস্সকগণের পোতন,
অবন্তীগণের মহিস্সতী; সোবীরগণের রোরুক,
বিদেহদিগের মিথিলা, অঙ্গে চম্পা,
কাশীর বারাণসী, এইসকল মহাগোবিন্দ কৃত

ঐ ছযজন ক্ষত্রিয আপন আপন লাভে আনন্দিত ও পরিপূর্ণসংকল্প হইলেন ঃ 'যাহা আমাদিগের ইচ্ছিত, আকাঙ্ক্ষিত, অভিপ্রেত এবং প্রার্থিত ছিল, তাহা আমরা লাভ করিযাছি।'

সত্তভু, ব্রহ্মদত্ত, বেস্সভু, ভরত,
রেণু এবং দুই ধৃতরাষ্ট্র—এই
সাতজন রাজা ঐ সময ছিলেন।

। প্রথম ভাণবার সমাপ্ত।

---

* ভারতবর্ষ।

৩৭। অনন্তর সেই ছয় ক্ষত্রিয় ব্রাহ্মণ মহাগোবিন্দের নিকট গমন পূর্বক তাঁহাকে কহিলেন ঃ

'ব্রাহ্মণ গোবিন্দ যেরূপ রাজা রেণুর প্রিয়, আদৃত এবং অপ্রতিকূল সহায়, আমাদিগেরও ঐরূপ সহায়। গোবিন্দ আমাদের অনুশাসন করুন, উহাতে অস্বীকৃত হইবেন না।'

ব্রাহ্মণ মহাগোবিন্দ সম্মত হইলেন। তিনি ঐ সাত জন মূর্দ্ধাভিষিক্ত ক্ষত্রিয় রাজার অনুশাসন কার্য্য করিতে লাগিলেন, সাতজন ব্রাহ্মণ মহাশাল এবং সাত শত স্নাতককে মন্ত্রশিক্ষা দিতে লাগিলেন।

৩৮। পররর্ত্তী সময়ে ব্রাহ্মণ মহাগোবিন্দের এইরূপ খ্যাতি ঘোষিত হইল ঃ 'ব্রাহ্মণ মহাগোবিন্দ স্বচক্ষে ব্রহ্মাকে দর্শন করেন, ব্রহ্মার সহিত বিশ্রাম্ভালাপ করেন, তাঁহার সহিত মন্ত্রণা করেন।' তখন ব্রাহ্মণ মহাগোবিন্দ চিন্তা করিলেন ঃ 'আমি ব্রহ্মাকে স্বচক্ষে দর্শন করি, তাঁহার সহিত বাক্যালাপ ও মন্ত্রণা করি, এইরূপ প্রীতিকর খ্যাতি আমার সম্বন্ধে বিস্তৃতি লাভ করিয়াছে। আমি কিন্তু ব্রহ্মাকে দর্শন করি না, তাঁহার সহিত বাক্যালাপ ও মন্ত্রণাও করি না। কিন্তু আমি বয়োবৃদ্ধ সম্মানার্হ ব্রাহ্মণ আচার্য্য প্রাচার্য্যগণকে কহিতে শুনিয়াছি ঃ

"যিনি বর্ষার চারি মাস ধ্যানানুযুক্ত থাকেন, করুণার ধ্যানের অনুশীলন করেন, তিনি ব্রহ্মাকে দর্শন করেন এবং তাঁহার সহিত বাক্যালাপ ও মন্ত্রণা করেন।" অতএব আমি বর্ষার চারি মাস, ধ্যানরত হইয়া করুণার ধ্যানের অনুশীলন করিব।'

৩৯। অতঃপর ব্রাহ্মণ মহাগোবিন্দ রাজা রেণুর নিকট উপস্থিত হইয়া তাঁহাকে এইরূপ কহিলেন ঃ 'আমার সম্বন্ধে প্রীতিকর খ্যাতি বিস্তৃত হইয়াছে যে, আমি ব্রহ্মাকে দর্শন করি, ব্রহ্মার সহিত বিশ্রাম্ভালাপ এবং মন্ত্রণা করি। কিন্তু আমি ব্রহ্মাকে দর্শন করি না, তাঁহার সহিত বাক্যালাপ ও মন্ত্রণাও করি না। কিন্তু বয়োবৃদ্ধ সম্মানার্হ ব্রাহ্মণ আচার্য্য প্রাচার্য্যগণকে কহিতে শুনিয়াছি যে, যিনি বর্ষার চারি মাস ধ্যানরত হইয়া করুণার ধ্যানের অনুশীলন করেন, তিনি ব্রহ্মাকে দর্শন করেন, তাঁহার সহিত বাক্যালাপ ও মন্ত্রণা করেন। আমি বর্ষার চারিমাস ধ্যানরত হইয়া করুণার ধ্যানের অনুশীলন করিতে ইচ্ছা করি। একমাত্র আমার খাদ্যবাহক ভিন্ন অপর কেহ আমার নিকট আসিতে পারিবে না।'

'গোবিন্দ, তোমাব যাহা ইচ্ছা।'

৪০। অতঃপর ব্রাহ্মণ মহাগোবিন্দ ছয়জন ক্ষত্রিয়ের নিকট গিয়া রাজা বেণুব নিকট যাহা কহিয়াছিলেন তাহাই কহিলেন এবং তাঁহাদের নিকটও বিদায় গ্রহণ কবিলেন।

৪১। পরে মহাগোবিন্দ সাতজন ব্রাহ্মণ মহাশাল এবং সাত শত স্নাতকেব নিকট গমন কবিয়া আপনাব সম্বন্ধে ঘোষিত প্রীতিকর খ্যাতিব কথা এবং ব্রহ্মাব সহিত দর্শন, বাক্যালাপ ও মন্ত্রণাব উপায় বিবৃত কবিলেন। এই সমস্ত বিবৃত হইলে তিনি কহিলেনঃ 'আপনাবা যাহা শিক্ষা এবং হৃদয়স্থ কবিয়াছেন, উহা পুনঃ পুনঃ আবৃত্তি করুন এবং পরস্পবকে মন্ত্রশিক্ষা দিন। আমি বর্ষাব চাবি মাস ধ্যানবত হইয়া করুণাব ধ্যানেব অনুশীলন কবিতে ইচ্ছা কবি। একমাত্র আমাব খাদ্যবাহক ভিন্ন অপব কেহ আমার নিকট আসিতে পাবিবে না।'

'আপনাব যাহা ইচ্ছা।'

৪২। অতঃপব মহাগোবিন্দ তাঁহার সমমর্য্যাদা-সম্পন্ন চত্বাবিংশ পত্নীব নিকট গমন পূর্ব্বক তাঁহাদিগকে পূর্ব্বোক্ত জনবব এবং নির্জ্জনে ধ্যাননিবিষ্ট হইবাব নিমিত্ত আপনাব সংকল্প জ্ঞাপন করিলেন। তাঁহাবাও তাঁহাদেব সম্মতি প্রকাশ কবিলেন।

৪৩। তৎপবে মহাগোবিন্দ ব্রাহ্মণ নগরেব পূর্ব্বদিকে নূতন বিশ্রামাগাব নির্ম্মাণ কবাইয়া বর্ষাব চাবিমাস ধ্যানবত হইয়া করুণাব ধ্যানেব অনুশীলন কবিলেন, একমাত্র খাদ্যবাহক ভিন্ন অপব কেহ তাঁহাব নিকট গমন কবিতে পাবিল না। চাবিমাস অতীত হইবাব পব ব্রাহ্মণ মহাগোবিন্দেব চিত্ত-চাঞ্চল্য ও মানসিক উদ্বেগ হইলঃ 'আমি বৃদ্ধ সম্মানার্হ ব্রাহ্মণ আচার্য্য-প্রাচার্য্য-গণকে কহিতে শুনিয়াছি যে, যিনি বর্ষাব চাবিমাস ধ্যানবত হইয়া করুণাব ধ্যানেব অনুশীলন কবেন, তিনি ব্রহ্মাব দর্শন লাভ কবেন এবং তাঁহাব সহিত বাক্যালাপ ও মন্ত্রণা কবেন। কিন্তু আমি ব্রহ্মাকে দেখিলাম না, এবং তাঁহাব সহিত বাক্যালাপ অথবা মন্ত্রণা কবিলাম না।'

৪৪। তখন ব্রহ্মা সনৎকুমার স্বচিত্তে মহাগোবিন্দ ব্রাহ্মণেব চিত্ত-বিতর্ক জ্ঞাত হইয়া যেরূপ বলবান পুরুষ সঙ্কুচিত বাহু প্রসাবিত কবে অথবা প্রসাবিত বাহু সঙ্কুচিত কবে, সেইরূপ ব্রহ্মলোক হইতে অন্তর্হিত হইয়া মহা-গোবিন্দ ব্রাহ্মণেব সম্মুখে আবির্ভূত হইলেন। ঐ অদৃষ্টপূর্ব্ব রূপ দেখিয়া

মহাগোবিন্দ ভীত, স্তম্ভিত ও লোমহর্ষযুক্ত হইলেন। তিনি সভয়ে, সোদ্বেগে ও রোমাঞ্চকলেবরে ব্রহ্মা সনৎকুমারকে গাথায় সম্বোধন করিলেন ঃ

'দেব। সুন্দর, যশস্বী, শ্রীমান আপনি কে?
আমরা জানিনা, তাই জিজ্ঞাসা করিতেছি
কি প্রকারে আপনাকে জানিব?'
'ব্রহ্মলোকে আমি সনৎকুমার নামে-
জ্ঞাত, সর্ব্বদেবতার নিকট আমি
পরিচিত, গোবিন্দ। তুমিও আমাকে
সেই রূপেই জানিবে।'
'ব্রহ্মার নিমিত্ত আসন, জল, পাদ্য,
মধু-পর্ক ইত্যাদি প্রস্তুত,
আপনাকে অর্ঘ্য
গ্রহণে অনুরোধ করিতেছি, উহা
গ্রহণ করুণ।'
'গোবিন্দ, তোমার দত্ত অর্ঘ্য গ্রহণ করিতেছি।
ঐহিক মঙ্গল এবং পারলৌকিক সুখের
জন্য তুমি যাহা ইচ্ছা জিজ্ঞাসা করিতে
পার, আমি অনুমতি দিতেছি।'

৪৫। অতঃপর ব্রাহ্মণ মহাগোবিন্দ চিন্তা করিলেন ঃ 'আমি ব্রহ্মা সনৎকুমারের অনুমতি প্রাপ্ত। আমি তাঁহার নিকট কি প্রার্থনা করিব? ঐহিক অথবা পারলৌকিক মঙ্গল?'

তৎপরে তিনি চিন্তা করিলেন ঃ 'এই জগতে যাহা কাম্য তাহা আমার সুবিদিত। অপরেও আমাকে ইহ জগতের কাম্য সম্বন্ধে জিজ্ঞাসা করে। অতএব আমি তাঁহার নিকট পারলৌকিক মঙ্গল প্রার্থনা করিব।'

এইরূপ চিন্তা করিয়া ব্রাহ্মণ মহাগোবিন্দ ব্রহ্মা সনৎকুমারকে গাথায় সম্বোধন করিলেন ঃ

'আমি সংশয়পূর্ণ হইয়া সংশয়োত্তীর্ণ
ব্রহ্মা সনৎকুমারকে অপরের জ্ঞাতব্য
বিষয়ে প্রশ্ন করিতেছি,—কি প্রকার
অবস্থায় স্থিত হইয়া এবং কিরূপ

'শিক্ষা লাভ করিযা মনুষ্য মৃত্যুহীন
ব্রহ্মলোক প্রাপ্ত হয ?'
'হে ব্রাহ্মণ! মনুষ্যলোকে মমত্বের
বর্জ্জন, একাগ্রচিত্তে করুণার ধ্যানে
রতি, সর্ব্বপ্রকার অপবিত্রতা এবং
মৈথুন হইতে বিরতি,—এইরূপ
অবস্থায স্থিত হইযা এবং এইরূপ
শিক্ষা লাভ করিযা মনুষ্য মৃত্যুহীন
ব্রহ্মলোক প্রাপ্ত হয।'

৪৬। 'মমত্বের বর্জ্জন সম্বন্ধে দেব যাহা কহিলেন আমি তাহা বুঝিযাছি। কেহ অল্প কিংবা মহৎ ভোগ পরিত্যাগ করিযা, স্বল্প অথবা বহুসংখ্যক জ্ঞাতিবর্গ হইতে বিচ্ছিন্ন হইযা, কেশ ও শ্মশ্রু মোচন পূর্ব্বক কাষায বস্ত্র পরিহিত হইযা গৃহত্যাগ করিযা গৃহহীন প্রব্রজ্যা আশ্রয করেন। ইহাকেই আমি দেব কথিত মমত্বের বর্জ্জনরূপ গ্রহণ করি।

'একাগ্রতা সম্বন্ধে দেব যাহা ব্যক্তকরিযাছেন আমি তাহা বুঝিযাছি। কেহ নির্জ্জন বাসস্থান আশ্রয করেন, অরণ্য, বৃক্ষমূল, পর্ব্বত, কন্দর, গিরি-গুহা, শ্মশান, বনপ্রস্থ, উন্মুক্ত স্থান, পলাল পুঞ্জ আশ্রয করেন। ইহাকেই আমি দেব-কথিত একাগ্র অবস্থা রূপে গ্রহণ করি।

'দেব কথিত করুণার ধ্যানে রতি—ইহাও আমি বুঝিযাছি। কেহ করুণা-সহগত চিত্তে একদিক হইতে আরম্ভ করিযা যথাক্রমে দুই, তিন, চারিদিক স্ফুরিত করিযা বিহার করেন। এইরূপে তিনি ঊর্দ্ধে, অধোদিকে, সর্ব্বদিকে, সর্ব্বত্র, সর্ব্বব্যাপী করুণাসহগতচিত্তে বিপুল, মহদ্গত, অপ্রমেয অবৈর এবং মৈত্রী দ্বারা সর্ব্বজগতকে স্ফুরিত করিযা বিহার করেন। ইহাকেই আমি দেবকথিত করুণার ধ্যানে রতিরূপে গ্রহণ করি।

'অপবিত্রতা সম্বন্ধে দেব যাহা কহিলেন, আমি তাহা বুঝিলাম না।'
'হে ব্রহ্মা! মনুষ্যলোকে অপবিত্রতা
কি কি? ইহা আমার অজ্ঞাত। হে
ধীর ব্যক্ত কর। কিসের দ্বারা আচ্ছন্ন
হইযা ক্রূরকর্ম্মা মনুষ্য নিরযগামী
হয? ব্রহ্মলোকের দ্বার তাহার
নিকট বন্ধ হয?'

'ক্রোধ, মৃষাবাদ, প্রবঞ্চনা, বিশ্বাসঘাতকতা,
কৃপণতা, অভিমান, ঈর্ষা, তৃষ্ণা, বিচিকিৎসা,
পরপীড়ন, লোভ, দ্বেষ, মদ, মোহ—এই
সকলে যুক্ত অপবিত্র মনুষ্য নিরয়গামী
হয়, ব্রহ্মলোকের দ্বার তাহাদের
নিকট রুদ্ধ হয়।'

'দেব কথিত অপবিত্রতা সম্বন্ধে আমি যাহা ভাবিলাম তাহাতে ঐ সকল অপবিত্রতা গৃহবাসীর পক্ষে দূরীভূত করা দুঃসাধ্য, আমি গৃহত্যাগ করিয়া প্রব্রজ্যা গ্রহণ করিব।"

'গোবিন্দ, তোমার যেরূপ অভিরুচি।'

৪৭। অনন্তর ব্রাহ্মণ মহাগোবিন্দ রাজা রেণুর নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিলেনঃ আপনার রাজ্যের অনুশাসনের নিমিত্ত আপনি অন্য পুরোহিতের অন্বেষণ করুন। আমি প্রব্রজ্যা গ্রহণ করিতে ইচ্ছা করি। ব্রহ্মা অপবিত্রতা সমূহ সম্বন্ধে যে উক্তি করিয়াছেন, তাহা হইতে আমি বুঝিয়াছি যে ঐ সকল অপবিত্রতা গৃহবাসীর পক্ষে দূরীভূত করা দুঃসাধ্য। আমি গৃহত্যাগ করিয়া প্রব্রজ্যা আশ্রয় করিব।'

'ভূমিপতি রাজা রেণু। আপনাকে কহিতেছি
—রাজ্যের অনুশাসনের চিন্তা আপনিই
করুন, পৌরোহিত্য করিতে আর আমার
রুচি নাই।'
'যদি আপনার ভোগ পর্য্যাপ্ত
না হয়, আমি উহা পূর্ণ করিব,
যদি কেহ আপনার অনিষ্ট সাধন
করে, আমি উহার নিবারণ করিব—
আমি ভূমিপতি ও সেনাপতি—
আপনি পিতা আমি পুত্র, গোবিন্দ।
আমাদিগকে পরিত্যাগ করিবেন না।'
'আমার ভোগের অভাব নাই,
আমাকে কেহ হিংসাও করে না,
আমি অমনুষ্য-বাক্য শ্রবণ করিয়াছি,
তজ্জন্য গৃহবাসে আমার রতি নাই।'

'কি প্রকাব অমনুষ্য ? উহা আপনাকে
কি কহিযাছে যাহা শুনিযা আপনি
আপনাব গৃহ এবং আমাদেব
সকলকে পবিত্যাগ কবিতেছেন ?'
'উপবসথেব পূর্বে আমি যজ্ঞকবনেচ্ছু
হইযাছিলাম, আমাব অগ্নি প্রজ্জ্বলিত
ও কুশ তৃণ বিক্ষিপ্ত ছিল। ঐ সময
ব্রহ্মলোক হইতে ব্রহ্মা সনৎকুমাব
আমাব নিকট আবির্ভূত হইলেন। তিনি
আমার জিজ্ঞাসিত প্রশ্নেব উত্তব দিলেন।
উহা শুনিয়া গৃহে আমাব বতি হইতেছে না।'

'গোবিন্দ আপনি যাহা কহিলেন তাহা আমি বিশ্বাস করি, অপার্থিব বাক্য শ্রবণ কবিযা আপনি কি প্রকাবে উহাব অন্যথা কবিবেন ? আমবা আপনাব অনুগামী হইব, শান্ত হউন। বৈদুর্য্যমণি যেবূপ স্বচ্ছ, বিমল, শুভ্র হয, সেইবূপ আমবা শুদ্ধ হইযা গোবিন্দেব অনুশাসন দ্বাবা চালিত হইব।'

'যদি, গোবিন্দ, আপনি গৃহত্যাগ কবিযা গৃহহীন প্রব্রজ্যা আশ্রয কবেন, আমিও উহাই কবিব, তৎপবে আপনাব যে গতি আমাদেবও সেই গতি।'

৪৮। তৎপবে ব্রাহ্মণ মহাগোবিন্দ পূর্বোক্ত ছয ক্ষত্রিযের নিকট গমন পূর্বক তাঁহাদিগকে কহিলেন: 'আপনাবা এক্ষণে আপনাদেব বাজ্যেব অনুশাসনেব নিমিত্ত অন্য পুবোহিতেব অনুসন্ধান কবুন। আমি গৃহত্যাগ কবিযা প্রব্রজ্যা গ্রহণে ইচ্ছুক। ব্রহ্মা অপবিত্রতা সম্বন্ধে যাহা কহিয়াছেন তাহা শুনিযা আমি বুঝিযাছি যে, গৃহবাসীব পক্ষে ঐ সকল অপবিত্রতার দূবীকবণ সহজসাধ্য নয, আমি গৃহত্যাগ পূর্বক প্রব্রজ্যা আশ্রয কবিব।'

তখন ক্ষত্রিযগণ একপ্রান্তে গমন পূর্বক একত্রে চিন্তা কবিলেন: 'এই সকল ব্রাহ্মণ ধনলুব্ধ, অতএব আমবা ব্রাহ্মণ মহাগোবিন্দকে ধনলোভ প্রদর্শন কবিব।'

তাঁহাবা ব্রাহ্মণ মহাগোবিন্দেব নিকট উপস্থিত হইযা কহিলেন: 'এই সকল সাতটি রাজ্যে প্রভূত ধনসম্পত্তি বিদ্যমান, উহা হইতে আপনাব যত ইচ্ছা গ্রহণ করুন।'

'ক্ষান্ত হউন। আমারও প্রভূত সম্পত্তি আছে, উহা আপনাদেরই কল্যাণে লব্ধ, ঐ সমস্ত বর্জ্জন করিয়া আমি প্রব্রজ্যা গ্রহণ করিব।'

৪৯। তখন ঐ ছয় জন ক্ষত্রিয় একপ্রান্তে গমন পূর্ব্বক একত্রে চিন্তা করিলেন: 'এই সকল ব্রাহ্মণ স্ত্রী-লুব্ধ, অতএব আমরা ব্রাহ্মণ মহাগোবিন্দকে স্ত্রী-লোভ প্রদর্শন করিব।

তাঁহারা ব্রাহ্মণ মহাগোবিন্দের নিকট উপস্থিত হইয়া কহিলেন: 'এই সপ্ত রাজ্যে বহুসংখ্যক নারী বিদ্যমান। উহাদের মধ্যে আপনার যত ইচ্ছা লইতে পারেন।'

'ক্ষান্ত হউন। আমার চত্বারিংশ সমমর্য্যাদা-সম্পন্ন ভার্য্যা আছে। উহাদের সকলকেই পরিত্যাগ করিয়া আমি প্রব্রজ্যা গ্রহণ করিব। ব্রহ্মা অপবিত্রতা সম্বন্ধে যাহা কহিয়াছেন তাহা শুনিয়া আমি বুঝিয়াছি যে, গৃহবাসীর পক্ষে ঐ সকল অপবিত্রতার দূরীকরণ সহজসাধ্য নয়, আমি প্রব্রজ্যা গ্রহণ করিব।'

৫০। 'যদি গোবিন্দ গৃহত্যাগ পূর্ব্বক প্রব্রজ্যা অবলম্বন করেন, আমরাও তাহাই করিব, তৎপরে আপনার যে গতি, আমাদেরও সেই গতি হইবে।'

'যদি সাংসারিক সেবিত কাম বর্জ্জন করিতে ইচ্ছা কর, তাহা হইলে উদ্যোগ সম্পন্ন ও দৃঢ় হও, ক্ষান্তিবল-সমাহিত হও, ইহা ঋজু মার্গ, অনুত্তর মার্গ, ব্রহ্মলোক প্রাপ্তির নিমিত্ত সাধুজন-রক্ষিত সদ্ধর্ম্ম।'

৫১। 'তাহা হইলে গোবিন্দ সাত বৎসর অপেক্ষা করুন, সাত বৎসর অতীত হইলে আমরাও প্রব্রজ্যা গ্রহণ করিব, তৎপরে আপনার যে গতি আমাদেরও সেই গতি হইবে।'

'সাত বৎসর অতি দীর্ঘকাল আমি সাত বৎসর আপনাদের জন্য অপেক্ষা করিতে পারিব না। জীবনের স্থিতিকাল সম্বন্ধে কে নিশ্চিত হইতে পারে? মৃত্যু অবশ্যম্ভাবী, প্রজ্ঞা দ্বারা প্রবুদ্ধ হইতে হইবে, কুশলকর্ম্ম করিতে হইবে, ব্রহ্মচর্য্য পালন করিতে হইবে, যাহা জাত তাহার মৃত্যু হইতে মুক্তি নাই। ব্রহ্মা অপবিত্রতা সম্বন্ধে যাহা কহিয়াছেন তাহা শুনিয়া আমি বুঝিয়াছি যে, গৃহবাসীর পক্ষে ঐ সকল অপবিত্রতার দূরীকরণ সহজ সাধ্য নয়, আমি প্রব্রজ্যা গ্রহণ করিব।'

৫২। তাহা হইলে পূজ্য গোবিন্দ ছয় বৎসর অপেক্ষা করুন…পাঁচ বৎসর অপেক্ষা করুন…চারি বৎসর অপেক্ষা করুন… তিন বৎসর… দুই বৎসর

…এক বৎসর অপেক্ষা করুন। এক বৎসব অবসানে আমবাও প্রব্রজ্যা গ্রহণ কবিব, তখন আপনাব যে গতি আমাদেবও সেই গতি হইবে।'

৫৩। 'এক বৎসব অতি দীর্ঘ কাল। আমি আপনাদেব জন্য এক বৎসব অপেক্ষা কবিতে পাবিব না। জীবনেব স্থিতিকাল সম্বন্ধে কে নিশ্চিত হইতে পাবে? মৃত্যু অবশ্যম্ভাবী…প্রব্রজ্যা গ্রহণ কবিব।' (পদচ্ছেদ সংখ্যা ৫১ দ্রষ্টব্য)।

'তাহা হইলে পূজ্য গোবিন্দ সাত মাস অপেক্ষা কবুন। সাত মাস অতীত হইলে আমবাও প্রব্রজ্যা গ্রহণ কবিব, তখন আপনাব যে গতি আমাদেবও সেই গতি হইবে।

৫৪। 'সাতমাস অতি দীর্ঘ কাল। আমি সাত মাস আপনাদেব জন্য অপেক্ষা কবিতে পাবিব না। জীবনেব স্থিতিকাল সম্বন্ধে· প্রব্রজ্যা গ্রহণ কবিব।' (পূর্ব্বেব ন্যায)।

'তাহা হইলে পূজা গোবিন্দ ছযমাস · পাঁচমাস…চাবি মাস…তিন মাস …দুই মাস · এক মাস অৰ্দ্ধ মাস অপেক্ষা কবুন। অৰ্দ্ধ মাস অতীত হইলে আমবাও প্রব্রজ্যা গ্রহণ কবিব, তখন আপনাব যে গতি, আমাদেবও সেই গতি হইবে।'

৫৫। 'অৰ্দ্ধমাস অতি দীর্ঘ কাল। আমি অৰ্দ্ধমাস আপনাদেব জন্য অপেক্ষা কবিতে পাবিব না। জীবনেব স্থিতিকাল সম্বন্ধে প্রব্রজ্যা গ্রহণ কবিব।' (পূর্ব্বেব ন্যায)।

'তাহা হইলে পূজ্য গোবিন্দ সপ্তাহ অপেক্ষা কবুন, ঐ সমযেব মধ্যে আমবা পুত্র-ভ্রাতৃগণকে বাজ্য শাসন সম্বন্ধে উপদেশ দিব। সপ্তাহ হইলে আমবাও প্রব্রজ্যা গ্রহণ কবিব, তখন আপনাব যে গতি, আমাদেবও সেই গতি হইবে।"

'সপ্তাহ দীর্ঘ কাল নহে, আমি আপনাদিগের জন্য সপ্তাহ অপেক্ষা কবিব।'

৫৬। অনন্তব ব্রাহ্মণ মহাগোবিন্দ পূর্ব্বোক্ত সাত ব্রাহ্মণ মহাশাল এবং সাত-শত স্নাতকেব নিকট গমন পূর্ব্বক তাঁহাদিগকে এইবূপ কহিলেন ঃ

'আপনাদিগকে মন্ত্র শিক্ষা দিবাব জন্য আপনাবা এক্ষণে অন্য আচার্য্যেব অনুসন্ধান কবুন। আমি গৃহত্যাগ পূর্ব্বক প্রব্রজ্যা গ্রহণ করিতে ইচ্ছা করি। ব্রহ্মা অপবিত্রতা সম্বন্ধে যাহা কহিযাছেন, তাহা শুনিযা আমি

বুঝিয়াছি যে, গৃহবাসীর পক্ষে ঐ সকল অপবিত্রতার দূরীকরণ সহজ সাধ্য নয়, আমি প্রব্রজ্যা গ্রহণ করিব।'

'আপনি প্রব্রজ্যা গ্রহণ করিবেন না। প্রব্রজ্যায় স্বল্প ক্ষমতা, স্বল্প লাভ; ব্রাহ্মণত্বে প্রভূত ক্ষমতা এবং প্রভূত লাভ।'

'আপনারা এরূপ কহিবেন না: "প্রব্রজ্যায় স্বল্প ক্ষমতা, স্বল্প লাভ; ব্রাহ্মণত্বে প্রভূত ক্ষমতা এবং প্রভূত লাভ।" আমা অপেক্ষা অধিকতর ক্ষমতাশালী অথবা অধিকতর লাভবান কে আছে? আমি এক্ষণে রাজগণের রাজা, ব্রাহ্মণদিগের ব্রহ্মা এবং গৃহপতিগণের দেবতা, এই সমস্ত পরিত্যাগ করিয়া আমি প্রব্রজ্যা গ্রহণ করিব। ব্রহ্মা অপবিত্রতা সম্বন্ধে যাহা বলিয়াছেন ·গ্রহণ করিব।' (পূর্বের ন্যায়)।

'যদি পূজ্য গোবিন্দ প্রব্রজ্যা গ্রহণ করেন, আমরাও তাহাই করিব, তখন আপনার যে গতি, আমাদেরও সেই গতি হইবে।'

৫৭। অতঃপর ব্রাহ্মণ মহাগোবিন্দ সমমর্য্যাদা-সম্পন্না চত্বারিংশ ভার্য্যার নিকট গমন করিয়া তাঁহাদিগকে কহিলেন: 'নারীগণ ইচ্ছানুসারে স্ব স্ব জ্ঞাতিকুলে গমন করিতে পারেন, অথবা অন্য পতির অন্বেষণ করিতে পারেন, আমি প্রব্রজ্যা গ্রহণ করিতে ইচ্ছা করি। ব্রহ্মা অপবিত্রতা সম্বন্ধে যাহা কহিয়াছেন···গ্রহণ করিব।' (পূর্বের ন্যায়)।

'আপনিই আমাদের বাঞ্ছিত জ্ঞাতি, আপনিই আমাদের বাঞ্ছিত ভর্ত্তা। যদি পূজ্য গোবিন্দ প্রব্রজ্যা গ্রহণ করেন, তাহা হইলে আমরাও তাহাই করিব, তৎপরে আপনার যে গতি, আমাদেরও সে গতি হইবে।'

৫৮। তদনন্তর ব্রাহ্মণ মহাগোবিন্দ সপ্তাহ অতীত হইলে কেশ ও শ্মশ্রু মোচন পূর্ব্বক কাষায় বস্ত্র পরিধান করিয়া প্রব্রজ্যা গ্রহণ করিলেন। তিনি এইরূপ করিলে সপ্ত মূর্দ্ধাভিষিক্ত ক্ষত্রিয়,সপ্ত ব্রাহ্মণ মহাশাল, সপ্ত শত স্নাতক, চত্বারিংশ সম-মর্য্যাদা সম্পন্না ভার্য্যা, অনেক সহস্র ক্ষত্রিয়, অনেক সহস্র ব্রাহ্মণ, অনেক সহস্র গৃহপতি, অন্তঃপুরবাসিনী বহু সংখ্যক নারী কেশ ও শ্মশ্রু মোচন পূর্ব্বক কাষায় বস্ত্র পরিধান করিয়া ব্রাহ্মণ মহাগোবিন্দের সহিত প্রব্রজ্যা গ্রহণ করিলেন। সেই পরিষদ পরিবৃত হইয়া ব্রাহ্মণ মহাগোবিন্দ গ্রাম, নগর, রাজধানী সমূহে ভ্রমণ করিতে লাগিলেন। ঐ সময় ব্রাহ্মণ মহা-গোবিন্দ যে গ্রাম অথবা নগরে গমন করিলেন, তথায় রাজার রাজা হইলেন, ব্রাহ্মণদিগের ব্রহ্মা হইলেন, গৃহপতিগণের দেবতা হইলেন। ঐ সময়ে কেহ

সংকল্প, সম্যক বাক্, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যায়াম, সম্যক স্মৃতি, সম্যক সমাধি। পঞ্চশিখ, এই ব্রহ্মচর্য্য একান্ত নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি এবং নির্ব্বাণের অনুকূল।

৬২। 'পঞ্চশিখ, আমার যে সকল শ্রাবক শাসনের সম্পূর্ণ জ্ঞান লাভ করিয়াছেন তাঁহারা তৃষ্ণার ক্ষয় হেতু অনাস্রব চেত-বিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তি এই জগতেই স্বয়ং জ্ঞাত হইয়া, উপলব্ধি করিয়া, প্রাপ্ত হইয়া বিহার করেন। যাঁহারা শাসনে সম্পূর্ণ জ্ঞান লাভ করেন নাই তাঁহাদের কেহ কেহ পঞ্চ অবরভাগীয় সংযোজনের ক্ষয়হেতু ঔপপাতিক থাকেন, এবং উহা হইতে অচ্যুত হইয়া ঐ অবস্থাতেই নির্ব্বাণ প্রাপ্ত হন, কেহ কেহ ত্রিবিধ সংযোজনের ক্ষয় হেতু রাগ-দ্বেষ-মোহের ক্ষীণতা প্রাপ্তির ফলে সকৃদাগামী হইয়া থাকেন, একবার মাত্র এই পৃথিবীতে আগমন করিয়া দুঃখ হইতে মুক্ত হন, কেহ কেহ ত্রিবিধ সংযোজনের ক্ষয় হেতু স্রোতাপন্ন হইয়া থাকেন, তাঁহারা সর্ব্ববিধ দুর্গতি হইতে মুক্ত এবং সম্বোধি তাঁহাদের নিয়তি। এই রূপে, পঞ্চশিখ, এই সকল কুল পুত্রের প্রব্রজ্যা বৃথা অথবা নিষ্ফল হয় নাই, উহা সফল ও সার্থক হইয়াছে।'

ভগবান এইরূপ কহিলেন। গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখ আনন্দিত হইয়া ভগবানের বাক্যের অভিনন্দন এবং অনুমোদন করিয়া ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণপূর্ব্বক ঐ স্থানেই অন্তর্হিত হইলেন।

। মহাগোবিন্দ সুত্রান্ত সমাপ্ত।

## ২০। মহাসময় সূত্রান্ত

১। আমি এইরূপ শ্রবণ করিয়াছি—একসময় ভগবান শাক্যদিগের দেশে কপিলবস্তু নগরে মহাবনে অর্হত্বপ্রাপ্ত পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত অবস্থান করিতেছিলেন। ঐ স্থানে দশ লোকধাতু হইতে বহুসংখ্যক দেবতা ভগবান ও ভিক্ষুসঙ্ঘের দর্শনলাভার্থ সমাগত হইয়াছিলেন।

২। তখন শুদ্ধাবাস দেবলোকের চারিজন দেবতার মনে এই চিন্তার উদয় হইল ঃ

'ভগবান শাক্যদিগের দেশে কপিলবস্তু নগরে মহাবনে অর্হত্বপ্রাপ্ত পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত অবস্থান করিতেছেন। ঐস্থানে দশ লোকধাতু হইতে বহুসংখ্যক দেবতা ভগবান ও ভিক্ষুসঙ্ঘের দর্শনলাভার্থ সমাগত' হইয়াছেন। অতএব আমরাও ভগবানের নিকট গমনপূর্বক তাঁহার সমীপে প্রত্যেকে এক একটি গাথা উচ্চারণ করিব।'

৩। অতঃপর ঐ দেবগণ যেরূপ বলবান পুরুষ সঙ্কুচিত বাহু প্রসারিত করে, অথবা প্রসারিত বাহু সঙ্কুচিত করে, সেইরূপ শুদ্ধাবাস দেবলোকে অন্তর্হিত হইয়া ভগবানের সম্মুখে আবির্ভূত হইলেন। অনন্তর ঐ সকল দেবতা ভগবানকে অভিবাদন পূর্বক এক প্রান্তে দণ্ডায়মান হইলেন। পরে একজন দেবতা ভগবানের সমীপে এই গাথা কহিলেন ঃ—

'প্রবনে মহা সম্মিলন হইয়াছে, দেবগণ সমাগত হইয়াছেন,
অপরাজিত সঙ্ঘের দর্শনার্থ আমরা আগমন করিয়াছি।'

অতঃপর অপর এক দেবতা ভগবানের সমীপে এই গাথা কহিলেন ঃ—

'ঐ স্থানে ভিক্ষুগণ চিত্তের একাগ্রতা ও ঋজুতা সম্পাদন
করিয়াছেন, রশ্মিগ্রাহক সারথির ন্যায় পণ্ডিতগণ ইন্দ্রিয়
সমূহকে রক্ষা করেন।'

তখন অপর এক দেবতা ভগবানের সমীপে এই গাথা কহিলেন ঃ—

'রাগ-দ্বেষ-মোহাদি চিত্ত-গ্লানি ও পরিঘ ছিন্ন করিয়া,
ইন্দ্রকীলের* উৎখাত সাধন করিয়া, শান্তচিত্তগণ শুদ্ধ, বিমল,
চক্ষুষ্মান হইয়া সুদান্ত শিশুনাগের ন্যায় বিচরণ করেন।'

পরে অপর এক দেবতা ভগবানের সমীপে এই গাথা কহিলেন ঃ—

'যাঁহারা বুদ্ধের শরণাগত হইয়াছেন, তাঁহাদের দুর্গতি নাই,
মনুষ্যদেহ ত্যাগ করিয়া তাঁহারা দেবলোকে উৎপন্ন হইবেন।'

৪। তৎপরে ভগবান ভিক্ষুসঙ্ঘকে কহিলেন ঃ—

'ভিক্ষুগণ, দশ লোক-ধাতু হইতে বহুসংখ্যক দেবতা তথাগত এবং ভিক্ষুসঙ্ঘের দর্শনার্থ সমাগত হইয়াছেন। ভিক্ষুগণ, অতীতকালে যাঁহার অর্হৎ, সম্যক সম্বুদ্ধ হইয়াছিলেন, ঐ সকল ভগবানকেও দেখিবার নিমিত্ত সমসংখ্যক দেবতার সম্মিলন হইয়াছিল, যেরূপ আমার দর্শনার্থ এক্ষণে দেবগণ সমাগত হইয়াছেন। যাঁহারা ভবিষ্যতে অর্হৎ, সম্যক সম্বুদ্ধ হইবেন, ঐ সকল ভগবানকেও দেখিবার নিমিত্ত সমসংখ্যক দেবতার সম্মিলন হইবে, যেরূপ আমার দর্শনার্থ এক্ষণে দেবগণ সমাগত হইয়াছেন। ভিক্ষুগণ, আমি দেবদেহধারীগণের নাম প্রকাশ করিব, কীর্ত্তন করিব, শিক্ষা দিব। শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর, আমি কহিতেছি।'

'তথাস্তু, বলিয়া ভিক্ষুগণ সম্মত হইলেন।

ভগবান কহিলেন ঃ—

৫। 'পৃথিবীর ভিন্ন ভিন্ন স্থানে এবং পর্ব্বতকন্দরে
যে সকল সংযমী এবং সমাহিত দেবগণ অবস্থান
করিতেছেন, আমি তাঁহাদের বিষয় কহিতেছি।

সিংহসম দৃঢ়তা সম্পন্ন, ভয়হীন, রোমাঞ্চহীন,
পবিত্রচিত্তসম্পন্ন, শুদ্ধ, প্রসন্ন, নির্ম্মল, শাসনরত
পঞ্চশতাধিক শ্রাবকগণকে কপিলবস্তুর বনে
দেখিয়া বুদ্ধ তাঁহাদিগকে সম্বোধন করিলেন ঃ

---

* লোভ, দ্বেষ, ও মোহ।

"দেবদেহধারীগণ অগ্রসব হইতেছেন, ভিক্ষুগণ,
তাঁহাদিগকে দর্শন কর।" ভিক্ষুগণ বুদ্ধের
বচন শ্রবন কবিয়া দেখিবাব নিমিত্ত তৎক্ষণাৎ
প্রয়াস কবিলেন।

৬। তাঁহাদিগেব দেবদর্শনেব জ্ঞান উৎপন্ন হইল।
কেহ কেহ শত, কেহ কেহ সহস্র, কেহ কেহ
সপ্ততি সহস্র, কেহ কেহ শত সহস্র দেবগণের
দর্শন লাভ কবিলেন। কেহ কেহ দেখিলেন
সর্ব্বদিক অসংখ্য দেবগণে পূর্ণ। তখন চক্ষুষ্মান
শাস্তা ঐ সমস্ত বিশেষরূপে জানিয়া ও বুঝিয়া
শাসনরত শ্রাবকগণকে সম্বোধন কবিলেন ঃ
'ভিক্ষুগণ, দেবগণ সমাগত, তাঁহাদের বিষয়
জ্ঞানলাভ কর, আমি ক্রমানুসাবে দেবগণের
বর্ণনা কবিতেছি।'

৭। কপিলবস্তুব সপ্ত-সহস্র ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী ভূম্য দেবতা আনন্দিত চিত্তে
অবণ্যদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইযাছেন।

হিমালযেব নানাবর্ণবিশিষ্ট ছয় সহস্র ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী দেবতা আনন্দিতচিত্তে
বনপ্রদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইযাছেন।

সাতাগিবি সর্ব্বতেব নানাবর্ণবিশিষ্ট ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী তিন সহস্র দেবতা আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইযাছেন।

এইরূপে ষোড়শ সহস্র নানাবর্ণবিশিষ্ট, ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী দেবতা আনন্দিত চিত্তে
বনপ্রদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইযাছেন।

৮। নানাবর্ণবিশিষ্ট, ঋদ্ধিমান, দ্যুতিমান, বর্ণবান,
যশস্বী বেসমিত্তের পঞ্চশত দেবতা আনন্দিত চিত্তে
বনপ্রদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

রাজগৃহের বেপুল্ল পর্বতবাসী কুম্ভীর, যিনি
শতসহস্রাধিক যক্ষ কর্তৃক পূজিত, তিনিও
বনদেশের ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

৯। পূর্বদিক রাজা ধৃতরাষ্ট্রের শাসনে, সেই যশস্বী
মহারাজ গন্ধর্বগণের অধিপতি, তাঁহার ইন্দ্র
নামধারী মহাবলসম্পন্ন বহু পুত্র, তাঁহারা ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী, তাঁহারা আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

দক্ষিণ দিক রাজা বিরূঢ়ের শাসনে, সেই যশস্বী
মহারাজ কুম্ভণ্ডগণের অধিপতি, তাঁহার ইন্দ্র
নামধারী মহাবলসম্পন্ন বহু পুত্র, তাঁহারা ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী , তাঁহারা আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

পশ্চিমদিক রাজা বিরূপক্ষের শাসনে, সেই যশস্বী
মহারাজ নাগদিগের অধিপতি, তাঁহার ইন্দ্র
নামধারী মহাবলসম্পন্ন বহু পুত্র, তাঁহারা ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী , তাঁহারা আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

উত্তরদিক রাজা কুবেরের শাসনে, সেই যশস্বী
মহারাজ যক্ষদিগের অধিপতি। তাঁহার ইন্দ্র
নামধারী মহাবলসম্পন্ন বহু পুত্র, তাঁহারা ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী ; তাঁহারা আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

পূর্ব্বদিকে ধৃতরাষ্ট্র, দক্ষিণে বিরূঢ়ক, পশ্চিমে
বিরূপক্ষ, উত্তরে কুবের,—এই চারি মহারাজ
কপিলবস্তুর বনের চতুর্দ্দিকে জাজ্বল্যমান হইয়া
বিরাজ করিতেছিলেন।

১০। তাঁহাদের মায়াবী, বঞ্চক, শঠ দাসগণ আগত,
তাহাদের নাম—মায়া, কুটেণ্ডু, বেটেণ্ডু, বিটু,
বিটুচ্চ , চন্দন, কামসেট্ঠ, কিন্নুঘণ্ডু, নিঘণ্ড,
পণাদ, ওপমঞ্ঞ এবং দেবসারথী মাতলি,
চিত্রসেন, গন্ধর্ব্ব নলরাজা, জনেষভ,
পঞ্চশিখ এবং তিম্বরুকন্যা সূর্য্যবর্চ্চসা আগত হইয়াছেন।
ইঁহাদের সহিত অন্যান্য রাজা এবং গন্ধর্ব্বগণও আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইয়াছেন।

১১। নভোবাসী ও বৈশালীবাসী নাগগণ তচ্ছক-
দিগের সহিত আগত ; কম্বল, অস্সতর,
এবং জ্ঞাতিবর্গ সহ প্রয়াগবাসীগণও আগত ,
যশস্বী যমুনাবাসী এবং ধৃতরাষ্ট্র নামক নাগগণ আগত ;
মহানাগ এরাবনও বনদেশে সম্মিলনীতে
আগত হইয়াছেন। যে সকল দিব্য বিশুদ্ধ চক্ষু
দ্বিজপক্ষী বল প্রয়োগে নাগরাজগণকে হরণ করে,
আকাশ হইতে তাহারা বনপ্রদেশে উপনীত,
তাহাদের নাম চিত্র এবং সুপর্ণ। ঐ সময় নাগরাজগণ
বুদ্ধ কর্ত্তৃক সুপর্ণ ভীতি হইতে মুক্ত হইয়াছিল।
পরস্পরের সহিত মৃদুবাক্যের আলাপনে নাগ ও
সুপর্ণগণ বুদ্ধের শরণাগত।

১২। বজ্রপাণি কর্ত্তৃক পরাজিত সমুদ্রে শায়িত
বাসবের ঋদ্ধিমান ও যশস্বী ভ্রাতৃগণ,
ভয়ঙ্করাকৃতি কালকঞ্জ অসুরগণ, দানবেঘসগণ,

নমুচি সহ বেপাচিত্তি, সুচিত্তি, এবং পহাবদ,
বেবোচ নামধাবী বলিব শতপুত্র, বলশালী
সৈন্য সজ্জিত কবিযা বাহুভদ্রেব নিকট গমন
পূর্ব্বক কহিল ঃ 'আপনাব মঙ্গল হউক,
বনদেশে ভিক্ষুগণেব সম্মিলনী হইতেছে।'

১৩। অপ্, ক্ষিতি, তেজ এবং বাযু দেবগণ আসিযাছেন,
ববণ ও বাবণ দেবগণ, সোম, যশ, মৈত্রী ও কবুণাব
মূত্তিবূপ যশস্বী দেবগণ আগত হইযাছেন।
এই দশবিধদেহধাবী নানাবর্ণী ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী দেবগণ সকলেই আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগমন কবিযাছেন।

১৪। বিষ্ণু ও সহলি দেবগণ, অসম দেবগণ, যমদ্বয,
এবং চন্দ্রকে পুবোভাগে বক্ষা কবিযা
চন্দ্রলোকস্থ দেবগণ সমাগত হইযাছেন,
সূর্য্যকে পুবোভাগে বক্ষা কবিযা সূর্য্যলোকেব
দেবগণ আগত, নক্ষত্রগণকে পুবোভাগে বক্ষা কবিযা
মন্দবলাহকগণ আগত ; বসুদেবগণেব শ্রেষ্ঠ
বাসব শত্রু পুবন্দব আগত।
এই দশ দশবিধদেহধাবী নানাবর্ণী ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী দেবগণ সকলেই আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইযাছেন।

১৫। অগ্নিশিখাব ন্যায উজ্জ্বল সহভূ দেবগণ আসিযাছেন,
উমা পুষ্পাভ অবিট্ঠক ও বোজগণ, ববুণ,
সহধর্ম্ম, অচ্চুত, অনেজক, সুলেয্য, বুচিব এবং
বাসবনেসি দেবগণ আগমন কবিযাছেন।
এই দশ দশবিধদেহধাবী নানাবর্ণী ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী দেবগণ আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগত হইযাছেন।

১৬। সমান, মহা-সমান, মানুষ, মানুষোত্তম,
ক্রীড়া প্রদোষিক, মন-প্রদোষিক দেবগণ,
হরি দেবগণ, লোহিত-বাসধারী দেবগণ,
এবং যশস্বী পারগা ও মহাপারগা দেবগণ
সমাগত।
এই দশ দশবিধদেহধারী, নানাবর্ণী, ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবাণ যশস্বী দেবগণ আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগমন করিয়াছেন।

১৭। সুক্ক, করুম্হ, অরুণ, বেঘনস দেবগণ,
ওদাতিগহ্য প্রমুখ বিচক্ষণ দেবগণ,
যশস্বী সদামত্ত, হারগজ, মিস্সক দেবগণ,
দিগন্ত প্লাবনকারী সবজ্রগর্জন পর্জন্য আগমন করিয়াছেন।
এই দশ দশবিধ দেহ-ধারী নানাবর্ণী ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবাণ, যশস্বী দেবগণ আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগমন করিয়াছেন।

১৮। যশস্বী খেমিয, তুষিত, যাম, কট্ঠক দেবগণ,
লম্বিতক, লামসেট্ঠ জ্যোতি এবং আসব
দেবগণ, নিৰ্ম্মাণরতি এবং পরিনিৰ্ম্মিত
দেবগণ আগত।
এই দশ দশবিধ দেহধারী নানাবর্ণী ঋদ্ধিমান,
দ্যুতিমান, বর্ণবান, যশস্বী দেবগণ আনন্দিত চিত্তে
বনদেশে ভিক্ষু সম্মিলনীতে আগমন করিয়াছেন।

১৯। এই নানাবর্ণী ষষ্ঠী সংখ্যক দেবতা নামান্বয়ে
অন্যান্য প্রতিরূপ দেবগণ সহ আগমন
করিয়াছেন। 'জন্ম-জয়ী, অখিল,
প্লাবনোত্তীর্ণ[2], অনাস্রব, ওঘ-তারণ,
তমোনাশী চন্দ্রের ন্যায় নাগকে দেখিব।'

২০। সনৎকুমাব সহ ঋদ্ধিমানেব পুত্রদ্বয সুব্রাহ্ম
এবং পবমত্ত এবং তিস্স বন সম্মিলনীতে
আসিযাছেন। সহস্র ব্রহ্মলোকাধিপতি
মহাব্রহ্মা বিবাজ কবিতেছেন, তিনি
যশস্বী, ভীষণাকাব, দ্যুতিমানবূপে
পুনবুৎপন্ন। তাঁহাব অধীনস্থ দশ
সংখ্যক দেবতা—প্রত্যেকে এক এক
ব্রহ্ম লোকেব শাসক—আসিযাছেন,
তাঁহাদিগেব মধ্যে পাবিষদ পবিবেষ্টিত হারিত
আগমন কবিযাছেন।

২১। ইন্দ্র ও ব্রহ্মাসহ সর্ব্বদেবেব আগমন
হইলে মাব-সেনা অগ্রসব হইল,—
মাবেব ধৃষ্টতা অবলোকন কব।
'এস, ধৃত কব, বন্দী কব, সকলে
বাগবদ্ধ হউক, চতুর্দ্দিক হইতে বেষ্টন
কব, কাহাকেও মুক্তি দিও না।'
এইবূপে মহাযোদ্ধা হস্ত দ্বাবা ভূমি-
তল আঘাত পূর্ব্বক ভৈবব নাদ কবিযা
কৃষ্ণ-সেনা দল প্রেবণ কবিল। সে বজ্র
ধ্বনি ও বিদ্যুৎ-যুক্ত বর্ষণকাবী মেঘেব ন্যায
ক্রোধ প্রকাশ কবিল, কিন্তু নিবুপায হইযা
প্রত্যাবর্ত্তন কবিল।

২২। অন্তর্দৃষ্টিব দ্বাবা ঐ সমুদয জ্ঞাত এবং শাক্য
কথনেচ্ছু হইযা শাস্তা শাসনবত শ্রাবকগণকে
সম্বোধন কবিলেন ঃ ভিক্ষুগণ, সাবধান।
মাব-সেনা আগত।' তাঁহাবা বুদ্ধেব বাক্য শ্রবণ
কবিযা সচেতন হইলেন। মাব-সেনা বীতবাগগণ
কর্ত্তৃক বিতাডিত হইল, তাঁহাদেব একটি বোমও
কম্পিত হইল না। যশস্বী, সংগ্রামজযী, ভযাতীত,
প্রসিদ্ধিপ্রাপ্ত শ্রাবকগণেব সকলেই সর্ব্বপ্রাণীব
সহিত আনন্দিত হইলেন?

। মহাসময সুত্রান্ত সমাপ্ত ।

## ২১। সক্ক-পঞ্‌্হ সুত্রান্ত

[ শক্র-প্রশ্ন সূত্রান্ত ]

১। ১ আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

একসময় ভগবান মগধ দেশে রাজগৃহের পূর্ব্বদিকে অম্বসণ্ডা নামক ব্রাহ্মণ গ্রামের উত্তরে বেদিয়ক পর্ব্বতে ইন্দসাল গুহাতে অবস্থান করিতে-ছিলেন। ঐ সময়ে দেবরাজ শক্র (সক্ক) ভগবানের দর্শনে অভিলাষী হইয়াছিলেন।

তখন দেবরাজ শক্রের মনে এই চিন্তার উদয় হইল: 'ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধ এক্ষণে কোথায় অবস্থান করিতেছেন?' দেবরাজ শক্র দেখিলেন যে, ভগবান মগধদেশে রাজগৃহের পূর্ব্বদিকে অম্বসণ্ডা নামক ব্রাহ্মণ গ্রামের উত্তরে বেদিয়ক পর্ব্বতে ইন্দসাল গুহাতে অবস্থান করিতেছেন। ইহা দেখিয়া তিনি ত্রয়স্ত্রিংশ দেবগণকে সম্বোধন করিলেন:

'দেবগণ। ভগবান মগধদেশে রাজগৃহের পূর্ব্বদিকে অম্বসণ্ড নামক ব্রাহ্মণ গ্রামের উত্তরে বেদিয়ক পর্ব্বতে ইন্দসাল গুহাতে অবস্থান করিতেছেন। যদি আমরা সেই ভগবান অরহত, সম্যক সম্বুদ্ধের দর্শনার্থ গমন করি, তাহা হইলে কিরূপ হয়?'

'উত্তম প্রস্তাব' কহিয়া ত্রয়স্ত্রিংশ দেবগণ দেবরাজ শক্রের নিকট সম্মতি জ্ঞাপন করিলেন।

২। তখন দেবরাজ শক্র গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখকে সম্বোধন পূর্ব্বক তাঁহার নিকটও পূর্ব্বোক্ত প্রস্তাব করিলেন, এবং পঞ্চশিখও পূর্ব্বোক্ত প্রকারে প্রস্তাবের অনুমোদন করিয়া বেলুব-পণ্ডু বীণা হস্তে দেবরাজ শক্রের অনুগামী হইলেন।

অনন্তর দেবরাজ শক্র ত্রয়স্ত্রিংশ দেবগণ কর্ত্তৃক পরিবৃত হইয়া গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখসহ যেরূপ বলবান পুরুষ সঙ্কুচিত বাহু প্রসারিত করে অথবা প্রসারিত বাহু সঙ্কুচিত করে, সেইরূপ ত্রয়স্ত্রিংশ দেবলোকে অন্তর্হিত হইয়া মগধদেশে রাজগৃহের পূর্ব্বদিকে অম্বসণ্ডা নামক ব্রাহ্মণ গ্রামের উত্তরে বেদিয়ক পর্ব্বতে প্রকাশিত হইলেন।

৩। ঐ সময় বেদিয়ক পর্ব্বত এবং অম্বসণ্ডা ব্রাহ্মণ গ্রাম দেবতাদিগের

দেবানুভাব হেতু অতীব জ্যোতির্ম্ময় হইল। এমন কি চতুর্দ্দিকে গ্রামসমূহের অধিবাসীগণ এইরূপ কহিতে লাগিল ঃ

'অদ্য বেদিযক পর্ব্বত আদীপ্ত, বেদিযক পর্ব্বত অগ্নিময, বেদিযক পর্ব্বত প্রজ্বলিত। কি নিমিত্ত অদ্য বেদিযক পর্ব্বত এবং অম্বসণ্ডা ব্রাহ্মণ গ্রাম জ্যোতির্ম্ময হইল?' এইরূপ কহিযা তাহারা উদ্বিগ্ন ও রোমাঞ্চিত হইল।

৪। তৎপরে দেবরাজ শক্র গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখকে সম্বোধন করিলেন ঃ

'প্রিয পঞ্চশিখ, যাঁহারা তথাগত তাঁহাদের নিকট মৎসদৃশের পক্ষে উপস্থিত হওযা সুসাধ্য নহে, তাঁহারা অনুক্ষণ ধ্যান ও নির্জ্জনরত, যদি তুমি প্রথমে ভগবানকে প্রসন্ন করিতে পার, তাহা হইলে তিনি প্রসন্ন হইবার পর আমরা ভগবান অরহত সম্যক সম্বুদ্ধের দর্শনার্থ গমন করিতে পারি।'

'উত্তম, আপনি সাফল্য লাভ করুন', ইহা কহিযা গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখ দেবরাজ শক্রের প্রস্তাবে সম্মত হইযা বীণা হস্তে ইন্দসাল গুহায গমন করিলেন। তথায উপস্থিত হইযা 'এইস্থানে আমি ভগবান হইতে অতিদূরেও হইব না, অতি নিকটেও হইব না, তিনি আমার স্বর শুনিতে পাইবেন,' এইরূপ চিন্তা করিযা তিনি একপ্রান্তে দণ্ডাযমান হইলেন। পরে তিনি বীণা বাদন এবং তৎসঙ্গে বুদ্ধ, ধর্ম্ম, অরহত এবং ভোগসম্বন্ধীয এই গাথা গুলিও উচ্চারণ করিতে লাগিলেন ঃ

৫। 'ভদ্রে সূর্য্যবর্চ্চসে। আমি তোমার পিতা তিম্বরুর
বন্দনা করিতেছি, যিনি, হে কল্যাণি। তোমার—
আমার আনন্দদাযিনীর—জন্মদাতা। বাযু যেরূপ
ঘর্ম্মাক্তের নিকট মধুর, পানীয পিপাসিতের
নিকট মধুর, ধর্ম্ম অরহতের নিকট মধুর, সেইরূপ
জ্যোতির্ম্মযি। তুমি আমার প্রিয। যেরূপ রোগার্ত্তের
ভৈষজ্য, ক্ষুধাতুরের আহার, সেইরূপ তুমি প্রেমবারি
সিঞ্চনে আমার বাসনাগ্নি নির্ব্বাপিত কর। পদ্মরেণুযুক্ত
শীতল-সলিল-পুষ্করিণীর মধ্যে ধর্ম্মসন্তপ্ত নাগের ন্যায
আমি তোমার বক্ষঃস্থল মধ্যে লীন হইব।
আমি অঙ্কুশাতীত নাগের ন্যায তোত্র-তোমর জয়ী,
তোমার সৌন্দর্য্যে উন্মত্ত হইযা আমার অসংযত

চিত্ত সংস্কৃত কর্ম্মের কারণ নির্ণয়ে অক্ষম।
আমার পথভ্রষ্টচিত্ত তোমাতেই বদ্ধ, বড়শিগ্রাসী মৎস্যের
ন্যায় আমি আপনাকে মুক্ত করিতে অক্ষম। সুন্দরি!
ভদ্রে! মন্দলোচনে! আমাকে আলিঙ্গন কর;
কল্যাণি! আমাকে আলিঙ্গন কর, ইহাই আমার
প্রার্থনা। কুঞ্চিতকেশি! আমার অল্পপরিমিত
বাসনা এক্ষণে, অর্হতগণকে প্রদত্ত দক্ষিণার ন্যায়,
বহুল পরিমাণে বর্দ্ধিত হইয়াছে। অর্হৎগণের
সেবায় আমি যে পুণ্যসঞ্চয় করিয়াছি, ঐ পুণ্যফল,
সর্ব্বাঙ্গ-কল্যাণি! যেন তোমার সহিত একত্রে
প্রাপ্ত হই। এই পৃথিবীমণ্ডলে আমি যে পুণ্য
সঞ্চয় করিয়াছি, ঐ পুণ্যফল, সর্ব্বাঙ্গকল্যাণি!
যেন তোমার সহিত একত্রে প্রাপ্ত হই। ধ্যানলীন,
বিজ্ঞ, স্মৃতিসংযুক্ত, অমৃতগবেষী শাক্যপুত্র মুনির
ন্যায়, সূর্য্যবর্চ্চসে! আমি তোমার অন্বেষী।
মুনি যেরূপ উত্তম সম্বোধি প্রাপ্ত হইয়া আনন্দ লাভ
করেন, সেইরূপ কল্যাণি! আমি তোমার
সহিত মিলিত হইয়া আনন্দ লাভ করিব।
ত্রায়স্ত্রিংশ দেবাধিপতি শক্র যদি আমাকে বর দান
করেন, তাহা হইলে, ভদ্রে! আমি তোমাকেই
প্রার্থনা করিব, আমার প্রেম এতই গভীর।
সুমেধে! সদ্য ফুল্ল সালসম তোমার পিতাকে
বন্দনাসহ নমস্কার করিতেছি—যে পিতার এতাদৃশী
সন্তান।'

৬। পঞ্চশিখের গীত শেষ হইলে ভগবান তাঁহাকে কহিলেন ঃ
'পঞ্চশিখ! তোমার তন্ত্রীর স্বর গীতস্বরের সহিত এবং গীতস্বর তন্ত্রীস্বরের সহিত মিলিয়া যাইতেছে, তন্ত্রীর স্বর গীতস্বরকে অতিক্রম করিতেছে না, গীতস্বরও তন্ত্রীস্বরকে অতিক্রম করিতেছে না। পঞ্চশিখ, বুদ্ধ, ধর্ম্ম, অর্হত এবং কামসম্বন্ধীয় এই গাথাসমূহ তুমি কোন্ সময়ে রচনা করিয়াছ?'

'ভন্তে, ভগবান প্রথম সম্বুদ্ধ হইবাব কালে এক দিন উবুবেলায নেবঞ্জবা নদীব তীবে অজপাল নামক ন্যগ্রোধ বৃক্ষমূলে অবস্থান কবিতেছিলেন। ভন্তে, ঐ সময আমি তিম্বরু নামক গন্ধর্ব্বরাজেব কন্যা ভদ্রা সূর্য্যবর্চ্চসাব প্রেমাকাঙ্খী হইযাছিলাম। কিন্তু সেই ভগিনী অপবেব প্রতি আসক্ত ছিলেন, তিনি সাবথী মাতলিব পুত্র শিখণ্ডীব প্রেমাকাঙ্ক্ষিনী ছিলেন। যেহেতু আমি কোন উপাযেই সেই ভগিনীকে পাইলাম না, সেই হেতু আমি বেলুপণ্ড বীণা হস্তে গন্ধর্ব্বরাজ তিম্ববুব বাসস্থানে গিযা বীণাব ঝঙ্কাবেব সহিত এই গাথাগুলি গাহিলাম ঃ—

৭। 'ভদ্রে সূর্য্যবর্চ্চসে। আমি ···
এতাদৃশী সন্তান।' (উপবে
৫ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

'ভন্তে, তৎপবে ভদ্রা সূর্য্যবর্চ্চসা আমাকে কহিলেন ঃ

"ভদ্র। আমি সেই ভগবানেব প্রত্যক্ষ দর্শন লাভ কবি নাই, তথাপি ত্রাযস্ত্রিংশ দেবগণেব সুধর্ম্মা সভায নৃত্যপ্রদর্শনার্থ গমনকালে ভগবানেব বিষয শ্রবণ কবিযাছি। তুমি যখন ভগবানেব যশোকীর্ত্তন কবিলে, তখন আজ আমাদেব মিলন হউক।"

'উহাই সেই' ভগিনীব সহিত আমাব মিলন, তাহাব পব আব কখনও আমবা মিলিত হই নাই।'

৮। অতঃপব দেববাজ শক্র এইরূপ চিন্তা কবিলেন ঃ

'গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখ এবং ভগবান উভযে মিত্রভাবে বাক্যালাপ কবিতেছেন।'

তখন দেবেন্দ্র শক্র পঞ্চশিখকে সম্বোধন কবিলেন ঃ

'প্রিয পঞ্চশিখ, তুমি আমাব পক্ষ হইতে ভগবানকে অভিবাদন পূর্ব্বক তাঁহাব নিকট এইরূপ নিবেদন কব ঃ ভন্তে, দেবেন্দ্র শক্র অমাত্য এবং পবিজনবর্গসহ নত মস্তকে ভগবানেব চবণবন্দনা কবিতেছেন।'

'উত্তম' কহিযা পঞ্চশিখ শক্রেব প্রস্তাবে সম্মত হইযা ভগবানকে অভিবাদন পূর্ব্বক কহিলেন ঃ

'ভন্তে, দেবেন্দ্র শক্র অমাত্য এবং পবিজনবর্গসহ নতমস্তকে ভগবানেব চবণ বন্দনা কবিতেছেন।'

'পঞ্চশিখ, দেবরাজ শক্র অমাত্য এবং পরিজন বর্গসহ সুখী হউন, দেব, মনুষ্য, অসুর, নাগ, গন্ধর্ব্ব প্রভৃতি সর্ব্ব প্রাণী সুখকামী।'

যাঁহারা তথাগত তাঁহারা মহাশক্তিশালীগণকে এইরূপে আশীর্ব্বাদ করেন। আশীর্ব্বাদ প্রাপ্ত হইয়া দেবরাজ শক্র ভগবানের ইন্দসাল গুহায় প্রবেশ পূর্ব্বক ভগবানকে অভিবাদন করিয়া এক প্রান্তে দণ্ডায়মান হইলেন, ত্রায়স্ত্রিংশ দেবগণ এবং গন্ধর্ব্বপুত্র পঞ্চশিখও সেইরূপই করিলেন।

৯। ঐ সময় ইন্দসাল গুহার যে সকল স্থান বিষম ছিল সেই সকল স্থান সমতল হইল, সঙ্কীর্ণ স্থানসমূহ বিস্তৃত হইল, অন্ধকার গুহায় আলোক প্রকাশিত হইল, দেবগণের দেবানুভাবই ইহার কারণ। তখন ভগবান দেবরাজ শক্রকে কহিলেন,

'ইহা আশ্চর্য্য, অদ্ভুত যে আয়ুষ্মান কৌশিক বহু কার্য্যে, বহু করণীয়ে ব্যাপৃত হইয়াও এইস্থানে আগমন করিতে সমর্থ হইয়াছেন।'

'ভন্তে, আমি বহু দিন হইতে ভগবানের দর্শনার্থ আগমন করিতে অভিলাষী ছিলাম, কিন্তু ত্রায়স্ত্রিংশ দেবগণের কোন না কোন কার্য্যে ব্যাপৃত হইয়া আমি ভগবানের দর্শনার্থ আগমন করিতে পারি নাই। ভন্তে, এক সময় ভগবান শ্রাবস্তী নগরে সললাগারে অবস্থান করিতেছিলেন। তখন আমি ভগবানের দর্শনার্থ শ্রাবস্তী নগরে গমন করিয়াছিলাম।

১০। 'ভন্তে, ঐ সময় ভগবান সমাধিস্থ হইয়া উপবিষ্ট ছিলেন, এবং বৈশ্রবণের পরিচারিকা ভুঞ্জতি কৃতাঞ্জলিপুটে ভগবানকে নমস্কার করিতে রত ছিল। তখন, ভন্তে, আমি ভুঞ্জতিকে এইরূপ কহিয়াছিলাম:

"ভগিনি, তুমি আমার পক্ষ হইতে ভগবানকে অভিবাদন পূর্ব্বক নিবেদন কর যে, দেবরাজ শক্র অমাত্য ও পরিজনবর্গ সহকারে নতমস্তকে ভগবানের চরণ বন্দনা করিতেছেন।"

'আমি এইরূপ কহিলে ভুঞ্জতি কহিলেন:

"দেব, ভগবানের দর্শনার্থ এখন সময় নয়, তিনি এখন সমাধিস্থ।"

'"তাহা হইলে, ভগিনি, ভগবান সমাধি হইতে উত্থিত হইলে আমার পক্ষ হইতে তাঁহাকে অভিবাদন পূর্ব্বক আমার উক্ত অভিপ্রায়ানুরূপ তাঁহাকে কহিবে।" ভন্তে, সেই ভগিনী কি আমার পক্ষ হইতে ভগবানকে অভিবাদন করিয়াছিলেন? তাঁহার বাক্য কি ভগবানের স্মরণে আছে?'

'দেবেন্দ্র, তিনি আমাকে অভিবাদন করিয়াছিলেন। তাঁহার বাক্য আমার

স্মরণে আছে। অধিকন্তু আয়ুষ্মানের রথচক্রের শব্দে আমার ধ্যানভঙ্গ হইয়াছিল।'

১১। ভন্তে, যে সকল দেবতা আমার পূর্ব্বে ত্রয়স্ত্রিংশ দেবলোকে উৎপন্ন হইয়াছেন, আমি তাঁহাদের মুখে শ্রবণ করিয়া বুঝিয়াছি যে, "যখন অরহত, সম্যক সম্বুদ্ধ তথাগতগণ জগতে আবির্ভূত হন, তখন দেবগণের সংখ্যা বৃদ্ধিপ্রাপ্ত হয় এবং অসুরগণের সংখ্যা হ্রাস প্রাপ্ত হয়।" ভন্তে, আমিও ইহা স্বয়ং প্রত্যক্ষ করিয়াছি যে, যেহেতু অরহত, সম্যক সম্বুদ্ধ, তথাগত জগতে আবির্ভূত হইয়াছেন, সেই হেতু দেবগণের সংখ্যা বর্দ্ধিত হইয়াছে এবং অসুরগণের সংখ্যা হ্রাসপ্রাপ্ত হইয়াছে। ভন্তে, এই কপিলবস্তু নগরেই গোপিকা নাম্নী এক শাক্য কন্যা ছিলেন। তিনি বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘে শ্রদ্ধাবতী এবং শীলসমন্বিতা ছিলেন। তিনি নারীসুলভ চিত্ত বর্জ্জন করিয়া পুরুষ-চিত্তের ভাবনা পূর্ব্বক মরণান্তে সুগতি সম্পন্ন ও স্বর্গে উৎপন্ন হইয়া ত্রয়স্ত্রিংশ দেবগণের সহবাস লাভ করিয়া আমাদিগের পুত্র স্থানীয় হইয়াছেন। ঐ স্থানেও তিনি 'গোপক দেবপুত্র' রূপে অভিহিত হইয়াছেন। ভন্তে, অপর তিন জন ভিক্ষুও ভগবানের শাসনে ব্রহ্মচর্য্য পালন করিয়া হীন গন্ধর্ব্বলোকে উৎপন্ন হইয়াছেন। তাঁহারা পঞ্চেন্দ্রিয় সম্পর্কিত ভোগে রত হইয়া আমাদিগের সেবা ও পরিচর্যা করিতে আসিয়া থাকেন। এইরূপে আমাদের সেবা ও পরিচর্য্যায় আগতকালে তাঁহারা গোপক দেবপুত্র কর্ত্তৃক তিরস্কৃত হইয়াছিলেন ঃ

"ভদ্রগণ, আপনাদের মুখ কোন্ দিকে ছিল যে আপনারা ভগবানের ধর্ম্ম শ্রবণ করেন নাই? আমি নারী হইয়াও বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘে শ্রদ্ধাবতী হইয়া, শীলপালনকারিনী হইয়া নারীসুলভ চিত্ত বর্জ্জন করিয়া পুরুষ-চিত্তের ভাবনা পূর্ব্বক মরণান্তে সুগতি সম্পন্ন ঐ স্বর্গে উৎপন্ন হইয়া ত্রয়স্ত্রিংশ দেবগণের সহবাস লাভ করিয়া দেবেন্দ্র শক্রের পুত্রস্থানীয় হইয়াছি। এই স্থানেও আমি 'গোপক দেবপুত্র' রূপে-অভিহিত হইয়াছি। আপনারা ভগবানের শাসনে ব্রহ্মচর্য্য পালন করিয়াও হীন গন্ধর্ব্বলোকে উৎপন্ন হইয়াছেন। আমার সহধর্মীগণ যে হীন গন্ধর্ব্ব দেহ ধারণ করিয়াছেন, এ দৃশ্য সত্যই অশোভন।" ভন্তে, গোপক কর্ত্তৃক তিরস্কৃত দেবগণের দুইজন সেই জন্মেই স্মৃতি লাভ পূর্ব্বক ব্রহ্ম পুরোহিত দেবলোকে উৎপন্ন হইলেন। কিন্তু এক জন দেব ইন্দ্রিয় সম্পর্কিত ভোগে রত হইয়া রহিলেন।'

১২। 'আমি চক্ষুষ্মানের উপাসিকা ছিলাম, আমার
নাম ছিল গোপিকা,
বুদ্ধ ও ধর্ম্মে শ্রদ্ধাবতী হইয়া আমি প্রসন্নচিত্তে সঙ্ঘের
সেবানিরতা ছিলাম।
সেই বুদ্ধেরই ধর্ম্মবলে আমি শক্রের মহানুভাব পুত্র
হইয়াছি,
মহাতেজস্বী হইয়া স্বর্গলোকে উৎপন্ন হইয়াছি, এইস্থানে
আমি গোপক নামে অভিহিত।
অতঃপর দেখিলাম আমার পূর্ব্বপরিচিত ভিক্ষুগণ
গন্ধর্ব্বলোকে উৎপন্ন হইয়াছেন।
পূর্ব্বে মনুষ্যজন্মে অন্নপান এবং পাদপরিচর্য্যাদ্বারা
আমরা স্বকীয় নিবাসে যাহার সেবা করিয়াছিলাম,
ইঁহারা সেই গৌতমের শ্রাবক।
ইঁহাদের মুখ কোন্ দিকে ছিল যে ইঁহারা বুদ্ধের
ধর্ম্ম শ্রবণ করেন নাই?
সর্ব্বদর্শী কর্ত্তৃক প্রত্যক্ষীভূত এবং সুপ্রচারিত ধর্ম্ম
প্রত্যেককে স্বয়ং হৃদয়ঙ্গম করিতে হইবে।
আমি আপনাদের সেবারতা হইয়া আর্য্যগণের
সুভাষিত বাক্য শ্রবণ করিয়া
শক্রের মহানুভাব পুত্র হইয়াছি, মহাতেজস্বী হইয়া
স্বর্গে উৎপন্ন হইয়াছি।
কিন্তু আপনারা শ্রেষ্ঠের পূজা করিয়া, অনুত্তর
ব্রহ্মচর্য্যের পালন করিয়া,
হীন কায় প্রাপ্ত হইয়াছেন, অযোগ্য আপনাদের
এই উৎপত্তি।
সহধর্ম্মীর হীনদেহ ধারণ অপ্রীতিকর দৃশ্য,
আপনারা গন্ধর্ব্বলোকে উৎপন্ন হইয়া
দেবগণের পরিচর্য্যারত
আমি পূর্ব্বে গৃহবাসী হইলেও আমার বর্ত্তমান
বৈশিষ্ট্য অবলোকন করুন,

পূর্ব্বে স্ত্রী হইয়াও আজ আমি দেবপুরুষ,
দিব্যকামভোগী।
গৌতম শ্রাবক গোপক কর্ত্তৃক তিরস্কৃত হইয়া
তাঁহাদের চিত্ত উদ্বেলিত হইল ঃ
"এইস্থান ত্যাগ করিতে হইবে, বীর্য্যবান হইতে হইবে,
আমাদের যেন আর অপরের দাসত্ব
করিতে না হয়।"
গৌতমশাসন অনুস্মরণ পূর্ব্বক তাঁহাদের দুই জন
উদ্যোগ সম্পন্ন হইলেন।
এই স্থানেই চিত্তের বিশুদ্ধি সাধন পূর্ব্বক তাঁহারা
ভোগের বিপত্তি দর্শন করিলেন।
তাঁহারা কামসংযোজনবন্ধন রূপ দুরতিক্রম্য মারের
বন্ধনসমূহ, বন্ধনী ও বজ্জু ভেদকারী নাগের ন্যায়,
ছিন্ন করিয়া ত্রয়স্ত্রিংশ দেবগণকে অতিক্রম করিলেন।

ইন্দ্র এবং প্রজাপতি সহ সর্ব্বদেবগণ সুধর্ম্মা সভায়
উপবিষ্ট ছিলেন।
বৈরাগ্য বিশুদ্ধ বীরদ্বয় উপবিষ্ট দেবগণকে অতিক্রম
করিলেন।

তাঁহাদিগকে দেখিয়া দেবগণমধ্যে দেবাধিপতি
বাসব উদ্বিগ্ন হইলেন ঃ
"হীনদেহধারী এই দুইজন ত্রয়স্ত্রিংশ দেবগণকে
অতিক্রম করিয়াছে।"
ইন্দ্রের বাক্য শ্রবণ করিয়া গোপক বাসবকে
সম্বোধন করিলেন ঃ
'হে ইন্দ্র! মনুষ্যলোকে কামবিজয়ী
শাক্যমুনি নামে জ্ঞাত বুদ্ধ বিদ্যমান,
এই দুইজন তাঁহারই পুত্র, তাঁহারা স্মৃতিচ্যুত
হইয়াছিলেন, আমারই কারণে তাঁহারা
পুনরায় স্মৃতিলাভ করিয়াছেন।

তাঁহাদেব তিনজনের একজন এখনও গন্ধব্বদেহ।
ধাবণ কবিয়া এইস্থানে বাস করিতেছেন,
দুইজন সম্বোধিপথানুসাবী ও শান্তেন্দ্রিয হইযা
দেবগণকেও উপেক্ষা কবেন।
এবূপ ধর্ম্মোপদেশে কোন শিয্যেব কোন প্রকাব
সংশয থাকে না।
প্লাবনোত্তীর্ণ ছিন্ন-সংশয় বিজযী জনেন্দ্র বুদ্ধকে
নমস্কাব।"
তাঁহাবা এইস্থানেই ধর্ম্মেব জ্ঞান লাভ কবিযা
শ্রেষ্ঠ স্থান প্রাপ্ত হইযাছেন এবং দুইজনেই
ব্রহ্মপুবোহিত বূপে জন্ম গ্রহণ কবিযাছেন।
দেব, আমবাও সেই ধর্ম্মেবই প্রাপ্তিব জন্য আসিযাছি,
ভগবানেব অনুমতি প্রাপ্ত হইলে প্রশ্ন জিজ্ঞাসা কবিব।

১৩। তখন ভগবান চিন্তা কবিলেন: 'শক্র বহুদিন হইতে শুদ্ধিসম্পন্ন তিনি আমাকে যে প্রশ্নই কবিবেন, তাহা সার্থকই হইবে নিবর্থক হইবে না জিজ্ঞাসিত হইযা আমি তাঁহাকে যে উত্তর দিব তিনি তৎক্ষণাৎ তাহা বুঝিতে পাবিবেন।'

অনন্তব ভগবান দেববাজ শক্রকে গাথায সম্বোধন কবিলেন:—
'হে বাসব! তোমাব যাহা ইচ্ছা আমাকে প্রশ্ন কব,
আমি সকল প্রশ্নেবই উত্তব দিব।'

। প্রথম ভাণবাব সমাপ্ত।

# দ্বিতীয় অধ্যায়

২। ১। অনুমতি প্রাপ্ত হইয়া দেবরাজ শক্র ভগবানকে এইরূপ প্রথম প্রশ্ন করিলেন ঃ

'ভগবান্! দেব, মনুষ্য, অসুর, নাগ, গন্ধর্ব্বগণ এবং অপরাপর প্রাণীগণ বৈরহীন, দণ্ডহীন, শত্রুতাহীন, হিংসাহীন, বিদ্বেষহীন হইবার ইচ্ছা করিয়াও কোন্ বন্ধনে আবদ্ধ হইয়া ঐ সকল দোষযুক্ত হইয়া বাস করে?'

দেবেন্দ্র শক্র ভগবানকে এই প্রথম প্রশ্ন করিলেন। ভগবান তাঁহার প্রশ্নের উত্তর দিলেন ঃ

'হে দেবেন্দ্র! দেব, মনুষ্য, অসুর, নাগ, গন্ধর্ব্ব এবং অপরাপর প্রাণীগণ ঈর্ষ্যা ও মাৎসর্য্য রূপ শৃঙ্খলে বদ্ধ হইয়া বৈরহীন, দণ্ডহীন, শত্রুতাহীন, হিংসাহীন, বিদ্বেষহীন হইবার ইচ্ছা করিয়াও ঐ সকল দোষযুক্ত হইয়া বাস করে।'

ভগবান দেবরাজ শক্রের প্রশ্নের এইরূপ উত্তর দিলেন। আনন্দিত হইয়া শক্র ভগবানের বাক্যের অভিনন্দন ও অনুমোদন করিলেন ঃ 'হে ভগবন, ইহা সত্য, হে সুগত! ইহা সত্য! প্রশ্নের ভগবান প্রদত্ত উত্তর শ্রবণ করিয়া আমার সংশয় ও বিচিকিৎসা দূর হইয়াছে।'

২। এইরূপে দেবরাজ শক্র ভগবানের বাক্যের অভিনন্দন এবং অনুমোদন করিয়া পুনরায় ভগবানকে প্রশ্ন করিলেন ঃ

'দেব! ঈর্ষ্যা ও মাৎসর্য্যের কারণ, সমুদয়, উৎপত্তি এবং মূল কি? কিসের বর্ত্তমানে ঈর্ষ্যা ও মাৎসর্য্য হয়? কিসের অবর্ত্তমানে ঈর্ষ্যা ও মাৎসর্য্য হয় না?'

'হে দেবেন্দ্র! প্রিয়-অপ্রিয় ঈর্ষ্যা ও মাৎসর্য্যের কারণ, সমুদয়, উৎপত্তি ও মূল। প্রিয়-অপ্রিয় বর্ত্তমানে ঈর্ষ্যা ও মাৎসর্য্য হয়, প্রিয়-অপ্রিয় অবর্ত্তমানে ঈর্ষ্যা ও মাৎসর্য্য হয় না।'

'দেব! প্রিয়-অপ্রিয়ের কারণ, সমুদয়, উৎপত্তি এবং মূল কি? কিসের বর্ত্তমানে প্রিয়-অপ্রিয়ের উদ্ভব হয়? কিসের অবর্ত্তমানে প্রিয়-অপ্রিয়ের উদ্ভব হয় না?'

'হে দেবেন্দ্র! তৃষ্ণা প্রিয়-অপ্রিয়ের কারণ, সমুদয়, উৎপত্তি এবং মূল।

তৃষ্ণা বর্ত্তমানে প্রিয়-অপ্রিয়ের উদ্ভব হয়, তৃষ্ণা অবর্ত্তমানে উহার উদ্ভব হয না।'

'দেব! তৃষ্ণার কারণ, সমুদয়, উৎপত্তি এবং মূল কি? কিসেব বর্ত্তমানে তৃষ্ণাব উদ্ভব হয়? কিসেব অবর্ত্তমানে উহার উদ্ভব হয না?'

'হে দেবেন্দ্র! বিতর্ক তৃষ্ণাব কারণ, সমুদয, উৎপত্তি এবং মূল। বিতর্ক বর্ত্তমানে তৃষ্ণাব উদ্ভব হয, বিতর্ক অবর্ত্তমানে উহাব উদ্ভব হয় না।'

'দেব! বিতর্কেব কাবণ, সমুদয, উৎপত্তি এবং মূল কি? কিসেব বর্ত্তমানে বিতর্কের উদ্ভব হয? কিসেব অবর্ত্তমানে উহাব উদ্ভব হয় না?'

'হে দেবেন্দ্র। অলীক দর্শন রূপ চিত্ত-গ্লানি বিতর্কেব কাবণ, সমুদয, উৎপত্তি এবং মূল। ঐ চিত্ত-গ্লানি বর্ত্তমানে বিতর্কেব উদ্ভব হয, উহা অবর্ত্তমানে বিতর্কেব উদ্ভব হয না।'

৩। 'দেব! কোন্ পথ অবলম্বন কবিযা ভিক্ষু অলীক দর্শনরূপ, চিত্ত-গ্লানিব নিবোধ প্রদাযী মার্গে আরূঢ হন?'

'হে দেবেন্দ্র। সৌমনস্য দুই প্রকাব—সেবিতব্য ও অসেবিতব্য। দৌর্ম্মনস্যও দুই প্রকাব—সেবিতব্য ও অসেবিতব্য। উপেক্ষাও দুই প্রকাব —সেবিতব্য ও অসেবিকব্য।

'হে দেবেন্দ্র। সেবিতব্য ও অসেবিতব্য ভেদে সৌমনস্য দুই প্রকার কথিত হইযাছে। কি কাবণে? যখন জানিবে কোন সৌমনস্য হইতে অকুশল ধর্ম্ম বর্দ্ধিত হয, কুশলধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, তখন ঐরূপ সৌমনস্য সেবিতব্য নহে। যখন জানিবে কোন সৌমনস্য হইতে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, কুশলধর্ম্ম বৃদ্ধিপ্রাপ্ত হয, তখন ঐরূপ সৌমনস্য সেবিতব্য। এবং যে সৌমনস্য সবিতর্ক এবং সবিচাব, এবং যাহা অবিতর্ক এবং অবিচাব, এই উভযেব মধ্যে দ্বিতীযোক্ত সৌমনস্য শ্রেষ্ঠতব।

'হে দেবেন্দ্র। আমি যে কহিযাছি সেবিতব্য ও অসেবিতব্য ভেদে সৌমনস্য দুই প্রকাব, তাহা এই কাবণে।

'হে দেবেন্দ্র। দৌর্ম্মনস্যও সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দ্বিবিধ কথিত হইযাছে। কি কাবণে? যখন জানিবে কোন দৌর্ম্মনস্য হইতে অকুলধর্ম্ম বর্দ্ধিত হয, কুশলধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, তখন ঐরূপ দৌর্ম্মনস্য সেবিতব্য নহে। যখন জানিবে কোন দৌর্ম্মনস্য হইতে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, কুশলধর্ম্ম

বৃদ্ধিপ্রাপ্ত হয, তখন ঐবূপ দৌর্ম্মনস্য সেবিতব্য। এবং যে দৌর্ম্মনস্য সবিতর্ক সবিচাব, এবং যাহা অবিতর্ক অবিচাব, এই উভযেব মধ্যে দ্বিতীযোক্ত দৌর্ম্মনস্য শ্রেষ্ঠতব।

'হে দেবেন্দ্র! আমি যে কহিযাছি সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দৌর্ম্মনস্য দ্বিবিধ, তাহা এই কাবণে।

'হে দেবেন্দ্র। সেবিতব্য ও অসেবিতব্য ভেদে উপেক্ষাও দ্বিবিধ কথিত হইযাছে। কি কাবণে? যখন জানিবে কোন উপেক্ষা হইতে অকুশল ধর্ম্ম বর্দ্ধিত হয, কুশলধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, তখন ঐবূপ উপেক্ষা সেবিতব্য নহে। যখন জানিবে কোন উপেক্ষা হইকে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, কুশলধর্ম্ম বৃদ্ধিপ্রাপ্ত হয, তখন ঐবূপ উপেক্ষা সেবিতব্য। এবং যে উপেক্ষা সবিতর্ক সবিচাব, এবং যাহা অবিতর্ক অবিচাব, এই উভযেব মধ্যে দ্বিতীযোক্ত উপেক্ষা শ্রেষ্ঠতব।

'হে দেবেন্দ্র। আমি যে কহিযাছি সেবিতব্য ও অসেবিতব্য ভেদে উপেক্ষা দ্বিবিধ, তাহা এই কাবণে।

'হে দেবেন্দ্র। এই প্রকাব আচবণ সম্পন্ন ভিক্ষু অলীক দর্শনবূপ চিত্ত-প্লানিব নিবোধ প্রদাযী মার্গে আবূঢ হন।'

দেবেন্দ্র শক্র কর্ত্তৃক জিজ্ঞাসিত প্রশ্নেব ভগবান এইবূপ উত্তব দিলেন। আনন্দিত হইযা দেববাজ শক্র ভগবানেব বাক্যেব অভিনন্দন ও অনুমোদন করিলেন: 'হে ভগবান, ইহা সত্য। হে সুগত, ইহা সত্য। প্রশ্নেব ভগবান কর্ত্তৃক ব্যাখ্যাত উত্তব শ্রবণ কবিযা আমাব সংশয দূব হইযাছে।'

৪। এইবূপে দেববাজ শক্র ভগবানেব বাক্যেব অভিনন্দন ও অনুমোদন কবিযা ভগবানকে পুনবায প্রশ্ন কবিলেন:

'দেব। কি প্রকাবে ভিক্ষু প্রাতিমোক্ষ-সংযম সম্পন্ন হন?'

'হে দেবেন্দ্র। কায সম্পর্কিত এবং বাক্ সম্পর্কিত আচবণ এবং পর্য্যেষণাও সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দুই প্রকাব।

'হে দেবেন্দ্র। সেবিতব্য ও অসেবিতব্য ভেদে কাযসম্পর্কিত আচবণ দ্বিবিধ কথিত হইযাছে। কি কাবণে? যখন জানিবে আচবণ বিশেষ হইতে অকুশল ধর্ম্ম বর্দ্ধিত হয, কুশলধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, তখন ঐবূপ আচবণ সেবিতব্য নহে। যখন জানিবে আচবণ বিশেষ হইতে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, কুশলধর্ম্ম বৃদ্ধিপ্রাপ্ত হয, তখন ঐবূপ আচবণ সেবিতব্য।

'হে দেবেন্দ্র! আমি যে কহিয়াছি সেবিতব্যও অসেবিতব্য ভেদে কায-সম্পর্কিত আচবণ দ্বিবিধ, তাহা এই কারণে।

'হে দেবেন্দ্র বাক্-সম্পর্কিত আচবণও সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দ্বিবিধ কথিত হইয়াছে। কি কাবণে? যখন জানিবে আচরণ বিশেষ হইতে অকুশল ধর্ম্ম বর্দ্ধিত হয়, কুশলধর্ম্ম হ্রাস প্রাপ্ত হয, তখন ঐরূপ আচবণ সেবিতব্য নহে। যখন জানিবে আচবণ বিশেষ হইতে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয়, কুশলধর্ম্ম বৃদ্ধিপ্রাপ্ত হয, তখন ঐবূপ আচবণ সেবিতব্য।

'হে দেবেন্দ্র! আমি যে কহিযাছি সেবিতব্য ও অসেবিতব্য ভেদে বাক্-সম্পর্কিত আচবণ দ্বিবিধ, তাহা এই কাবণে।

'হে দেবেন্দ্র! পর্য্যেষণাও সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দ্বিবিধ কথিত হইয়াছে। কি কারণে? যখন জানিবে পর্য্যেষণা বিশেষ হইতে অকুশলধর্ম্ম বর্দ্ধিত হয, কুশলধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয, তখন ঐবূপ পর্য্যেষণা সেবিতব্য নহে। যখন জানিবে পর্য্যেষণা বিশেষ হইতে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত, কুশলধর্ম্ম বৃদ্ধিপ্রাপ্ত হয, তখন ঐবূপ পর্য্যেষণা সেবিতব্য।

'হে দেবেন্দ্র! আমি যে কহিযাছি সেবিতব্য ও অসেবিতব্য ভেদে পর্য্যেষণা দ্বিবিধ, তাহা এই কাবণে।

'হে দেবেন্দ্র! এইবূপ আচবণ সম্পন্ন ভিক্ষু প্রাতিমোক্ষ-সংযম সম্পন্ন হন।'

ভগবান দেববাজ শক্রেব প্রশ্নেব এইবূপ উত্তব দিলেন। আনন্দিত হইয়া শক্র ভগবানেব বাক্যেব অভিনন্দন ও অনুমোদন কবিলেন ঃ

'হে ভগবান! ইহা সত্য; হে সুগত! ইহা সত্য। প্রশ্নেব ভগবান কর্ত্তৃক ব্যাখ্যাত উত্তব শ্রবণ কবিযা আমাব সংশয দূব হইযাছে।'

৫। এইবূপে দেববাজ শক্র ভগবানেব বাক্যেব অভিনন্দন ও অনুমোদন কবিযা ভগবানকে পুনবায় প্রশ্ন কবিলেন ঃ

'দেব! কি প্রকাবে ভিক্ষু ইন্দ্রিয-সংযম সম্পন্ন হন?'

'হে দেবেন্দ্র! চক্ষু-বিজ্ঞেব বূপও সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দুই প্রকাব। শ্রোত্র-বিজ্ঞেয শব্দও দুই প্রকাব। ঘ্রাণ-বিজ্ঞেয গন্ধ, জিহ্বা-বিজ্ঞেয বস, কায়-বিজ্ঞেয স্পর্শ, মন-বিজ্ঞেয ধর্ম্ম—এই সকলই সেবিতব্য ও অসেবিতব্য ভেদে দুই প্রকাব।'

এইবূপ কথিত হইলে দেবেন্দ্র শক্র ভগবানকে কহিলেন ঃ

'দেব! ভগবান কর্ত্তৃক সংক্ষেপে যাহা কথিত হইল, আমি তাহার বিস্তৃত অর্থ জ্ঞাত হইয়াছি। চক্ষু-বিজ্ঞেয় যে রূপের অনুসরণে অকুশল ধর্ম্ম বর্দ্ধিত হয়, কুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয়, সে রূপ সেবিতব্য নহে; চক্ষু-বিজ্ঞেয় যে রূপের অনুসরণে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয়, কুশল ধর্ম্ম বর্দ্ধিত হয়, সেই রূপ সেবিতব্য। ইন্দ্রিয়ানুভূত যে সকল বস্তু হইতে অকুশল ধর্ম্ম বর্দ্ধিত হয়, কুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত ঐ সকল সেবিতব্য নহে, যে সকল বস্তু হইতে অকুশল ধর্ম্ম হ্রাসপ্রাপ্ত হয়, কুশলধর্ম্ম বর্দ্ধিত হয়; ঐ সকল সেবিতব্য। ভগবান সংক্ষেপে যাহা কহিয়াছেন তাহার বিস্তৃত অর্থ জ্ঞাত হইয়া প্রশ্নের ভগবান কর্ত্তৃক মীমাংসিত অর্থ শ্রবণ করিয়া আমার সংশয় দূর হইয়াছে।'

৬। এইরূপে দেবরাজ শক্র ভগবানের বাক্যের অভিনন্দন ও অনুমোদন পূর্ব্বক ভগবানকে পুনরায় প্রশ্ন করিলেন:

'দেব! সকল শ্রমণ ও ব্রাহ্মণই কি একই মতবাদী, একই শীলসমন্বিত, একই প্রত্যয় বিশিষ্ট, একই লক্ষ্যানুসারী?'

'হে দেবেন্দ্র! তাহা নয়।'

'দেব! কেন নয়?

'হে দেবেন্দ্র! পৃথিবীর মনুষ্যগণ একাধিক এবং নানাবিধ প্রকৃতিসম্পন্ন। সেই কারণে যে ব্যক্তি যে প্রকৃতি বিশিষ্ট সে সেই প্রকৃতিকেই দৃঢ়তার সহিত আশ্রয় করিয়া তাহাতেই লগ্ন হইয়া স্থির করে: "ইহাই সত্য, আর সকল মিথ্যা।" এই নিমিত্ত সকল শ্রমণ ও ব্রাহ্মণ একই মতবাদী, একই শীলসমন্বিত একই প্রত্যয় বিশিষ্ট, একই লক্ষ্যানুসারী নহে।'

'দেব! সকল শ্রমণ ও ব্রাহ্মণই কি চরম নিষ্ঠাবান, চরম মুক্তিলব্ধ, চরম ব্রহ্মচারী, চরম পূর্ণতা প্রাপ্ত?'

'হে দেবেন্দ্র! তাহা নয়।'

'দেব! কেন নয়?

'হে দেবেন্দ্র! যে সকল শ্রমণ ও ব্রাহ্মণ তৃষ্ণাক্ষয় হেতু বিমুক্ত তাঁহারাই চরম নিষ্ঠাবান, চরম মুক্তিলব্ধ, চরম ব্রহ্মচারী, চরম পূর্ণতা প্রাপ্ত। সেইজন্য সকল শ্রমণ ও ব্রাহ্মণই চরম নিষ্ঠাবান, চরম মুক্তিলব্ধ, চরম ব্রহ্মচারী, চরম পূর্ণতা প্রাপ্ত নহে।'

এইরূপে ভগবান দেবেন্দ্র শক্রের প্রশ্নের উত্তর দিলেন। দেবেন্দ্র শক্র আনন্দিত হইয়া ভগবদ্বাক্যের অভিনন্দন ও অনুমোদন করিলেন: 'হে

ভগবান, ইহা সত্য ; হে সুগত, ইহা সত্য। প্রশ্নেব ভগবান.কর্ত্তৃক ব্যাখ্যাত উত্তব শ্রবণ কবিষা আমাব সংশয দূব হইযাছে।' -

৭। এইবূপে দেবরাজ শক্র ভগবানেব বাক্যেব অনুমোদন ও অভিনন্দন কবিযা ভগবানকে এইবূপ কহিলেন ঃ

দেব। তৃষ্ণা বোগ, গণ্ড, শল্য ; তৃষ্ণাই পুবুষকে জন্ম হইতে জন্মান্তবে লইযা যাইবার নিমিত্ত আকর্ষণ কবিয়া থাকে, সেই কাবণে পুরুষ কখনও উচ্চাবস্থায কখনও হীনাবস্থায নীত হয। দেব, অন্যান্য শ্রমণ ও ব্রাহ্মণগণ যাহাবা ভগবানেব অনুবর্তী নহে, তাহাদেব যে সকল প্রশ্ন কবিবাব সুযোগ মাত্র আমি লাভ করি নাই, ভগবান দীর্ঘকাল সংশযাভিভূত আমাব নিকট সেই সকল প্রশ্নেব মীমাংসা কবিযাছেন, আমাব বিচিকিৎসা এবং সংশয বূপ শল্য ভগবান কর্তৃক উৎপাটিত হইযাছে।'

'হে দেবেন্দ্র। এই সকল প্রশ্ন তুমি অপব শ্রমণ ও ব্রাহ্মণগণকে জিজ্ঞাসা করিযাছ কি ?'

'দেব। জিজ্ঞাসা কবিযাছি।'

'হে দেবেন্দ্র। যদি তোমাব পক্ষে ক্লেশজনক না হয, তাহা হইলে তাঁহাবা কি উত্তব দিযাছেন প্রকাশ কব।'

'হে দেব। যে স্থানে ভগবান অথবা তৎসদৃশগণ উপবিষ্ট সে স্থানে ইহা আমাব পক্ষে ক্লেশজনক নহে।'

'তাহা হইলে, হে দেবেন্দ্র। প্রকাশ কব।

'দেব। যে সকল শ্রমণ ও ব্রাহ্মণকে আমি নির্জন অবণ্যবাসী বলিযা মনে কবি, তাঁহাদেব নিকট গমন কবিষা আমি এই সকল প্রশ্ন করিয়াছিলাম, জিজ্ঞাসিত হইযা তাঁহাবা প্রশ্নেব উত্তব দিতে সমর্থ হন নাই, অসমর্থ হইয়া তাঁহাবা আমাকেই প্রতিপ্রশ্ন কবিযাছিলেন ঃ 'আযুষ্মানেব নাম কি ?" আমি উত্তব করিযাছিলাম ঃ "মহাশয, আমি দেবেন্দ্র শক্র।" তাঁহাবা পুনবায আমাকেই জিজ্ঞাসা কবিযাছিলেন ঃ "আযুষ্মান দেবেন্দ্র ! কোন্ কর্ম্মেব ফলে আপনি এই পদ প্রাপ্ত হইযাছেন ?" আমি ধর্ম্ম যেবূপ শ্রবণ কবিযাছি এবং আযত্ত করিযাছি তাঁহাদিগকে সেইরূপ উপদেশ দিযাছিলাম। তাঁহাবা তাহাতেই সন্তুষ্ট হইযা কহিযাছিলেন ঃ "আমরা দেবেন্দ্র শক্রকে দেখিলাম, তিনি আমাদিগেব জিজ্ঞাসিত প্রশ্নেব উত্তর দিযাছেন।" তাঁহাবা আমাবই শ্রাবক হইযাছিলেন, আমি তাঁহাদেব শ্রাবক হই নাই, আমি ভগবানের শ্রাবক, স্রোতাপন্ন, অবিনিপাত-ধর্ম্ম, নিশ্চিতরূপে সম্বোধিপবাযণ।'

'হে দেবেন্দ্র। তুমি ইতিপূর্ব্বে কখনও এরূপ সন্তুষ্টি ও সৌমনস্য অনুভব করিয়াছ কি?'

'দেব! করিয়াছি।'

'কিরূপে তুমি এইরূপ সন্তুষ্টি ও সৌমনস্য ইতিপূর্ব্বে অনুভব করিয়াছ?'

'দেব? অতীতে দেবাসুর সংগ্রাম হইয়াছিল। ঐ সংগ্রামে দেবগণ জয়লাভ করিয়াছিলেন, অসুরগণের পরাজয় হইয়াছিল। সংগ্রামে জয়লাভ করিবার পর আমার মনে এই চিন্তার উদয় হইয়াছিলঃ "দেবভোগ্য অমৃত এবং অসুরভোগ্য অমৃত উভয় অমৃতই দেবগণ পান করিবেন।" কিন্তু, দেব, দণ্ড ও শস্ত্র প্রয়োগ দ্বারা লব্ধ আমার এই সন্তুষ্টি ও সৌমনস্য লাভ নির্ব্বেদ, বিরাগ, নিরোধ, শান্তি, অভিজ্ঞা, সম্বোধি এবং নির্ব্বাণের অনুকূল নহে। কিন্তু, ভগবানের নিকট হইতে ধর্ম্ম শ্রবণ করিয়া আমার যে সন্তুষ্টি ও সৌমনস্য লাভ হইয়াছে—যাহা দণ্ড ও শস্ত্র দ্বারা অর্জিত নয়—সেই সন্তুষ্টি ও সৌমনস্য একান্তরূপে নির্ব্বেদ, বিরাগ, নিরোধ, শান্তি, অভিজ্ঞা, সম্বোধি এবং নির্ব্বাণের অনুকূল।'

৮। 'হে দেবেন্দ্র। কিরূপ অনুভূতির দ্বারা তুমি এই প্রকার সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইয়াছ?'

'দেব। ছয় প্রকার অনুভূতির দ্বারা আমি এই প্রকার সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইয়াছিঃ

'দেবরূপে এইস্থানেই স্থিতিকালে আমি পুনরায়
আয়ুলব্ধ*—দেব, এইরূপ অবগত হউন।

'দেব। ইহাই প্রথম অনুভূতি যাহার দ্বারা আমি উক্তরূপ সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইয়াছি।

'দেব-কায় হইতে চ্যুত হইয়া অ-মনুষ্য জীবন
পরিত্যাগ করিয়া আমি স্বীয় ইচ্ছানুরূপ গর্ভে
প্রবেশ করিব।

'দেব। ইহাই দ্বিতীয় অনুভূতি যাহার দ্বারা আমি উক্তরূপ সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইয়াছি।

---

*[ মৎকৃত অন্য কর্ম্মের বিপাকবশতঃ ]

'আমার প্রশ্নসমূহ মীমাংসিত ; আমি শাসনে
বত হইয়া অবস্থান পূর্ব্বক স্মৃতি ও
সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া আর্য্যমার্গেব অনুসরণ
করিব।

'দেব। ইহাই তৃতীষ অনুভূতি যাহাব দ্বাবা আমি উক্তবূপ সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইযাছি।

'আর্য্যমার্গে ভ্রমণ করিযা সম্বোধি প্রাপ্ত হইলে
আমি জ্ঞাতা হইয়া বিহাব করিব, উহাই চবম
পরিণতি।

'দেব। ইহাই চতুর্থ অনুভূতি যাহাব দ্বাবা আমি উক্তবূপ সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইয়াছি।

'মনুষ্য দেহ হইতে চ্যুত হইযা, মনুষ্য জীবন
পবিত্যাগ কবিযা আমি উত্তম দেবলোকে
দেববূপে উৎপন্ন হইব।

'দেব। ইহাই পঞ্চম অনুভূতি যাহাব দ্বারা আমি উক্তবূপ সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইয়াছি।

'ঐ সকল অকনিষ্ঠ দেবগণ অপবাপর দেবতা
হইতে শ্রেষ্ঠ, যখন আমাব অন্তিম জন্ম হইবে,
তখন ঐ দেবলোকেই আমাব বাসস্থান হইবে।

'দেব! ইহাই ষষ্ঠ অনুভূতি যাহার দ্বাবা আমি উক্তরূপ সন্তুষ্টি ও সৌমনস্য লাভে উপনীত হইযাছি।

৯। সংশয বিহবলচিত্তে তথাগতেব অন্বেষণে দীর্ঘকাল বিচবণ করিযাছি-আমাব সংকল্প পূর্ণ হয নাই।

যে সকল শ্রমণকে নির্জ্জনবাসী মনে কবিযাছিলাম,
তাঁহাবা সম্বুদ্ধ এইবূপ স্থিব কবিযা আমি
তাঁহাদেব উপাসনায যাইতাম।
"কিসে সিদ্ধিলাভ হয ? কিসেই বা ব্যর্থতা হয ?"
ইহা জিজ্ঞাসিত হইযা তাঁহাবা মার্গ অথবা
প্রতিপদা কোন বিষযেই আমাকে শিক্ষাদানে
সমর্থ হন নাই।

যখন তাঁহারা জানিতে পাইতেন আমি দেবরাজ শক্র,
তখন তাঁহারা আমাকেই জিজ্ঞাসা করিতেন
কিরূপ কর্ম্মের ফলে আমি এইরূপ অবস্থা প্রাপ্ত
হইয়াছি।
আমি তাঁহাদিগকে যেরূপ আমি শ্রবণ করিয়াছি এবং
যেরূপ সকলেই শ্রবণ করিতে পারে,
সেইরূপ ধর্ম্মের উপদেশ দান করিতাম।
তাঁহারা আনন্দিত হইয়া কহিতেন, "আমরা বাসবের
দর্শন লাভ করিলাম।"
কিন্তু সংশয়-তারণ বুদ্ধকে দেখিয়া, সম্বুদ্ধের
পূজা করিয়া আজ আমি নির্ভয়।
তৃষ্ণারূপ শল্যের উৎপাটক অতুলনীয় মহাবীর
আদিত্যবন্ধু-বুদ্ধকে বন্দনা করিতেছি। ভগবন্!
দেবগণ সহ যে নমস্কার ব্রহ্মাকে করিতাম,
আজ হইতে সেই নমস্কার আপনাকে করিব।
আপনিই সম্বুদ্ধ, আপনিই সর্ব্বোত্তম শাস্তা, দেবগণসহ
সর্ব্বলোকে আপনার ন্যায় পুরুষ নাই।'

১০। অতঃপর দেবেন্দ্র শক্র গন্ধর্ব্ব পুত্র পঞ্চশিখকে সম্বোধন করিলেন ঃ

'প্রিয় পঞ্চশিখ! ভগবানকে প্রথমে প্রসন্ন করিয়া তুমি আমার বহু উপকার করিয়াছ। তুমি ভগবানকে প্রথমে প্রসন্ন করিবার পর আমরা ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধের দর্শনার্থ গমনে সক্ষম হইয়াছিলাম। তোমাকে তোমার পৈতৃক স্থানে রক্ষা করিব, তুমি গন্ধর্ব্বরাজ হইবে, তোমার প্রার্থিত ভদ্রা সূর্য্যবর্চ্চসাকে তোমায় দান করিতেছি।'

অনন্তর দেবরাজ শক্র হস্ত দ্বারা ভূমি স্পর্শ করিয়া বারত্রয় উচ্চৈঃস্বরে ভাবোচ্ছ্বাস প্রকাশ করিলেন ঃ

'ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধকে নমস্কার।
ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধকে নমস্কার।
ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধকে নমস্কার।'

এই উচ্ছ্বাস ব্যক্ত হইবার কালে দেবরাজ শক্রের বিরজ বীতমল ধর্মচক্ষু উৎপন্ন হইল: 'উৎপত্তিশীল সর্ববস্তুই বিনাশশীল।' অপরাপর অশীতি সহস্র দেবগণেরও এইরূপই হইল। এইরূপ দেবরাজ শক্র কর্তৃক তাঁহার বাঞ্ছিত প্রশ্ন সমূহ জিজ্ঞাসিত হইলে ভগবান ঐ সকলের উত্তর দিলেন। এই কারণে এই প্রশ্নোত্তরের নাম 'সক্ক-পঞ্‌হ' ( শক্র-প্রশ্ন ) হইয়াছে।

। সক্ক-পঞ্‌হ সুত্তান্ত সমাপ্ত ।

## ২২। মহাসতিপট্‌ঠান সুত্রান্ত

[ মহাস্মৃতি প্রস্থান সংক্রান্ত ]

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। এক সময়ে ভগবান কুরুরাজ্যে অবস্থান করিতেছিলেন। কম্মাসধম্ম নামে কুরুদেশে একটি নগর আছে। সেইস্থানে ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিলেন—"ভিক্ষুগণ।" ভিক্ষুগণ উত্তর করিলেন "ভন্তে!" তখন ভগবান কহিলেন ঃ

ভিক্ষুগণ! সত্ত্বগণের বিশুদ্ধির নিমিত্ত, শোক ও বিলাপের বিনাশের জন্য, দুঃখ ও দৌর্ম্মনস্য দূর করিবার জন্য, সত্য প্রাপ্তি ও নির্ব্বাণের সাক্ষাতকারের নিমিত্ত চারি স্মৃতি প্রস্থান একমাত্র মার্গ।

ঐ চারিটি কি কি? ভিক্ষুগণ? এই শাসনে ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া, উদ্দীপনা, সম্প্রজ্ঞান ও স্মৃতিসম্পন্ন হইয়া লোকসুলভ অভিধ্যা দৌর্ম্মনস্য বিদূরিত করিয়া বিহার করেন—বেদনায় বেদনানুপশ্যী হইয়া উদ্দীপনা · বিদূরিত করিয়া বিহার করেন—চিত্তে চিত্তানুপশ্যী হইয়া উদ্দীপনা বিদূরিত করিয়া বিহার করেন—ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া উদ্দীপনা...বিদূরিত করিয়া বিহার করেন।

২। কিরূপে ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া বিহার করেন?

ভিক্ষুগণ! ভিক্ষু অরণ্য, বৃক্ষমূলে অথবা শূন্যাগারে গমন করিয়া পর্য্যঙ্কাবদ্ধ হইয়া দেহকে ঋজুভাবে রক্ষা করিয়া পরিমুখে স্মৃতি উপস্থাপিত করিয়া উপবেশন করেন। তিনি স্মৃতিসম্পন্ন হইয়া শ্বাস ত্যাগ করেন, স্মৃতিসম্পন্ন হইয়া উহা গ্রহণ করেন। দীর্ঘশ্বাস ত্যাগ করিলে 'দীর্ঘশ্বাস ত্যাগ করিতেছি' ইহা জানেন। দীর্ঘশ্বাস গ্রহণ করিলে 'দীর্ঘশ্বাস গ্রহণ করিতেছি' ইহা জানেন। হ্রস্ব শ্বাস ত্যাগ করিলে 'হ্রস্ব শ্বাস ত্যাগ করিতেছি' ইহা জানেন, হ্রস্ব শ্বাস গ্রহণ করিলে 'হ্রস্ব শ্বাস গ্রহণ করিতেছি' ইহা জানেন। 'সর্ব্বদেহের অনুভূতি সম্পন্ন হইয়া 'শ্বাস ত্যাগ করিতেছি' এইরূপ অভ্যাস করেন। সর্ব্বদেহের অনুভূতি সম্পন্ন হইয়া 'শ্বাস গ্রহণ করিতেছি' এইরূপ অভ্যাস করেন। 'কায়-সংস্কারকে প্রশ্রব্ধ করিয়া শ্বাস

ত্যাগ করিতেছি' এইরূপ অভ্যাস করেন ; 'কায়-সংস্কারকে প্রশ্রব্ধ করিয়া শ্বাস গ্রহণ করিতেছি' এইরূপ অভ্যাস করেন।

ভিক্ষুগণ। যেরূপ কোন দক্ষ ভ্রমকার অথবা তাহার শিক্ষার্থী দীর্ঘ (সূত্র) আকর্ষণ করিলে 'দীর্ঘ আকর্ষণ করিতেছি' ইহা জানে ; অথবা হ্রস্ব আকর্ষণ করিলে 'হ্রস্ব আকর্ষণ করিতেছি' ইহা জানে, সেইরূপই, ভিক্ষুগণ, ভিক্ষু দীর্ঘশ্বাস ত্যাগকালে·· 'দীর্ঘশ্বাস ত্যাগ করিতেছি···প্রশ্রব্ধ করিয়া শ্বাস গ্রহণ করিতেছি' এইরূপ অভ্যাস করেন।

এইরূপে তিনি অধ্যাত্মে কায়ে কায়ানুপশ্যী হইয়া বিহার করেন, বাহিরে কায়ে কায়ানুপশ্যী হইয়া বিহার করেন, অথবা অধ্যাত্মে ও বাহিরে কায়ে কায়ানুপশ্যী হইয়া বিহার করেন ; কায়ে উৎপত্তি ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন ; অথবা কায়ে বিনাশ ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন ; অথবা কায়ে উৎপত্তি ও বিনাশ ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন ; অথবা 'কায় বিদ্যমান' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবলমাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য ; তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। ভিক্ষুগণ! এইরূপেই ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন।

৩। পুনশ্চ, ভিক্ষুগণ, ভিক্ষু গমনকালে "গমন করিতেছি" ইহা উত্তমরূপে জানেন : দণ্ডায়মান থাকিলে 'দণ্ডায়মান রহিয়াছি' ইহা উত্তমরূপে জানেন, "উপবিষ্ট থাকিলে 'উপবিষ্ট আছি' ইহা উত্তমরূপে জানেন ; শায়িত থাকিলে 'শয়ন করিয়া আছি' ইহা উত্তমরূপে জানেন। এইরূপে যখন তাঁহার দেহ যেরূপে অবস্থিত হয় তখন তিনি তাহা সেইরূপেই দেখেন।

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে, অথবা অধ্যাত্মে ও বাহিরে কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন ; কায়ে উৎপত্তিধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, বিনাশ-ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন ; 'কায় বিদ্যমান' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবলমাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য ; তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। ভিক্ষুগণ! এইরূপেই ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন।

৪। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু গমনে প্রত্যাগমনে সম্প্রজ্ঞানানুশীলনকারী হন ; অবলোকনে, বিলোকনে, সঙ্কোচনে, প্রসারণে, সঙ্ঘাটি-পাত্র-

চীবর ধারণে, আহারে, পানে, খাদনে, আস্বাদনে, শরীরকৃত্য সম্পাদনে, গতিতে, স্থিতিতে, উপবেশনে, শয়নে, জাগরণে, ভাষণে, তুষ্ণীম্ভাবে সম্প্রজ্ঞান অনুশীলন করেন।

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন; কায়ে উৎপত্তিধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, 'কায় বিদ্যমান' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবলমাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য, তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। এই রূপেই, ভিক্ষুগণ। ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন।

৫। পুনশ্চ, ভিক্ষুগণ। ভিক্ষু পদতল হইতে ঊর্দ্ধে এবং কেশাগ্র হইতে নিম্নে ত্বকপরিবেষ্টিত নানাপ্রকার অশুচিপূর্ণ এই দেহকে প্রত্যবেক্ষণ করেন: 'এই দেহ কেশ, লোম, নখ, দন্ত, ত্বক, মাংস, স্নায়ু, অস্থি, মজ্জা, মূত্রাশয়, হৃৎপিণ্ড, যকৃৎ, ক্লোম (পিত্তকোষ), প্লীহা, ফুসফুস, অন্ত্র, ক্ষুদ্রান্ত্র, উদর, পুরীষ, পিত্ত, শ্লেষ্মা, পূয, রক্ত, স্বেদ, মেদ, অশ্রু, লালা, নাসামল, লসিকা ও মূত্র আছে।'

যেরূপ, ভিক্ষুগণ! শালি, ব্রীহি, মুগ, মাষ, তিল, তণ্ডুলাদি নানাবিধ শস্যপূর্ণ দ্বিমুখ বিশিষ্ট গোণী অনাবৃত করিয়া চক্ষুষ্মান পুরুষ প্রত্যবেক্ষণ করেন: 'ইহা শালি, ইহা ব্রীহি, ইহা মুগ, ইহা মাষ, ইহা তিল, ইহা তণ্ডুল' —সেইরূপই ভিক্ষু পদতল হইতে ঊর্দ্ধে এবং কেশাগ্র হইতে নিম্নে ত্বক পরিবেষ্টিত নানাপ্রকার অশুচিপূর্ণ এই দেহকে প্রত্যবেক্ষণ করেন: 'এই দেহে কেশ মূত্র আছে।'

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন।

৬। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু এই দেহ যেরূপেই স্থাপিত হউক, যেরূপেই অবস্থিত হউক, উহাকে উহার মূল তত্ত্বানুসারে প্রত্যবেক্ষণ করেন: 'এই দেহে ক্ষিতি, অপ্, তেজ এবং বায়ু ধাতু আছে।'

যেরূপ, ভিক্ষুগণ! দক্ষ গো-ঘাতক অথবা তাহার সহকারী গাভী বধ করিয়া উহা খণ্ডে খণ্ডে বিভক্ত করিয়া চতুর্ম্মহাপথে উপবিষ্ট থাকে, সেইরূপেই ভিক্ষুগণ। ভিক্ষু এই দেহ যেরূপেই স্থাপিত হউক, যেরূপেই

অবস্থিত হউক, উহাকে উহাব মূলে তত্ত্বানুসাবে প্রত্যবেক্ষণ কবেন ঃ 'এই দেহে ক্ষিতি, অপ্, তেজ এবং বায়ু ধাতু আছে।'

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিবে...কাযে কাযানুপশ্যী হইযা অবস্থান করেন।

৭। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু শ্মশানে পবিত্যক্ত একদিনেব মৃত, দুই দিনের অথবা তিন দিনেব মৃত, স্ফীত, বিনীল, পূযপূর্ণ দেহ দেখেন, তখন তিনি ঐ দেহকে স্বীয় দেহেব সহিত তুলনা কবিযা চিন্তা কবেন ঃ 'এই দেহও ঐরূপ ধর্ম্মবিশিষ্ট, ঐরূপ পবিণাম সম্পন্ন, ইহা ঐ নিযমেব অনতীত।'

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিরে...কাযে কাযানুপশ্যী হইযা অবস্থান কবেন।

৮। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু দেখিতে পান শ্মশানে পবিত্যক্ত দেহকে কাক, কুলাল, গৃধ্র, কুক্কুব, শৃগাল প্রভৃতি বিবিধ প্রাণী ভক্ষণ কবিতেছে, তখন তিনি ঐ দেহকে স্বীয দেহেব সহিত তুলনা করিযা চিন্তা কবেন ঃ 'এই দেহও ঐরূপ ধর্ম্মবিশিষ্ট, ঐরূপ পবিণাম সম্পন্ন, ইহা ঐ নিযমের অনতীত।'

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিবে...কাযে কাযানুপশ্যী হইযা অবস্থান কবেন।

৯। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু দেখিতে পান শ্মশানে পরিত্যক্ত দেহ অস্থি-শৃঙ্খল, বক্তমাংসযুক্ত স্নাযুবদ্ধ ..অস্থিশৃঙ্খল মাংসহীন রক্তমক্ষিত স্নায়ু-বদ্ধ অস্থিশৃঙ্খল বক্তমাংসহীন স্নাযুসম্বদ্ধ...চতুর্দ্দিকে বিক্ষিপ্ত বিচ্ছিন্ন অস্থিপুঞ্জ, একস্থানে হস্তাস্থি, একস্থানে পাদাস্থি, একস্থানে জঙ্ঘা-অস্থি, একস্থানে উরু-অস্থি, একস্থানে কটি-অস্থি, একস্থানে পৃষ্ঠাস্থি, একস্থানে শীর্ষকটাহ; তখন তিনি ঐ দেহকে স্বীয দেহেব সহিত তুলনা কবিযা চিন্তা কবেন ঃ 'এই দেহও ঐরূপ ধর্ম্মবিশিষ্ট, ঐরূপ পবিণাম সম্পন্ন, ইহা ঐ নিযমেব অনতীত।'

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিবে.. কাযে কাযানুপশ্যী হইয়া অবস্থান কবেন।

১০। পুনশ্চ, ভিক্ষুগন! ভিক্ষু দেখিতে পান শ্মশানে পবিত্যক্ত দেহ, উহা শ্বেত শঙ্খবর্ণনিভ...উহাব বর্ষাধিকেব পুঞ্জীভূত গলিত চুর্ণীকৃত অস্থিপুঞ্জ; তখন তিনি ঐ দেহকে স্বীয দেহেব সহিত তুলনা করিয়া চিন্তা কবেন ঃ 'এই দেহও ঐরূপ ধর্ম্মবিশিষ্ট, ঐরূপ পবিণাম সম্পন্ন, ইহা ঐ নিযমেব অনতীত।'

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে কায়ে কায়ানুপশ্যী হইয়া অবস্থান করেন।

১১। ভিক্ষুগণ। কি প্রকারে ভিক্ষু বেদনায় বেদনানুপশ্যী হইয়া অবস্থান করেন?

ভিক্ষুগণ। ভিক্ষু সুখবেদনা অনুভব কালে 'সুখবেদনা অনুভব করিতেছি' ইহা জানেন, দুঃখবেদনা অনুভব কালে 'দুঃখবেদনা অনুভব করিতেছি' ইহা জানেন, অ-দুঃখ অ-সুখ বেদনা অনুভব কালে 'অ-দুঃখ অ-সুখ বেদনা অনুভব করিতেছি' ইহা জানেন, সামিষ (পার্থিব) সুখ-বেদনা অনুভব কালে 'সামিষ সুখবেদনা অনুভব করিতেছি, ইহা জানেন, নিরামিষ সুখবেদনা অনুভব কালে 'নিরামিষ সুখবেদনা অনুভব করিতেছি' ইহা জানেন, সামিষ দুঃখবেদনা অনুভব কালে 'সামিষ দুঃখবেদনা অনুভব করিতেছি' ইহা জানেন, নিরামিষ দুঃখবেদনা অনুভব কালে 'নিরামিষ দুঃখ-বেদনা অনুভব করিতেছি' ইহা জানেন সামিষ অ-দুঃখ অ-সুখ বেদনা অনুভব কালে 'সামিষ অ-দুঃখ অ-সুখ বেদনা অনুভব করিতেছি' ইহা জানেন, নিরামিষ অ-দুঃখ অ-সুখ বেদনা অনুভব কালে 'নিরামিষ অ-দুঃখ অ-সুখ বেদনা অনুভব করিতেছি' ইহা জানেন।

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে বেদনায় বেদনানুপশ্যী হইয়া অবস্থান করেন, বেদনায় উৎপত্তি ধর্মানুপশ্যী হইয়া বিহার করেন, বিনাশধর্মানুপশ্যী হইয়া বিহার করেন, উৎপত্তি ও বিনাশ ধর্মানুপশ্যী হইয়া বিহার করেন, 'বেদনা বিদ্যমান,' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবল মাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য, তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। এইরূপেই, ভিক্ষুগণ। ভিক্ষু বেদনায় বেদনানুপশ্যী হইয়া অবস্থান করেন।

১২। ভিক্ষুগণ। কিরূপে ভিক্ষু চিত্তে চিত্তানুপশ্যী হইয়া অবস্থান করেন?

ভিক্ষুগণ! ভিক্ষু চিত্ত সরাগ হইলে উহা সরাগ তাহা অবগত হন, অথবা চিত্ত বিরাগ হইলে উহা বিরাগ তাহা অবগত হন, অথবা চিত্ত দ্বেষযুক্ত হইলে উহা দ্বেষযুক্ত তাহা অবগত হন, দ্বেষহীন হইলে উহা দ্বেষহীণ তাহা অবগত হন, মোহযুক্ত হইলে উহা মোহযুক্ত তাহা অবগত হন, মোহমুক্ত হইলে উহা মোহমুক্ত তাহা অবগত হন, একাগ্র হইলে উহা একাগ্র তাহা

অবগত হন, বিক্ষিপ্ত হইলে উহা বিক্ষিপ্ত তাহা অবগত হন, উন্নত ( মহদ্গত ) হইলে উহা উন্নত তাহা অবগত হন, অনুন্নত হইলে উহা অনুন্নত তাহা অবগত হন, আদর্শের নিম্নে অবস্থিত হইলে উহা ঐ অবস্থাসম্পন্ন তাহা অবগত হন, আদর্শে উপনীত হইলে উহা আদর্শ তাহা অবগত হন, সমাহিত হইলে উহা সমাহিত তাহা অবগত হন, অসমাহিত হইলে উহা অসমাহিত তাহা অবগত হন, বিমুক্ত হইলে উহা বিমুক্ত তাহা অবগত হন, অবিমুক্ত হইলে উহা অবিমুক্ত তাহা অবগত হন।

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে চিত্তে চিত্তানুপশ্যী হইয়া অবস্থান করেন, চিত্তে উৎপত্তি ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন ; 'চিত্ত বিদ্যমান' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবল মাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য ; তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। এইরূপেই, ভিক্ষুগণ ! ভিক্ষু চিত্তে চিত্তানুপশ্যী হইয়া অবস্থান করেন।

১৩। ভিক্ষুগণ ! কিরূপে ভিক্ষু ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া অবস্থান করেন ?

ভিক্ষু পঞ্চ নীবরণ সম্বন্ধে ধর্ম্মানুপশ্যী হইয়া অবস্থান করেন।

কিরূপে ?

তিনি অধ্যাত্মে কামচ্ছন্দ বর্ত্তমান থাকিলে, 'অধ্যাত্মে কামচ্ছন্দ বিদ্যমান' ইহা অবগত হন, অধ্যাত্মে কামচ্ছন্দ বর্ত্তমান না থাকিলে, 'অধ্যাত্মে কামচ্ছন্দ নাই' ইহা অবগত হন, যেরূপে অনুৎপন্ন কামচ্ছন্দ উৎপন্ন হয় তাহা অবগত হন, যেরূপে উৎপন্ন কামচ্ছন্দ প্রহীন হয় তাহা অবগত হন, যেরূপে প্রহীন কামচ্ছন্দের ভবিষ্যতে উৎপত্তি না হয় তাহা অবগত হন।

তিনি অধ্যাত্মে ব্যাপাদ বর্ত্তমান থাকিলে, 'অধ্যাত্মে ব্যাপাদ বিদ্যমান' ইহা অবগত হন, অধ্যাত্মে ব্যাপাদ বর্ত্তমান না থাকিলে, 'অধ্যাত্মে ব্যাপাদ নাই' ইহা অবগত হন। যেরূপে অনুৎপন্ন ব্যাপাদ উৎপন্ন হয় তাহা অবগত হন, যেরূপে উৎপন্ন ব্যাপাদ প্রহীন হয় তাহা অবগত হন, যেরূপে প্রহীন ব্যাপাদের ভবিষ্যতে উৎপত্তি না হয় তাহা অবগত হন।

তিনি অধ্যাত্মে স্ত্যানমিদ্ধ বর্ত্তমান থাকিলে, অধ্যাত্মে স্ত্যানমিদ্ধ বিদ্যমান' ইহা অবগত হন, অধ্যাত্মে স্ত্যানমিদ্ধ বর্ত্তমান না থাকিলে, 'অধ্যাত্মে স্ত্যানমিদ্ধ

নাই' ইহা অবগত হন, যেবূপে অনূৎপন্ন স্ত্যানমিদ্ধ উৎপন্ন হয তাহা অবগত হন, যেবূপে উৎপন্ন স্ত্যানমিদ্ধ প্রহীন হয তাহা অবগত হন, যেবূপে প্রহীন স্ত্যানমিদ্ধেব ভবিষ্যতে উৎপত্তি না হয তাহা অবগত হন।

তিনি অধ্যাত্মে ঔদ্ধত্য-কুকৃত্য বর্ত্তমান থাকিলে অধ্যাত্ম ঔদ্ধত্য কুকৃত্য বর্ত্তমান' ইহা অবগত হন, উহা বর্ত্তমান না থাকিলে 'উহা নাই' ইহা অবগত হন, যেবূপে উহাব উৎপত্তি হয তাহা অবগত হন, উৎপন্ন হইলে যেবূপে উহা প্রহীন হয তাহা অবগত হন, প্রহীন হইবাব পব ভবিষ্যতে যেবূপে উহাব উৎপত্তি না হয তাহা অবগত হন।

অধ্যাত্মে বিচিকিৎসা বর্ত্তমান থাকিলে তিনি 'উহা বর্ত্তমান' ইহা অবগত হন, উহা বর্ত্তমান না থাকিলে 'উহা নাই' ইহা অবগত হন, যেরূপে উহাব উৎপত্তি হয তাহা অবগত হন, উৎপন্ন হইলে যেরূপে উহা প্রহীন হয তাহা অবগত হন, প্রহীন হইবাব পব ভবিষ্যতে যেবূপে উহাব উৎপত্তি না হয তাহা অবগত হন।

এইবূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিবে ধর্ম্মে ধর্ম্মানূ-পশ্যী হইযা অবস্থান কবেন, ধর্ম্মে উৎপত্তি ধর্ম্মানূপশ্যী হইযা বিহাব কবেন, বিনাশধর্ম্মানূপশ্যী হইযা বিহাব কবেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানূপশ্যী হইযা বিহাব কবেন; 'ধর্ম্মসমূহ বিদ্যমান' তাঁহাব এই স্মৃতি উৎপন্ন হয কেবল মাত্র জ্ঞান ও প্রতিস্মৃতিব জন্য, তিনি অনিশ্রিত হইযা অবস্থান কবেন, জগতেব কোন বস্তুতেই আসক্তিব উৎপাদন কবেন না। এইবূপেই ভিক্ষূগণ! ভিক্ষূ পঞ্চ নীববণ সম্বন্ধে ধর্ম্মানূপশ্যী হইযা অবস্থান কবেন।

১৪। পূনশ্চ, ভিক্ষূগণ! ভিক্ষূ পঞ্চ উপাদান স্কন্ধ সম্পর্কে ধর্ম্মানূ-পশ্যী হইযা অবস্থান কবেন।

কিবূপে?

তিনি জানিতে পান 'ইহা বূপ, ইহা বূপেব উৎপত্তি, ইহা বূপেব নিবোধ (ধ্বংস)—ইহা বেদনা, ইহা বেদনাব উৎপত্তি, ইহা বেদনাব নিবোধ—ইহা সংজ্ঞা, ইহা সংজ্ঞাব উৎপত্তি, ইহা সংজ্ঞাব নিবোধ—ইহা সংস্কাব, ইহা সংস্কাবেব উৎপত্তি, ইহা সংস্কাবেব নিবোধ—ইহা বিজ্ঞান, ইহা বিজ্ঞানেব উৎপত্তি, ইহা বিজ্ঞানেব নিবোধ।

এইবূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিবে ধর্ম্মে ধর্ম্মানূ-পশ্যী হইযা অবস্থান কবেন, ধর্ম্মে উৎপত্তি ধর্ম্মানূপশ্যী হইযা বিহাব কবেন,

বিনাশধর্ম্মানুপশ্যী হইযা বিহাব কবেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানুপশ্যী হইযা বিহাব কবেন, 'ধর্ম্মসমূহ বিদ্যমান' তাঁহাব এই স্মৃতি উৎপন্ন হয কেবল মাত্র জ্ঞান ও প্রতিস্মৃতিব জন্য, তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতেব কোন বস্তুতেই আসক্তিব উৎপাদন কবেন না। এইরূপেই, ভিক্ষুগণ! ভিক্ষু পঞ্চ উপাদান স্কন্ধ সম্বন্ধে ধর্ম্মানুপশ্যী হইযা অবস্থান কবেন।

১৫। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু ছয আধ্যাত্মিক ও ছয বাহিব আযতন সম্পর্কে ধর্ম্মানুপশ্যী হইযা অবস্থান কবেন।

কিরূপে?

ভিক্ষু চক্ষু কি তাহা জানেন, রূপ কি তাহা জানেন, উভযেব কাবণে যে সংযোজনেব উৎপত্তি হয তাহাও জানেন, যেরূপে অনুৎপন্ন সংযোগেব উৎপত্তি হয় তাহা জানেন, যেরূপে উৎপন্ন সংযোজন প্রহীন হয তাহা জানেন, যেরূপে প্রহীন সংযোজনেব ভবিষ্যতে উৎপত্তি না হয তাহা জানেন শ্রোত এবং শব্দ ঘ্রাণ এবং গন্ধ জিহ্বা এবং বস কায এবং স্পর্শ মন এবং ধর্ম্ম কি তাহা জানেন, উভযেব কাবণে যে সংযোজনেব উৎপত্তি হয তাহাও জানেন, যেরূপে অনুৎপন্ন সংযোজনের উৎপত্তি হয তাহা জানেন, যেরূপে উৎপন্ন সংযোজন প্রহীন হয তাহা জানেন, যেরূপে প্রহীন সংযোজনেব ভবিষ্যতে উৎপত্তি না হয তাহা জানেন।

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিবে অথবা অধ্যাত্মে ও বাহিবে ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইযা অবস্থান কবেন, ধর্ম্মে উৎপত্তিধর্ম্মানুপশ্যী হইযা বিহাব কবেন, বিনাশধর্ম্মানুপশ্যী হইযা বিহাব কবেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানুপশ্যী হইযা বিহাব কবেন, 'ধর্ম্মসমূহ বিদ্যমান' তাঁহাব এই স্মৃতি উৎপন্ন হয কেবল মাত্র জ্ঞান প্রতিস্মৃতিব জন্য; তিনি অনিশ্রিত হইযা অবস্থান কবেন, জগতেব কোন বস্তুতেই আসক্তিব উৎপাদন কবেন না। এইরূপেই, ভিক্ষুগণ। ভিক্ষু ছয আধ্যাত্মিক ও ছয বাহিব আযতন সম্পর্কে ধর্ম্মানুপশ্যী হইযা অবস্থান কবেন।

১৬। পুনশ্চ, ভিক্ষুগণ ভিক্ষু সপ্ত বোধ্যঙ্গে ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইযা অবস্থান কবেন।

কিরূপে?

অধ্যাত্মে স্মৃতি সম্বোধ্যঙ্গ বর্ত্তমান থাকিলে তিনি 'উহা বর্ত্তমান' ইহা অবগত হন। উহা বর্ত্তমান না থাকিলে 'উহা নাই' ইহা অবগত হন, যে-

রূপে উহার উৎপত্তি হয় তাহা অবগত হন, যেরূপে ভাবনার দ্বারা উহার পরিপূর্ণতা সাধিত হয় তাহাও জানেন।

অধ্যাত্মে ধর্ম্মবিচয় সম্বোধ্যঙ্গ থাকিলে· ইত্যাদি··

অধ্যাত্মে বীর্য্য সম্বোধ্যঙ্গ বর্ত্তমান থাকিলে···ইত্যাদি···

অধ্যাত্মে প্রীতি সম্বোধ্যঙ্গ বর্ত্তমান থাকিলে···ইত্যাদি··

অধ্যাত্মে প্রশ্রব্ধি সম্বোধ্যঙ্গ বর্ত্তমান থাকিলে···ইত্যাদি···

অধ্যাত্মে সমাধি সম্বোধ্যঙ্গ বর্ত্তমান থাকিলে···ইত্যাদি···

অধ্যাত্মে উপেক্ষা সম্বোধ্যঙ্গ বর্ত্তমান থাকিলে 'উহা বর্ত্তমান' ইহা অবগত হন, উহা বর্ত্তমান না থাকিলে 'উহা নাই' ইহা অবগত হন, যেরূপে অনুৎপন্ন উপেক্ষা সম্বোধ্যঙ্গের উৎপত্তি হয় তাহা অবগত হন, যেরূপে উহার পরিপূর্ণতা সাধিত হয় তাহাও জানেন।

এইরূপে তিনি অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া অবস্থান করেন, ধর্ম্মে উৎপত্তি ধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, উৎপত্তি ও বিনাশধর্ম্মানুপশ্যী হইয়া বিহার করেন, 'ধর্ম্মসমূহ বর্ত্তমান' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবল মাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য; তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। এইরূপেই ভিক্ষুগণ! ভিক্ষু সপ্ত বোধ্যঙ্গ সম্পর্কে ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া অবস্থান করেন।

১৭। পুনশ্চ, ভিক্ষুগণ! ভিক্ষু চারি আর্য্যসত্য ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া অবস্থান করেন।

কিরূপে?

ভিক্ষু 'ইহা দুঃখ' যথার্থরূপে অবগত হন, 'ইহা দুঃখের উৎপত্তি' যথার্থরূপে অবগত হন, 'ইহা দুঃখের নিরোধ' যথার্থরূপে অবগত হন, 'ইহা দুঃখ নিরোধের মার্গ' যথার্থরূপে অবগত হন।

১৮। ভিক্ষুগণ! দুঃখ আর্য্যসত্য কি?

জাতি দুঃখ, জরা দুঃখ, ব্যাধি দুঃখ, মরণ দুঃখ, শোক বিলাপ দুঃখ, দৌর্ম্মনস্য, উপায়াস দুঃখ, ইচ্ছিতের অপ্রাপ্তি দুঃখ, সংক্ষেপে পঞ্চ উপাদান স্কন্ধ দুঃখ।

ভিক্ষুগণ! জাতি কি? ভিন্ন ভিন্ন প্রাণীর ভিন্ন ভিন্ন যোনিতে জন্ম, উৎপত্তি, আবির্ভাব, পুনর্জন্ম, স্কন্ধসমূহের প্রকাশ, আয়তন লাভ, ভিক্ষুগণ ইহাই জাতি কথিত হয়।

ভিক্ষুগণ! জরা কি? ভিন্ন ভিন্ন প্রাণীর ভিন্ন ভিন্ন দেহে জরা, জীর্ণতা, দন্তহীনতা, কেশের শুভ্রতা, ত্বকের কুঞ্চন, আয়ুক্ষীণতা, ইন্দ্রিয় সমূহের বিকৃতি; ভিক্ষুগণ! ইহাই জরা কথিত হয়।

ভিক্ষুগণ! মরণ কি? প্রাণীগণের আপন আপন যোনি হইতে চ্যুতি, চ্যবন, ভেদ, অন্তর্দ্ধান, মৃত্যু, মরণ, কালক্রিয়া, স্কন্ধ সমূহের ভেদ কলেবরের নিক্ষেপ; ভিক্ষুগণ! ইহাই মরণ কথিত হয়।

ভিক্ষুগণ! শোক কি? ভিক্ষুগণ! বিভিন্ন ব্যসনাপন্ন বিভিন্ন দুঃখধর্ম্মস্পৃষ্টের শোক, শোচনা, মর্ম্মপীড়া, প্রিয়বিয়োগোদ্ভূত চিত্তসন্তাপ ও বিহ্বলতা; ভিক্ষুগণ! ইহাই শোক কথিত হয়।

ভিক্ষুগণ! বিলাপ কি? বিবিধ ব্যসনাপন্ন বিবিধ দুঃখধর্ম্মস্পৃষ্টের আ-দেব, পরিদেব, আবেদনা, পরিদেবনা, আদেবিতত্ত, পরিদেবিতত্ত; ভিক্ষুগণ! ইহাই বিলাপ কথিত হয়।

ভিক্ষুগণ! দুঃখ কি? দৈহিক ক্লেশ, দৈহিক বেদনা, অ-সাত অনুভব রূপ কায়সংস্পর্শজ বেদনা; ভিক্ষুগণ! ইহাই দুঃখ কথিত হয়।

ভিক্ষুগণ! দৌর্ম্মনস্য কি? মানসিক ক্লেশ, মানসিক বেদনা, অ-সাত অনুভবরূপ চিত্তসংস্পর্শজ বেদনা, ভিক্ষুগণ! ইহাই দৌর্ম্মনস্য কথিত হয়।

ভিক্ষুগণ উপায়াস কি? বিভিন্ন ব্যসনাপন্ন বিভিন্ন দুঃখধর্ম্ম-স্পৃষ্টের ক্লান্তি, শরীর দৌর্ব্বল্য, অশান্তি, অস্থৈর্য্য; ভিক্ষুগণ! ইহাই উপায়াস কথিত হয়।

ভিক্ষুগণ! ইচ্ছিতের অপ্রাপ্তি দুঃখ কি? ভিক্ষুগণ! জাতিধর্ম্ম-সম্পন্ন প্রাণীগণের এইরূপ ইচ্ছা উৎপন্ন হয়: 'হায়! যদি আমরা জাতি-ধর্ম্মসম্পন্ন না হইতাম, যদি আমরা জাতি হইতে মুক্ত হইতাম!' কিন্তু মাত্র ইচ্ছাতেই এই অবস্থা লাভ করা যায় না। ইহাই ইচ্ছিতের অপ্রাপ্তি দুঃখ। জরা, ব্যাধি, মরণ, শোক-বিলাপ-দুঃখ-দৌর্ম্মনস্য-উপায়াস ধর্ম্মসম্পন্ন প্রাণী-গণের এইরূপ ইচ্ছা উৎপন্ন হয়: 'যদি আমরা জরা, ব্যাধি, মরণ, শোক-বিলাপ-দুঃখ-দৌর্ম্মনস্য-উপায়াস ধর্ম্মসম্পন্ন না হইতাম, যদি আমরা ঐ সকল হইতে মুক্ত হইতাম!' কিন্তু মাত্র ইচ্ছাতেই এই অবস্থা লাভ করা যায় না। ইহাও ইচ্ছিতের অপ্রাপ্তি দুঃখ।

ভিক্ষুগণ! 'সংক্ষেপে পঞ্চ উপাদান স্কন্ধ দুঃখ, ইহা কি? যথা রূপ-

উপাদান স্কন্ধ, বেদনা-উপাদান স্কন্ধ, সংজ্ঞা উপাদান স্কন্ধ, সংস্কার উপাদান স্কন্ধ, বিজ্ঞান-উপাদান স্কন্ধ, ভিক্ষুগণ! ইহাই 'সংক্ষেপে পঞ্চ উপাদান স্কন্ধ দুঃখ। ভিক্ষুগণ! ইহাই দুঃখ আর্য্যসত্য কথিত হয়।

১৯। ভিক্ষুগণ! দুঃখের উৎপত্তি আর্য্যসত্য কি?

ইহা সেই তৃষ্ণা, যাহা জীবগণকে পুনর্জন্মের অভিমুখে চালিত করে, যাহা ভোগানন্দরাগযুক্ত, যাহা স্থান হইতে স্থানান্তরে কামপ্রবৃত্তির চরিতার্থতা অনুভব করে, যথা কামতৃষ্ণা, ভবতৃষ্ণা, বিভবতৃষ্ণা।

ভিক্ষুগণ! সেই তৃষ্ণা কোথায় উৎপন্ন হয়, কোথায় স্থিত হয়? জগতে যাহা প্রিয়, যাহা আনন্দপ্রদ, সেই তৃষ্ণা তাহাতেই উৎপন্ন হয় তাহাতেই স্থিত হয়।

জগতে কোন্ বস্তু প্রিয়, কোন্ বস্তু আনন্দপ্রদ? জগতে চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক এবং মন প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

জগতে রূপ, শব্দ, গন্ধ, রস, স্পর্শ এবং ধর্ম্ম প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

জগতে চক্ষু-বিজ্ঞান, শ্রোত্র-বিজ্ঞান, ঘ্রাণ-বিজ্ঞান, জিহ্বা-বিজ্ঞান, কায-বিজ্ঞান, মনো-বিজ্ঞান প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

চক্ষু-সংস্পর্শ, শ্রোত্র-সংস্পর্শ, ঘ্রাণ-সংস্পর্শ, জিহ্বা-সংস্পর্শ, কায-সংস্পর্শ, মনো-সংস্পর্শ জগতে প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

চক্ষুসংস্পর্শজ বেদনা, শ্রোত্রসংস্পর্শজ বেদনা, ঘ্রাণসংস্পর্শজ বেদনা, জিহ্বাসংস্পর্শজ বেদনা, কাযসংস্পর্শজ বেদনা, মনোসংস্পর্শজ বেদনা জগতে প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

রূপসংজ্ঞা, শব্দসংজ্ঞা, গন্ধসংজ্ঞা, রসসংজ্ঞা, স্পর্শসংজ্ঞা, ধর্ম্মসংজ্ঞা জগতে প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

রূপ-সঞ্চেতনা, শব্দসঞ্চেতনা, গন্ধসঞ্চেতনা, রসসঞ্চেতনা, স্পর্শসঞ্চেতনা, ধর্ম্মসঞ্চেতনা জগতে প্রিয়, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয়, ইহাতেই স্থিত হয়।

রূপতৃষ্ণা, শব্দতৃষ্ণা, গন্ধতৃষ্ণা, রসতৃষ্ণা, স্পর্শতৃষ্ণা ধর্ম্মতৃষ্ণা জগতে প্রিয, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয, ইহাতেই স্থিত হয।

রূপবিতর্ক, শব্দবিতর্ক, গন্ধবিতর্ক, রসবিতর্ক, স্পর্শবিতর্ক, ধর্ম্মবিতর্ক জগতে প্রিয, ইহারা আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয, ইহাতেই স্থিত হয।

রূপবিচার, শব্দবিচার, গন্ধবিচার, রসবিচার, স্পর্শবিচার, ধর্ম্মবিচার জগতে প্রিয, ইহারা আন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা উৎপন্ন হয, ইহাতেই স্থিত হয। ভিক্ষুগণ! ইহাই দুঃখের উৎপত্তি আর্য্যসত্য।

২০। ভিক্ষুগণ! দুঃখের নিরোধ আর্য্যসত্য কি?

উহা সেই তৃষ্ণায সম্পূর্ণ বৈরাগ্য, তৃষ্ণার সম্পূর্ণ নিরোধ, ত্যাগ, বর্জ্জন উহা হইতে মুক্তি, উহাতে অপ্রবৃত্তি।

ভিক্ষুগণ! সেই তৃষ্ণা কোথায পরিত্যক্ত হয, কোথায় নিরুদ্ধ হয? জগতে যাহা প্রিয, যাহা আনন্দপ্রদ তাহাতেই উহা পরিত্যক্ত হয, তাহাতেই নিরুদ্ধ হয।

জগতে প্রিয এবং আনন্দপ্রদ কি? জগতে চক্ষু প্রিয, আনন্দপ্রদ, এইস্থানেই তৃষ্ণা পরিত্যক্ত, এইস্থানেই নিরুদ্ধ হয। শ্রোত্র, ঘ্রাণ, জিহ্বা, কায, মন জগতে প্রিয, আনন্দপ্রদ, এই সকল স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয, এই সকল স্থানেই নিরুদ্ধ হয।

রূপ, শব্দ, গন্ধ, রস, স্পর্শ, ধর্ম্ম জগতে প্রিয, আনন্দপ্রদ, এই সকল স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয, এই সকল স্থানেই নিরুদ্ধ হয।

চক্ষু-বিজ্ঞান, শ্রোত্র-বিজ্ঞান, ঘ্রাণ-বিজ্ঞান, জিহ্বা-বিজ্ঞান, কায-বিজ্ঞান, মনো-বিজ্ঞান জগতে প্রিয়, আনন্দপ্রদ, এই সকল স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয, এই সকল স্থানেই নিরুদ্ধ হয।

চক্ষু-সংস্পর্শ···মনোসংস্পর্শ জগতে প্রিয়, আনন্দপ্রদ, ইহাতেই তৃষ্ণা পরিত্যক্ত হয, ইহাতেই নিরুদ্ধ হয।

চক্ষুসংস্পর্শজ বেদনা···মনোসংস্পর্শজ বেদনা জগতে প্রিয়, আনন্দপ্রদ, এইস্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয়, এই স্থানেই নিরুদ্ধ হয।

রূপ-সংজ্ঞা··ধর্ম্ম-সংজ্ঞা জগতে প্রিয, আনন্দপ্রদ, এই স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয়, এই স্থানেই নিরুদ্ধ হয়।

রূপ-সঞ্চেতনা...ধর্ম্ম-সঞ্চেতনা জগতে প্রিয়, আনন্দপ্রদ, এই স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয, এই স্থানেই নিরুদ্ধ হয।

রূপ-তৃষ্ণা...ধর্ম্ম-তৃষ্ণা জগতে প্রিয়, আনন্দপ্রদ, এই স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয়, এই স্থানেই নিরুদ্ধ হয়।

রূপবিতর্ক · শব্দবিতর্ক গন্ধবিতর্ক...রসবিতর্ক.. স্পর্শবিতর্ক ধর্ম্ম-বিতর্ক জগতে প্রিয়, আনন্দপ্রদ, এই স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয়, এই স্থানেই নিরুদ্ধ হয়।

রূপ-বিচার ..শব্দ-বিচার...গন্ধ-বিচার রস-বিচার...স্পর্শবিচার ..ধর্ম্ম-বিচার জগতে প্রিয়, আনন্দপ্রদ, এই স্থানেই তৃষ্ণা পরিত্যক্ত হয়, এই স্থানেই নিরুদ্ধ হয়।

২১। ভিক্ষুগণ। দুঃখনিরোধের মার্গ আর্য্য সত্য কি ?

ইহা আর্য্য অষ্টাঙ্গিক মার্গ, যথা সম্যক দৃষ্টি, সম্যক সংকল্প, সম্যক্ বাক্, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যায়াম, সম্যক স্মৃতি এবং সম্যক সমাধি।

ভিক্ষুগণ। সম্যক দৃষ্টি কি ?

ভিক্ষুগণ। ইহা দুঃখের জ্ঞান, দুঃখের উৎপত্তির জ্ঞান, দুঃখের নিরোধের জ্ঞান, এবং দুঃখের নিরোধের মার্গের জ্ঞান, ভিক্ষুগণ। ইহাই সম্যক দৃষ্টি।

ভিক্ষুগণ। সম্যক সংকল্প কি ?

ইহা নৈষ্কাম্য-সংকল্প, অ-ব্যাপাদ সংকল্প, অবিহিংসা সংকল্প, ইহাই, ভিক্ষুগণ। সম্যক সংকল্প।

ভিক্ষুগণ। সম্যক বাক্ কি ?

মিথ্যাভাষণ হইতে বিরতি, পিশুন বাক্য হইতে বিরতি, পরুষ বাক্য হইতে বিরতি, তুচ্ছপ্রলাপ হইতে বিরতি, ভিক্ষুগণ। ইহাই সম্যক বাক্।

ভিক্ষুগণ। সম্যক কর্ম্মান্ত কি ?

প্রাণী হত্যা হইতে বিরতি, অদত্তের গ্রহণ হইতে বিরতি, ব্যভিচার হইতে বিরতি, ভিক্ষুগণ। ইহাই সম্যক কর্ম্মান্ত।

ভিক্ষুগণ। সম্যক আজীব কি ?

ভিক্ষুগণ। আর্য্য শ্রাবক মিথ্যা জীবিকা পরিহার পূর্ব্বক সম্যক জীবিকা দ্বারা জীবন যাপন করেন, ভিক্ষুগণ। ইহাই সম্যক আজীব।

ভিক্ষুগণ। সম্যক ব্যায়াম কি ?

ভিক্ষুগণ। ভিক্ষু অনুৎপন্ন পাপ অকুশল ধর্ম্ম সমূহের উৎপত্তি

নিবারণের জন্য সংকল্প উৎপাদন করেন, এই উদ্দেশ্যে উদ্যম সম্পন্ন হন, বীর্য্য প্রয়োগ করেন, চিত্তকে আয়ত্তীভূত করিয়া উহাকে বশীভূত করেন। উৎপন্ন পাপ অকুশল ধর্ম্ম সমূহের দূরীকরণের জন্য সংকল্প উৎপাদন করেন, এই উদ্দেশ্যে উদ্যম সম্পন্ন হন, বীর্য্য প্রয়োগ করেন, চিত্তকে আয়ত্তীভূত করিয়া উহাকে বশীভূত করেন। অনুৎপন্ন কুশল ধর্ম্ম সমূহের উৎপত্তির নিমিত্ত সংকল্প উৎপাদন করেন, এই উদ্দেশ্যে উদ্যম সম্পন্ন হন, বীর্য্য প্রয়োগ করেন, চিত্তকে আয়ত্তীভূত করিয়া উহাকে বশীভূত করেন। উৎপন্ন কুশলধর্ম্ম সমূহের স্থিতির নিমিত্ত, রক্ষার নিমিত্ত, বৃদ্ধির নিমিত্ত, বিপুলতার নিমিত্ত, ভাবনার পূর্ণতার নিমিত্ত সংকল্প উৎপাদন করেন, এই উদ্দেশ্যে উদ্যম সম্পন্ন হন, বীর্য্য প্রয়োগ করেন, চিত্তকে আয়ত্তীভূত করিয়া উহাকে বশীভূত করেন। ভিক্ষুগণ! ইহাই সম্যক ব্যায়াম।

ভিক্ষুগণ। সম্যক স্মৃতি কি?

ভিক্ষুগণ! ভিক্ষু কায়ে কায়ানুপশ্যী হইয়া, উদ্দীপনা, সম্প্রজ্ঞান স্মৃতিসম্পন্ন হইয়া, লোক সুলভ অভিধ্যা দৌর্ম্মনস্য বিদূরিত করিয়া বিহার করেন, বেদনায়...চিত্তে—ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া উদ্দীপনা, সম্প্রজ্ঞান ও স্মৃতিসম্পন্ন হইয়া লোকসুলভ অভিধ্যা ও দৌর্ম্মনস্য বিদূরিত করিয়া বিহার করেন। ভিক্ষুগণ! ইহাই সম্যক স্মৃতি।

ভিক্ষুগণ! সম্যক সমাধি কি?

ভিক্ষুগণ! ভিক্ষু কাম হইতে বিবিক্ত হইয়া, অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া, সবিতর্ক সবিচার বিবেকজ প্রীতিসুখমণ্ডিত প্রথম ধ্যান লাভ করিয়া বিহার করেন। বিতর্কবিচারের উপশমে তিনি অধ্যাত্মসম্প্রাদী, চিত্তের একীভাব আনয়নকারী, অবিতর্ক, অবিচার, সমাধিজ, প্রীতিসুখমণ্ডিত দ্বিতীয় ধ্যান লাভ করিয়া বিহার করেন। তিনি প্রীতিতেও বৈরাগ্য উৎপাদন করিয়া উপেক্ষা সম্পন্ন স্মৃতিমান ও সম্প্রজ্ঞাত হইয়া বিহার করেন; তিনি কায়ে সুখ অনুভব করেন—যে সুখ সম্বন্ধে আর্য্যগণ কহিয়া থাকেন 'উপেক্ষক, স্মৃতিমান, সুখবিহারী—এবং এইরূপে তৃতীয় ধ্যান লাভ করিয়া বিরাজ করেন। ভিক্ষু সুখ ও দুঃখ উভয়ই বর্জ্জন করিয়া, পূর্ব্বেই সৌমনস্য-দৌর্ম্মনস্যের তিরোভাব সাধন করিয়া, না-দুঃখ না-সুখ রূপ উপেক্ষা ও স্মৃতি দ্বারা পরিশুদ্ধ চিত্তে চতুর্থ ধ্যান লাভ করিয়া বিহার করেন। ভিক্ষুগণ! ইহাই সম্যক সমাধি।

ভিক্ষুগণ! ইহাই দুঃখ নিরোধের মার্গ আর্যসত্য।

এইরূপে ভিক্ষু অধ্যাত্মে, বাহিরে অথবা অধ্যাত্মে ও বাহিরে ধর্মে ধর্মানুপশ্যী হইয়া অবস্থান করেন, ধর্মে উৎপত্তিধর্মানুপশ্যী হইয়া বিহার করেন, বিনাশধর্মানুপশ্যী হইয়া বিহার করেন, উৎপত্তি ও বিনাশধর্মানুপশ্যী হইয়া বিহার করেন, 'ধর্মসমূহ বিদ্যমান' তাঁহার এই স্মৃতি উৎপন্ন হয় কেবল মাত্র জ্ঞান ও প্রতিস্মৃতির জন্য, তিনি অনিশ্রিত হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতেই আসক্তির উৎপাদন করেন না। ভিক্ষুগণ! এইরূপেই ভিক্ষু চারি আর্যসত্যে ধর্মে ধর্মানুপশ্যী হইয়া বিহার করেন।

২২। ভিক্ষুগণ। যে কেহ এই চতুর্বিধ স্মৃতি-প্রস্থান এইরূপ সপ্তবর্ষ-কাল ভাবনা করিবেন, তাঁহার দ্বিবিধ ফলের যে কোন একটি প্রাপ্য: এই জগতেই অরহত্ত্ব লাভ, অথবা দেহান্তে অনাগামিতা। ভিক্ষুগণ! সপ্তবর্ষের প্রয়োজন নাই, যে কেহ এই চতুর্বিধ স্মৃতি-প্রস্থান ছয় বৎসর, কাল এইরূপে ভাবনা করিবেন, অথবা পাঁচ বৎসর, অথবা চারি বৎসর, অথবা তিন বৎসর, অথবা দুই বৎসর, অথবা এক বৎসর, এইরূপে ভাবনা করিবেন, তাঁহার দ্বিবিধ ফলের যে কোন একটি প্রাপ্য: এই জগতেই অরহত্ত্ব লাভ, অথবা দেহান্তে অনাগামিতা। ভিক্ষুগণ! এক বৎসরের প্রয়োজন নাই, যে কেহ এই চতুর্বিধ স্মৃতি-প্রস্থান সাত মাস, অথবা ছয় মাস, অথবা পাঁচ মাস, অথবা চারি মাস, অথবা তিন মাস, অথবা দুই মাস, অথবা একমাস, অথবা অর্দ্ধমাস এইরূপে ভাবনা করিবেন, তাঁহার দ্বিবিধ ফলের যে কোন একটি প্রাপ্য: এই জগতেই অরহত্ত্ব লাভ, অথবা দেহান্তে অনাগামিতা। ভিক্ষুগণ। অর্দ্ধমাসের প্রয়োজন নাই, যে কেহ এই চতুর্বিধ স্মৃতি-প্রস্থান এক সপ্তাহ এইরূপে ভাবনা করিবেন, তাঁহার দ্বিবিধ ফলের যে কোন একটি প্রাপ্য: এই জগতেই অরহত্ত্ব লাভ, অথবা দেহান্তে অনাগামিতা। এই নিমিত্তই উক্ত হইয়াছে, 'ভিক্ষুগণ! সত্ত্বগণের বিশুদ্ধির নিমিত্ত, শোক ও বিলাপের জন্য, দুঃখ ও দৌর্মনস্য দূর করিবার জন্য, সত্য প্রাপ্তি ও নির্বাণের সাক্ষাতকারের নিমিত্ত চারি স্মৃতি-প্রস্থান একমাত্র মার্গ।'

ভগবান এইরূপ কহিলেন। আনন্দিত হইয়া ভিক্ষুগণ ভগবদ্বাক্যের অভিনন্দন করিলেন।

মহাসতিপট্‌ঠান সূত্রান্ত সমাপ্ত।

# ২৩। পায়াসি সুত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। এক সময়ে আয়ুষ্মান কুমার-কস্সপ পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষু সঙ্ঘের সহিত কোশলদেশে ভ্রমণ করিতে করিতে তত্রত্য সেতব্যা নামক নগরে উপস্থিত হইলেন। তিনি সেতব্যার উত্তরে স্থিত সিংসপ বনে অবস্থান করিতে লাগিলেন। ঐ সময় রাজন্য পায়াসি রাজভোগ্য রাজদায়, ব্রহ্মদেয়-রূপে কোশলরাজ পসেনদি কর্তৃক প্রদত্ত জনাকীর্ণ, তৃণ-কাষ্ঠ-উদক-ধান্য সম্পন্ন সেতব্যাতে বাস করিতেছিলেন।

২। ঐ সময় রাজন্য পায়াসির এইরূপ পাপদৃষ্টি উৎপন্ন হইয়াছিল ঃ পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকর্ম্ম ও কুকর্ম্মের ফল নাই। সেতব্যার ব্রাহ্মণ ও গৃহপতিগণ শুনিলেন ঃ 'গৌতমের শ্রাবক শ্রমণ কুমার-কস্সপ পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষু সঙ্ঘের সহিত ভ্রমণ করিতে করিতে সেতব্যায় উপনীত হইয়া উহার উত্তরস্থ সিংসপ বনে অবস্থান করিতেছেন। সেই পূজনীয় কুমার কস্সপের সম্বন্ধে একরূপ যশোগীতি বিস্তৃত হইয়াছে ঃ "তিনি পণ্ডিত, অভিজ্ঞ, মেধাবী, বহুশ্রুত, সুবক্তা, সুপ্রতিভ, সম্মানার্হ এবং অরহত। তথারূপ অরহতের দর্শন কল্যাণজনক।" অনন্তর সেতব্যার ব্রাহ্মণ ও গৃহপতিগণ সেতব্যা হইতে নিষ্ক্রান্ত হইয়া ভিন্ন ভিন্ন বহু দলে বিভক্ত হইয়া উত্তর দিকে সিংসপ বনাভিমুখে গমন করিলেন।

৩। ঐ সময় রাজন্য পায়াসী দিবা বিশ্রামের নিমিত্ত প্রাসাদোপরি গমন করিয়াছিলেন। তিনি দেখিলেন সেতব্যার ব্রাহ্মণ ও গৃহপতিগণ সেতব্যা হইতে নিষ্ক্রান্ত হইয়া ভিন্ন ভিন্ন বহু দলে বিভক্ত হইয়া উত্তরে সিংসপা বনাভিমুখে অগ্রসর হইতেছেন। উহা দেখিয়া তিনি মন্ত্রীকে কহিলেন ঃ

'মন্ত্রি! [সেত]ব্যার ব্রাহ্মণ ও গৃহপতিগণ কি নিমিত্ত এইরূপে সিংসপা বনাভিমুখে অগ্রসর হইতেছেন? উত্তরে মন্ত্রী তাঁহাকে সমস্ত কহিলেন। তখন তিনি মন্ত্রীকে কহিলেন, 'তুমি সেতব্যার ব্রাহ্মণ-গৃহপতিগণের নিকট গমন করিয়া তাঁহাদিগকে বল ঃ "রাজন্য পায়াসী এইরূপ কহিয়াছেন ঃ আপনারা অপেক্ষা করুন, রাজন্য পায়াসি শ্রমণ কুমার-কস্সপকে দর্শন

কবিবাব নিমিত্ত আসিবেন।" শ্রমণ কুমাব কস্‌সপ সেতব্যাব অজ্ঞ ও অনভিজ্ঞ ব্রাহ্মণ ও গৃহপতিগণকে পূর্ব্বে হইতেই উপদেশ দিতেছেন ঃ "পবলোকেব অস্তিত্ব আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতিব ফল আছে।" কিন্তু, মন্ত্রি। পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই।'

'তথাস্তু' বলিযা মন্ত্রী বাজন্য পাযাসিব আজ্ঞা পালন কবিলেন।

৪। তদনন্তব বাজন্য পাযাসি সেতব্যাব ব্রাহ্মণ ও গৃহপতিগণ পবিবৃত হইযা সিংসপা বনে আযুষ্মান কুমাব কস্‌সপেব নিকট গমন কবিযা তাঁহাকে অভিবাদন পূর্ব্বক প্রীত্যালাপান্তে এক প্রান্তে উপবেশন কবিলেন। সেতব্যাব ব্রাহ্মণ-গৃহপতিগণও কেহ কেহ তাঁহাকে অভিবাদনপূর্ব্বক একান্তে আসন গ্রহণ কবিলেন, কেহ কেহ তাঁহাব সহিত প্রীত্যালাপপূর্ব্বক ঐবূপে উপবিষ্ট হইলেন, কেহ কেহ তাঁহাব দিকে অঞ্জলি প্রণত কবিযা পূর্ব্বোক্তবূপে উপবেশন কবিলেন, কেহ কেহ নামগোত্র প্রকাশ পূর্ব্বক উক্তবিধবূপে আসন গ্রহণ কবিলেন, কেহ কেহ মৌনী হইযা একান্তে বসিলেন।

৫। আসন গ্রহণান্তে বাজন্য পাযাসি আযুষ্মান কুমাব কস্‌সপকে কহিলেন ঃ

'হে কস্‌সপ। আমি এইবূপ মত এইবূপ দৃষ্টি পোষণ কবি ঃ পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই।'

'হে বাজন্য। এবূপ মত ও দৃষ্টিসম্পন্ন কাহাকেও আমি দেখি নাই, এবূপ কাহাবও কথা শুনিও নাই। কিবূপে ইহা বলা সম্ভব ; পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই ? বাজন্য। এ বিষযে আমি আপনাকে প্রশ্ন কবিব, আপনি ইচ্ছানুবূপ উত্তব দিন। বাজন্য! আপনি কি মনে কবেন ? এই যে চন্দ্র ও সূর্য্য—ইহাবা কি ইহলোকে অথবা পবলোকে ? ইহাবা দেব অথবা মনুষ্য ?'

'হে কস্‌সপ। চন্দ্র ও সূর্য্য পবলোকে, ইহলোকে নহে, তাহাবা দেব, মনুষ্য নহে।'

'হে বাজন্য। ইহা হইতেই আপনাব সিদ্ধান্ত কবা উচিত ঃ পবলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতিব ফল আছে।'

৬। 'শ্রদ্ধেয কস্‌সপ যাহাই বলুন, এ বিষযে আমাব এই মত ঃ পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই।'

'হে রাজপুত্র! এমন কোন প্রমাণ আছে কি যাহার বলে আপনি কহিতেছেন উহাদের অস্তিত্ব নাই ?'

'হে কস্সপ। প্রমাণ আছে।'

'রাজপুত্র! কিরূপ প্রমাণ ?'

'শ্রদ্ধেয় কস্সপ। আমার মিত্র ও অমাত্যগণ ছিলেন, রক্তের সম্পর্কযুক্ত জ্ঞাতিগণ ছিলেন, যাঁহারা প্রাণ বধ করিতেন, অদত্তের গ্রহণ করিতেন, ব্যভিচার করিতেন, যাঁহারা মিথ্যাভাষী ছিলেন, যাঁহারা পিশুন ও পরুষ বাক্য উচ্চারণ করিতেন, তুচ্ছ প্রলাপে রত হইতেন, যাঁহারা লোভযুক্ত, যাঁহারা দ্বেষযুক্ত চিত্ত ও মিথ্যাদৃষ্টিসম্পন্ন ছিলেন। কোন সময়ে তাঁহারা রোগগ্রস্ত হইয়া দারুণ দুঃখ প্রাপ্ত হইলে যখন আমি জানিয়াছি যে তাঁহাদের আরোগ্য লাভের আশা নাই তখন আমি তাঁহাদের নিকট গিয়া এইরূপ কহিয়াছি ঃ "কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা এইরূপ মত ও এইরূপ দৃষ্টিসম্পন্ন ঃ—যাহারা প্রাণবধ করে, অদত্তের গ্রহণ করে, ব্যভিচার করে, মিথ্যা কহে, পিশুন ও পরুষবাক্য উচ্চারণ করে, তুচ্ছ প্রলাপে রত হয়, যাহারা লোভযুক্ত, দ্বেষযুক্ত-চিত্ত ও মিথ্যাদৃষ্টিসম্পন্ন, তাহারা দেহের বিনাশে মৃত্যুর পর অপায়-দুর্গতি বিনিপাত সম্পন্ন নিরয়ে উৎপন্ন হয়। আপনারা প্রাণবধ করিয়াছেন, অদত্তের গ্রহণ করিয়াছেন, ব্যভিচার করিয়াছেন, মিথ্যা কহিয়াছেন, পিশুন ও পরুষ-বাক্য উচ্চারণ করিয়াছেন, লোভানুযুক্ত হইয়াছেন, দ্বেষদুষ্ট-চিত্ত ও মিথ্যাদৃষ্টি সম্পন্ন হইয়াছেন। যদি আপনাদের ঐ সকল শ্রমণ ও ব্রাহ্মণগণের বাক্য সত্য হয়, আপনারা মৃত্যুর পর দেহের বিনাশে অপায় দুর্গতি-বিনিপাত সম্পন্ন নিরয়ে উৎপন্ন হইবেন। মৃত্যুর পর দেহের বিনাশে যদি আপনার ঐরূপ দশাগ্রস্ত হন, তাহা হইলে আমার নিকট আসিয়া কহিবেন ঃ পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে। "আমি আপনাদের প্রতি শ্রদ্ধাবান, আপনারা বিশ্বাসার্হ, আপনারা যাহা স্বয়ং দেখিবেন, আমি তাহাই গ্রহণ করিব।" যদিও তাঁহারা আমার অনুরোধ রক্ষা করিতে সম্মত হইয়াছিলেন, তথাপি তাঁহারা আসিয়া আমাকে কিছু কহেন নাই, কোন দূতও প্রেরণ করেন নাই। এই প্রমাণের দ্বারা আমি বুঝিতে পারি পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

৭। 'তাহা হইলে, হে রাজপুত্র, আমি আপনাকে প্রশ্ন করিব, আপনি ইচ্ছানুরূপ উত্তর দিতে পারেন। রাজপুত্র। আপনি কি মনে

করেন ? মনে করুন আপনার কর্ম্মচারীগণ কোন কুক্রিয়াসক্ত চোরকে ধৃত করিয়া লইয়া আসিয়া কহিল : "দেব ! এই পুরুষ কুক্রিয়াসক্ত চোর, আপনি ইচ্ছানুরূপ ইহার দণ্ড বিধান করুন।" আপনি তাহাদিগকে কহিলেন : "এরূপ ক্ষেত্রে ইহার বাহুদ্বয় দৃঢ় রজ্জু দ্বারা পশ্চাদ্দিকে উত্তমরূপে বাঁধিয়া, শির মুণ্ডিত করিয়া, উচ্চ ঢক্কা নিনাদসহ রথ্যা হইতে রথ্যান্তরে, সিংঘাটক হইতে সিংঘাটকে লইয়া গিয়া দক্ষিণ দিকের দ্বার দিয়া নিষ্ক্রান্ত হইয়া নগরের দক্ষিণে বধ্য ভূমিতে ইহার শিরচ্ছেদন কর।" তাঁহারা 'তথাস্তু' বলিয়া আপনার আদেশ পালনে রত হইয়া তাহাকে বধ্যভূমিতে উপবেশন করাইল। সেই পুরুষটি কি ঘাতকগণের নিকট এইরূপ অনুমতি প্রাপ্ত হইবে : "ঘাতক মহাশয়গণ ! অমুক গ্রামে অথবা নিগমে আমার বন্ধু-বান্ধব ও রক্তের সম্পর্ক বিশিষ্ট জ্ঞাতিগণ আছে, আমি তাহাদিগকে দেখা দিয়া না আসা পর্য্যন্ত আপনারা অপেক্ষা করুন ?" পুরুষটি এইরূপ কহিতে কহিতেই কি ঘাতক-গণ উহার শিরচ্ছেদ করিবে না ?'

'পূজ্য কস্সপ ! সে ঐরূপ অনুমতি পাইবে না, এবং ঘাতকগণ তাহার শিরচ্ছেদ করিবে।'

'হে রাজপুত্র ! সেই চোর মনুষ্য হইয়াও যদি মনুষ্য-ভূত ঘাতকগণের নিকট ঐরূপ অনুমতি লাভ না করে, তাহা হইলে কিরূপে আপনার পূর্ব্বোক্তি-রূপ মিত্র ও অমাত্যগণ, রক্তের সম্পর্কযুক্ত জ্ঞাতিগণ মরণান্তে দেহের বিনাশে দুর্গতিসম্পন্ন নিরয়ে উৎপন্ন হইয়া নরক-পালগণের নিকট এইরূপ অনুমতি প্রাপ্ত হইবে : "ঘাতক মহাশয়গণ ! আমরা রাজন্য পায়াসির নিকট গিয়া পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে এই কথা তাঁহার নিকট জ্ঞাপন করিয়া না আসা পর্য্যন্ত আপনারা অপেক্ষা করুন ?" '

৮। 'শ্রদ্ধেয় কস্সপ যাহাই বলুন, এ বিষয়ে আমার এই মত : পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

'হে রাজপুত্র ! এমন কোন প্রমাণ আছে কি যাহার বলে আপনি কহিতেছেন উহাদের অস্তিত্ব নাই ?'

'হে কস্সপ ! প্রমাণ আছে।'

'হে রাজপুত্র ! কি রূপ প্রমাণ ?'

'শ্রদ্ধেয় কস্সপ ! আমার মিত্র ও অমাত্যগণ ছিলেন, রক্তের সম্পর্কযুক্ত

জ্ঞাতিগণ ছিলেন, যাঁহাবা প্রাণবধ করিতেন না, অদত্তের গ্রহণ কবিতেন না, ব্যভিচাব কবিতেন না, যাঁহাবা মিথ্যাভাষী ছিলেন না, যাঁহাবা পিশুন ও পরুষবাক্য উচ্চাবণ কবিতেন না, তুচ্ছ প্রলাপে বত হইতেন না, যাঁহারা লোভ-যুক্ত ছিলেন না, যাঁহাবা দ্বেষদুষ্ট-চিত্ত ও মিথ্যাদৃষ্টি সম্পন্ন ছিলেন না। কোন সময়ে তাঁহাবা বোগগ্রস্ত হইযা দারুণ দুঃখপ্রাপ্ত হইলে যখন আমি জানিযাছি যে তাঁহাদের আবোগ্য লাভেব আশা নাই তখন আমি তাঁহাদেব নিকট গিযা এইরূপ কহিযাছি: "কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহাবা এইরূপ মত ও এইরূপ দৃষ্টি সম্পন্ন:—যাহাবা প্রাণবধ কবে না, অদত্তেব গ্রহণ কবে না, ব্যভিচাব কবে না, মিথ্যা কহে না, পিশুন ও পরুষবাক্য উচ্চারণ কবে না, তুচ্ছ প্রলাপে রত হয় না, যাহাবা লোভযুক্ত নহে, দ্বেষ-দুষ্ট-চিত্ত ও মিথ্যা দৃষ্টি সম্পন্ন নহে, তাহাবা মৃত্যুব পব দেহেব বিনাশে সুগতি-সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হয। আপনাবা প্রাণবধ কবেন নাই, অদত্তেব গ্রহণ কবেন নাই, ব্যভিচাব কবেন নাই, মিথ্যা কহেন নাই, পিশুন ও পরুষ বাক্য উচ্চাবণ কবেন নাই, লোভানুযুক্ত হন নাই, দ্বেষ-দুষ্ট-চিত্ত ও মিথ্যাদৃষ্টি-সম্পন্ন হন নাই। যদি আপনাদেব ঐ সকল শ্রমণ ও ব্রাহ্মণেব বাক্য সত্য হয, আপনাবা মৃত্যুব পব দেহেব বিনাশে সুগতিসম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইবেন। মৃত্যুব পব দেহেব বিনাশে যদি আপনাবা ঐরূপ দশা প্রাপ্ত হন, তাহা হইলে আমাব নিকট আসিযা কহিবেন: পবলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতিব ফল আছে। আমি আপনাদেব প্রতি শ্রদ্ধাবান, আপনাবা বিশ্বাসার্হ, আপনাবা যাহা স্বযং দেখিবেন, আমি তাহাই গ্রহণ কবিব।" যদিও তাঁহাবা আমাব অনুবোধ বক্ষা করিতে সম্মত হইযাছিলেন, তথাপি তাঁহাবা আসিযা আমাকে কিছু কহেন নাই, কোন দূতও প্রেবণ কবেন নাই। এই প্রমাণেব দ্বাবা আমি বুঝিতে পাবি পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই।'

৯। 'তাহা হইলে, হে রাজপুত্র! একটি উপমা দিতেছি। উপমা দ্বাবাও কোন কোন বিজ্ঞ ব্যক্তি কথিত বাক্যেব অর্থ জানিতে পাবেন। হে বাজপুত্র, কোন পুরুষ মলকূপে আশীর্ষ নিমগ্ন। আপনি কর্ম্মচাবীগণকে আদেশ কবিলেন: "তোমবা পুরুষটিকে মলকূপ হইতে উদ্ধাব কব।" তাহাবা "তথাস্তু" বলিযা পুরুষটিকে মলকূপ হইতে উদ্ধার কবিল। আপনি তাহাদিগকে কহিলেন: "এক্ষণে বংশপেষিকাদ্বাবা ঐ ব্যক্তিব দেহ মার্জ্জিত

করিয়া উহা হইতে মল দূরীভূত কর।" তাহারা "তথাস্তু" কহিয়া আপনার আদেশ পালন করিল। আপনি তাহাদিগকে কহিলেন: "এক্ষণে পাণ্ডুমৃত্তিকা দ্বারা ঐ ব্যক্তির দেহ তিনবার মর্দ্দিত কর।" তাহারা আপনার আদেশ পালন করিল। আপনি তাহাদিগকে কহিলেন: "এক্ষণে পুরুষটিকে সূক্ষ্ম চূর্ণ সহযোগে উত্তমরূপে তিনবার স্নাত কর।" তাহারা আপনার আদেশ পালন করিল। আপনি তাহাদিগকে কহিলেন: "এক্ষণে ঐ ব্যক্তির কেশ ও শ্মশ্রুর বিন্যাস সাধন কর।" তাহারা আপনার আদেশ পালন করিল। আপনি তাহাদিগকে কহিলেন: "এক্ষণে পুরুষটিকে মহার্ঘ মাল্য, বিলেপন ও বস্ত্রাদি দ্বারা ভূষিত কর।" তাহারা আপনার আদেশ পালন করিল। আপনি তাহাদিগকে কহিলেন: "এক্ষণে পুরুষটিকে প্রাসাদে লইয়া গিয়া পঞ্চেন্দ্রিয় ভোগ্য দ্রব্যাদির দ্বারা উহার সেবা কর।" তাহারা আপনার আদেশ পালন করিল। রাজপুত্র! আপনি কি মনে করেন? সেই সুস্নাত, সুবিলিপ্ত, সুবিন্যস্ত কেশ-শ্মশ্রু, মাল্যাভরণভূষিত, শুভ্রবস্ত্র পরিহিত, প্রাসাদস্থিত, পঞ্চেন্দ্রিয়-ভোগ্যদ্রব্যাদির দ্বারা পরিবেষ্টিত ও সেবিত পুরুষটি কি পুনরায় সেই মলকূপে নিমগ্ন হইতে চাহিবে?"

'মাননীয় কস্সপ! সে চাহিবে না।'

'কি কারণে?'

'মাননীয় কস্সপ! মলকূপ অশুচি এবং অশুচিরূপে জ্ঞাত, দুর্গন্ধময়, ঘৃণিত, বিপ্রকর্ষক এবং ঐরূপে জ্ঞাত।' 'হে রাজপুত্র! এইরূপেই মনুষ্যগণ দেবগণের নিকট অশুচি এবং অশুচিরূপে জ্ঞাত, দুর্গন্ধময়, ঘৃণিত, বিপ্রকর্ষক এবং ঐরূপে জ্ঞাত। হে রাজন্য, শত যোজন দূর হইতে মনুষ্যগন্ধ দেবগণ কর্ত্তৃক অনুভূত হয়। ঐ সকল মিত্র ও অমাত্যগণ, রক্তের সম্পর্কযুক্ত জ্ঞাতিগণ যাঁহারা প্রাণবধে বিরত হইয়া, অদত্তের গ্রহণে বিরত হইয়া, ব্যভিচারে বিরত হইয়া মৃষাবাদ হইতে বিরত হইয়া, পিশুন ও পরুষবাক্য হইতে বিরত হইয়া, তুচ্ছ প্রলাপে বিরত হইয়া, লোভহীন অব্যাপন্ন চিত্ত ও সম্যক্ দৃষ্টিসম্পন্ন হইয়া মৃত্যুর পর, দেহের বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়াছেন, তাঁহারা কি আসিয়া কহিবেন: "পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে?" হে রাজপুত্র! এই যুক্তির দ্বারাও আপনার গ্রহণ করা উচিত যে, পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে।'

১০। শ্রদ্ধেয় কস্‌সপ যাহাই বলুন, এ বিষয়ে আমার এই মত ঃ পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই ?'

'হে রাজপুত্র! এমন কোন প্রমাণ আছে কি যাহার বলে আপনি কহিতেছেন উহাদের অস্তিত্ব নাই।'

'হে কস্‌সপ। প্রমাণ আছে।'

'রাজন্য। কিরূপ প্রমাণ ?'

'শ্রদ্ধেয় কসস্‌প! আমার মিত্র ও অমাত্যগণ এবং রক্তের সম্পর্কযুক্ত জ্ঞাতি-গণ ছিলেন, যাঁহারা প্রাণবধ, অদত্তের গ্রহণ, ব্যভিচার, মৃষাবাদ এবং সুরা-সেবয়-মদ্য পানরূপ প্রমাদে বিরত ছিলেন। কোন সময়ে তাঁহারা রোগগ্রস্ত হইয়া দারুণ দুঃখপ্রাপ্ত হইলে যখন আমি জানিয়াছি যে তাঁহাদের আরোগ্য লাভের আশা নাই, তখন আমি তাঁহাদের নিকট গিয়া এইরূপ কহিয়াছি ঃ "কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা এইরূপ মত ও এইরূপ দৃষ্টি সম্পন্ন—যাহারা প্রাণবধ, অদত্তের গ্রহণ, ব্যভিচার, মৃষাবাদ এবং সুরা মেরয়-মদ্যপান রূপ প্রমাদে বিরত, তাহারা মৃত্যুর পর দেহের বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়া ত্রায়স্ত্রিংশ দেবগণের সাহচর্য লাভ করে। আপনারা ঐ সকল কর্মে বিরত। যদি আপনাদের ঐ সকল শ্রমণ ও ব্রাহ্মণের বাক্য সত্য হয়, আপনারা মৃত্যুর পর দেহের বিনাসে সুগতিসম্পন্ন স্বর্গ-লোকে উৎপন্ন হইয়া ত্রায়স্ত্রিংশ দেবগণের সাহচর্য্য লাভ করিবেন। যদি মৃত্যুর পর দেহের বিনাশে আপনাদের উক্তরূপ সুগতি লাভ হয়, আপনারা আসিয়া আমাকে কহিবেন—পরলোক আছে, উপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে। আমি আপনাদের প্রতি শ্রদ্ধাবান, আপনারা বিশ্বাসার্হ, আপনারা যাহা স্বয়ং দেখিবেন, আমি তাহাই গ্রহণ করিব।" যদিও তাঁহারা আমার অনুরোধ রক্ষা করিতে সম্মত হইয়াছিলেন, তথাপি তাঁহারা আসিয়া আমাকে কিছু কহেন নাই, কোন দূতও প্রেরণ করেন নাই। এই প্রমাণের দ্বারা আমি বুঝিতে পারি পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।"

১১। 'তাহা হইলে, হে রাজপুত্র। আমি আপনাকে প্রশ্ন করিব, আপনি ইচ্ছানুরূপ উত্তর দিতে পারেন। হে রাজন্য! যাহা মানুষের এক-শত বৎসর, ত্রয়স্ত্রিংশ দেবগণের তাহা এক রাত্রি ও একদিন। ঐরূপ ত্রিংশতি দিবা-রাত্রিতে এক মাস, ঐরূপ মাসের দ্বাদশ মাসে বৎসর, ঐরূপ বৎসরের

দিব্য সহস্র বৎসর ত্রয়স্ত্রিংশ দেবগণের আয়ুপ্রমাণ। আপনার যে সকল মিত্র ও অমাত্যগণ, রক্তের সম্পর্কযুক্ত জ্ঞাতিগণ, প্রাণাতিপাত, অদত্তের গ্রহণ, ব্যভিচার, মৃষাবাদ এবং সুরাপান হইতে বিরত ছিলেন, তাঁহারা মৃত্যুর পর দেহের বিনাশে সুগতি প্রাপ্ত হইয়া স্বর্গে ত্রায়স্ত্রিংশ দেবগণের সন্নিধানে পুনর্জন্ম লাভ করিয়াছেন। যদি তাঁহাদের মনে হয়ঃ "আমরা দুই অথবা তিন রাত্রি-দিবা দিব্য পঞ্চেন্দ্রিয়ভোগ্য বস্তুতে লিপ্ত ও লীন হইয়া বিহার করিয়া লই, পরে আমরা রাজন্য পায়াসির নিকট গিয়া জ্ঞাপন করিবঃ পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে," তাঁহারা কি আসিয়া কহিবেনঃ পরলোক নাই, ঔপপাতির সত্ত্ব, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে?'

'অবশ্যই নহে। তাহার বহুপূর্বেই আমাদের মরিয়া যাইবার কথা। কিন্তু পূজ্য কস্সপকে কে কহিলঃ ত্রায়স্ত্রিংশ-দেবলোক আছে" অথবা "ত্রায়স্ত্রিংশ দেবগণ এইরূপ দীর্ঘায়ু?" আমরা কস্সপের ঐরূপ কথায় বিশ্বাস স্থাপন করি না।'

'হে রাজন্য। যেরূপ জাত্যন্ধ পুরুষ কৃষ্ণ ও শুক্ল পদার্থ, নীল পীত লোহিত মঞ্জিষ্ঠ বর্ণবিশিষ্ট পদার্থ দেখিতে পায় না, সম ও বিষম দেখিতে পায় না, নক্ষত্র, চন্দ্র, সূর্য্য দেখিতে পায় না। সে যদি এইরূপ কহেঃ "কৃষ্ণ ও শুক্ল পদার্থ নাই, কেহ উহা দেখিতে পায় না, নীল, পীত, লোহিত, মঞ্জিষ্ঠ-বর্ণবিশিষ্ট পদার্থ নাই, কেহ ঐ সকল দেখিতে পায় না, সম ও বিষম নাই, নক্ষত্র-চন্দ্র-সূর্য্য নাই, কেহ ঐ সকল দেখিতে পায় না, আমি উহা জানিনা ও দেখিতে পাইনা, অতএব উহার অস্তিত্ব নাই।" রাজন্য। পুরুষটি ঐরূপ কহিলে কি তাহার বাক্য যথার্থ হইবে।"

'হে কস্সপ। তাহা হইবে না। আপনি যে সকল পদার্থের উল্লেখ করিয়াছেন, তাহাদের অস্তিত্ব আছে, এবং তাহাদের দর্শকও আছে। "আমি উহা জানি না ও দেখি না, অতএব উহার অস্তিত্ব নাই" এরূপ কহিলে উহা যথার্থ উক্তি হইবে না।'

'হে রাজন্য। সেইরূপেই আপনি জাত্যন্ধের ন্যায় প্রতীয়মান হইতেছেন, যেহেতু আপনি কহিতেছেনঃ পূজ্য কস্সপকে কে কহিলঃ 'ত্রায়স্ত্রিংশ দেবলোক আছে' অথবা 'ত্রায়স্ত্রিংশ দেবগণ এইরূপ দীর্ঘায়ু?' আমরা কস্সপের ঐরূপ কথায় বিশ্বাস স্থাপন করি না।"

'হে রাজন্য! আপনি যেরূপ মনে করিতেছেন সেরূপ মাংসচক্ষুদ্বারা পরলোকের দর্শন সম্ভব নয়। হে রাজন্য! যে সকল শ্রমণ ব্রাহ্মণ অরণ্যে শব্দহীন সুদূর বনপ্রস্থে বাস করে, তাঁহারা তথায় অপ্রমত্ত, উৎসাহসম্পন্ন ও দৃঢ়সংকল্প হইয়া দিব্যচক্ষু লাভ করেন, তাঁহারা অমানুষী বিশুদ্ধ দিব্চক্ষু-দ্বারা ইহলোক, পরলোক এবং ঔপপাতিক সত্ত্ব দর্শন করেন। হে রাজন্য। এই-রূপেই পরলোক দর্শন করিতে হয়, আপনি যেরূপ মনে করিতেছেন সেরূপ মাংসচক্ষুদ্বারা নহে। হে রাজন্য। এই যুক্তির দ্বারাও আপনার গ্রহণ করা উচিত যে,পরলোক আছে ঔপপাতিক সত্ত্ব আছে,, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে।'

১২। 'শ্রদ্ধেয় কস্সপ যাহাই বলুন, এ বিষয়ে আমার এই মত পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

'হে রাজপুত্র! এমন কোন প্রমাণ আছে কি (পদচ্ছেদ সং ১০ দ্রষ্টব্য)।

'হে কস্সপ। প্রমাণ আছে।'

'রাজন্য। কিরূপ প্রমাণ?'

'হে কস্সপ। আমি দেখিতে পাই, এমন শ্রমণ ও ব্রাহ্মণগণ আছেন যাঁহারা শীলসম্পন্ন, সদ্গুণান্বিত, জীবনধারণার্থী, মরণবিমুখ, সুখকামী এবং দুঃখ পরিহারী, তখন, হে কস্সপ। আমার মনে এইরূপ চিন্তার উদয় হয়ঃ যদি এই সকল শ্রদ্ধেয় শীলসম্পন্ন, সদ্গুণান্বিত শ্রমণ ও ব্রাহ্মণগণ এইরূপ জ্ঞাত হইয়া থাকেনঃ "আমরা মরণের পর শ্রেয়ঃ লাভ করিব," তাহা হইলে তাঁহারা বিষপান করিবেন, অথবা স্বদেহে অস্ত্রাঘাত করিবেন, অথবা উদ্বন্ধনে প্রাণ-ত্যাগ করিবেন, অথবা উত্তুঙ্গ স্থল হইতে পতিত হইবেন। যেহেতু ঐ সকল শ্রমণ ও ব্রাহ্মণ মরণের পর শ্রেয়ঃ লাভ করিবেন এরূপ জ্ঞানসম্পন্ন নহেন, সেই হেতু তাঁহারা মরণবিমুখ, সুখকামী এবং দুঃখপরিহারী। এই প্রমাণের দ্বারাও আমি বুঝিতে পারি পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

১৩। 'তাহা হইলে, হে রাজপুত্র! একটি উপমা দিতেছি। উপমা দ্বারাও কোন কোন বিজ্ঞ ব্যক্তি কথিত বাক্যের অর্থ জানিতে পারেন। হে রাজন্য। অতীতকালে জনৈক ব্রাহ্মণের দুই পত্নী ছিল, এক পত্নীর দশ অথবা দ্বাদশ বর্ষ বয়স্ক পুত্র, অপরা আসন্ন প্রসবা গর্ভিণী, এই সময়ে ব্রাহ্মণের মৃত্যু হইল। তদনন্তর ব্রাহ্মণের পুত্র মাতার সপত্নীকে কহিল;

"ভবতি। ধন, ধান্য- রজত অথবা স্বর্ণ যাহা কিছু আছে সকলই আমার। ইহাতে আপনার কিছুই নাই, আমার পিতার উত্তরাধিকার আমায় অর্পণ করুন।" এইরূপ উক্ত হইলে সেই ব্রাহ্মণী ব্রাহ্মণকুমারকে কহিল: "বৎস, আমার প্রসবকাল পর্য্যন্ত অপেক্ষা কর। যদি পুত্র সন্তান হয়, তাহারও এক অংশ হইবে, যদি কন্যা হয় সে তোমার পরিচারিকা হইবে।"

দ্বিতীয়বার ব্রাহ্মণ কুমার বিমাতাকে কহিল: "ভবতি! ধন, ধান্য... অর্পণ করুন।" দ্বিতীয়বার ব্রাহ্মণী কুমারকে কহিল: "বৎস, আমার... হইবে।"

'তৃতীয়বার ব্রাহ্মণ কুমার বিমাতাকে পূর্ব্বোক্তরূপ কহিলে ব্রাহ্মণী গর্ভে পুত্র অথবা কন্যা আছে তাহা জানিবার নিমিত্ত অস্ত্র গ্রহণপূর্ব্বক কক্ষাভ্যন্তরে প্রবেশ করিয়া স্বীয় গর্ভ বিদীর্ণ করিল। এইরূপে সেই মূঢ়া জ্ঞানহীনা নারী অনবহিত হইয়া দায়াদ্যের অন্বেষণে স্বীয় জীবন, গর্ভ ও ধন সমস্তই নষ্ট করিল। এইরূপেই, হে রাজন্য, আপনি অনবহিত হইয়া পরলোকের অন্বেষণে স্বীয় নির্ব্বুদ্ধিতা ও জ্ঞানহীনতার জন্য বিনষ্ট হইবেন। হে রাজন্য! শীলবান, ধার্ম্মিক, শ্রমণ ও ব্রাহ্মণগণ যাহা অপরিপক্ব তাহার পরিপক্বতা সাধনের প্রয়াসী হন না, তাঁহারা জ্ঞানী এবং পরিপাকের প্রতীক্ষায় থাকেন। শীলবান, ধার্ম্মিক শ্রমণ ও ব্রাহ্মণগণের জীবনের প্রয়োজন আছে। ঐ সকল শ্রমণ ও ব্রাহ্মণগণের আয়ু যতই দীর্ঘ হয় ততই উহা অধিকতর রূপে পুণ্য-প্রসূ হয়, বহু জনের হিত ও সুখসাধক হয়, সর্ব্বজগতের এবং একাধারে দেব ও মনুষ্যের মঙ্গল, হিত ও সুখে পর্য্যবসিত হয়। হে রাজন্য! এই যুক্তির দ্বারাও আপনার গ্রহণ করা উচিত যে, পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃত ও দুষ্কৃতির ফল আছে।'

১৪। 'শ্রদ্ধেয় কস্সপ যাহাই বলুন, এবিষয়ে আমার এই মত পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

'হে রাজপুত্র! এমন কোন প্রমাণ আছে কি ...' [ পদচ্ছেদ সং ১০ দ্রষ্টব্য ]।

'হে কস্সপ! প্রমাণ আছে।'

'রাজন্য, কিরূপ প্রমাণ?'

'হে কস্সপ! মনে করুন আমার পুরুষগণ চোর ধৃত করিয়া আমার সম্মুখে উপস্থিত করিল এবং কহিল: "দেব! এই ব্যক্তি চোর, পাপকারী,

আপনাব যেবূপ ইচ্ছা ইহার দন্ডবিধান কবুন।" আমি তাহাদিগকে কহিলাম ঃ "ইহাকে জীবিতাবস্থায কটাহে নিক্ষেপ পূর্ব্বক কটাহেব মুখ বন্ধ কবিযা উহা আর্দ্র চর্ম্মে আবৃত কবণান্তব আর্দ্র মৃত্তিকাব অবলেপন পূর্ব্বক উদ্ধ্মানোপরি বক্ষা করিয়া অগ্নি প্রজ্জ্বলিত কব।" তাহারা আমাব আদেশ পালন কবিল। যখন আমবা জানিলাম যে, মানুষটি মৃত, তখন কটাহটি নামাইযা বন্ধন মোচন পূর্ব্বক উহাব মুখ বিবৃবিত কবিযা উহা হইতে মানুষটিব আত্মা নিষ্ক্রান্ত হয কিনা দেখিবাব নিমিত্ত ধীবে ধীবে নিবীক্ষণ কবিতে লাগিলাম, কিন্তু উহাব আত্মাকে বহির্গত হইতে দেখিলাম না। এই প্রমাণেব দ্বাবাও আমি বুঝিতে পাবি পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।"

১৫। 'তাহা হইলে, হে বাজন্য! আমি আপনাকে প্রশ্ন কবিব, আপনি ইচ্ছানুবূপ উত্তব দিতে পাবেন। বাজন্য! আপনি কি মধ্যাহ্নে নিদ্রাকালে স্বপ্নে বমণীয আবাস, বন, ভূমি এবং পুষ্কবিণী দেখেন নাই?'

'শ্রদ্ধেয কস্সপ! আমি দেখিযাছি।'

'ঐ সমযে কি অতি তবুণ শিশুস্বভাবসম্পন্ন কুমাবীগণ আপনাব সেবায বত থাকে?'

'হে কস্সপ তাহা সত্য।'

'তাহাবা কি আপনার আত্মাকে প্রবেশ কবিতে অথবা নিষ্ক্রান্ত হইতে দেখে?'

'তাহাবা দেখে না।'

'হে বাজন্য, তাহারা জীবন্ত হইযাও আপনাব জীবিতাবস্থায আপনাব আত্মাকে প্রবেশ কবিতে অথবা নিষ্ক্রান্ত হইতে দেখে না। আপনি মৃত হইলে কি তাহাবা আপনাব আত্মাব প্রবেশ অথবা বহির্গমন দেখিতে পাইবে? এই যুক্তিদ্বাবাও আপনাব গ্রহণ কবা উচিত যে, পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতিব ফল আছে।'

১৬। 'শ্রদ্ধেয কস্সপ যাহাই বলুন, এ বিষযে আমাব এই মত ঃ পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই।'

'হে বাজপুত্র! এমন কোন প্রমাণ, আছে কি…' [পদচ্ছেদ সং ১০ দ্রষ্টব্য]

'হে কস্সপ। প্রমাণ আছে।'

'রাজন্য, কিরূপ প্রমাণ?'

'হে কস্সপ মনে করুন আমার পুরুষগণ চোর ধৃত করিয়া আমার সম্মুখে উপস্থিত করিল এবং কহিলঃ "দেব, এই ব্যক্তি চোর, পাপকারী, আপনার যেরূপ ইচ্ছা ইহার দণ্ড বিধান করুন।" আমি তাহাদিগকে কহিলামঃ "তোমরা তুলাদণ্ডের সাহায্যে জীবিতাবস্থায় এই পুরুষের দেহভার পরীক্ষা পূর্ব্বক ধনুর্গুণের দ্বারা তাহার শ্বাসরোধ ও তাহাকে হত্যা করিয়া পুনরায় তুলাদণ্ডে তাহার ভার পরীক্ষা কর।" তাহারা আমার আদেশ পালন করিল। জীবিতাবস্থায় মানুষটি লঘুতর, মৃদুতর এবং অধিকতর সুস্থই ছিল। মৃতাবস্থায় সে গুরুতর, পূর্ব্বাপেক্ষা অনম্য এবং দুর্বহ হইল। এই প্রমাণের দ্বারাও আমি বুঝিতে পারি পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

১৭। 'তাহা হইলে, হে রাজপুত্র! একটি উপমা দিতেছি। উপমা-দ্বারাও কোন কোন বিজ্ঞব্যক্তি কথিত বাক্যের অর্থ জানিতে পারেন। হে রাজপুত্র। মনে করুন কেহ তুলাদণ্ডে সর্ব্বদিন ব্যাপিয়া উত্তাপিত, আদীপ্ত, প্রজ্বলিত, জ্বলন্ত আভায়ুক্ত লৌহ গোলকের ভার নির্ণয় করিল, পরে ঐ গোলক শীতল ও নির্ব্বাপিত হইলে তুলাদণ্ডে উহার ভার পরীক্ষা করিল। গোলকটি কোন্ সময় লঘুতর, মৃদুতর এবং অধিকতর নমনীয় হইবে? আদীপ্ত ও প্রজ্বলিত, অবস্থায় অথবা শীতল ও নির্ব্বাপিত অবস্থায়?'

'শ্রদ্ধেয় কস্সপ, গোলকটি যখন তেজ ও বায়ু সহগত, আদীপ্ত, প্রজ্বলিত ও আভায়ুক্ত, তখনই লঘুতর, মৃদুতর এবং অধিকতর নমনীয় হইবে। গোলকটি যখন তেজ ও বায়ু সহগত নহে, যখন উহা শীতল ও নির্ব্বাপিত তখনই উহা গুরুতর, পূর্ব্বাপেক্ষা অনম্য এবং দুর্বহ হইবে।'

'রাজপুত্র! এইরূপেই যখন এই দেহ আয়ুযুক্ত, তেজযুক্ত ও বিজ্ঞানযুক্ত থাকে, তখন লঘুতর, মৃদুতর এবং অধিকতর নমনীয় থাকে। কিন্তু যখন উহা আয়ু, তেজ ও বিজ্ঞানযুক্ত নহে তখন উহা গুরুতর, পূর্ব্বাপেক্ষা অনম্য এবং দুর্বহ হইবে। এই প্রমাণের দ্বারাও আপনার গ্রহণ করা উচিত যে, পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে।'

১৮। 'শ্রদ্ধেয় কস্সপ যাহাই বলুন, এ বিষয়ে আমার এইমতঃ পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

'হে বাজপুত্র! এমন কোন প্রমাণ আছে কি...' [পদচ্ছেদ সং ১০ দ্রষ্টব্য]

'হে কস্সপ, প্রমাণ আছে।'

'রাজন্য, কিরূপে প্রমাণ?'

'হে কস্সপ! মনে করুন আমাব পুরুষগণ চোর ধৃত করিয়া আমাব সম্মুখে উপস্থিত করিল এবং কহিল: "দেব, এই ব্যক্তি চোব, পাপকারী, আপনাব যেরূপ ইচ্ছা ইহাব দণ্ড বিধান করুন।" আমি তাহাদিগকে কহিলাম: "ইহাব শুল্ক, চর্ম্ম, মাংস, স্নাযু, অস্থি ও মজ্জা ছিন্ন ভিন্ন করিয়া ইহাকে বধ কর।" তাহাবা আমাব আদেশ পালন করিল। যখন চোব অর্দ্ধমৃত হইল তখন আমি তাহাদিগকে কহিলাম: "ইহাকে উর্দ্ধমুখী হইয়া শায়িত কর, যাহাতে আমবা উহার আত্মাব বহির্গমন দেখিতে পাই।" তাহাবা সেইরূপই করিল, কিন্তু আমবা তাহার আত্মাব বহির্গমন দেখিলাম না। আমি তাহাদিগকে কহিলাম: "উহাকে অধোমুখী হইয়া শায়িত কব·· পার্শ্বোপরি শায়িত কব...অপব পার্শ্বের উপব স্থাপিত কর···উর্দ্ধ করিয়া স্থাপিত কব···অধোশিব করিয়া স্থাপিত কব···হস্তদ্বাবা প্রহাব কব মৃৎপিণ্ড নিক্ষেপে আঘাত কব দণ্ডাঘাত কব · অস্ত্রাঘাত কব · পার্শ্ব হইতে পার্শ্বান্তরে সর্ব্বপ্রকারে সঞ্চালিত কব, যাহাতে আমরা তাহাব আত্মাব বহির্গমন দেখিতে পাই।" তাহাবা সেইরূপই করিল, কিন্তু আমবা তাহাব আত্মাব বহির্গমন দেখিলাম না। তাহাব সেই চক্ষুই আছে, রূপাদিও রহিয়াছে, কিন্তু ঐ চক্ষু রূপাদি দর্শন করে না, তাহাব শ্রোত্র বিদ্যমান শব্দও বিদ্যমান, তথাপি সে শ্রবণ করে না; তাহাব নাসিকা রহিয়াছে, গন্ধও রহিয়াছে, কিন্তু সে ঘ্রাণ অনুভব করে না; তাহাব জিহ্বা রহিয়াছে, রসও রহিয়াছে, কিন্তু সে রস আস্বাদন করে না; তাহাব কায় রহিয়াছে, স্প্রষ্টব্য রহিয়াছে, কিন্তু স্পর্শ নাই। এই প্রমাণের দ্বারাও আমি বুঝিতে পারি পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি দুষ্কৃতির ফল নাই।'

১৯। 'তাহা হইলে, হে রাজপুত্র। একটি উপমা দিতেছি। উপমা দ্বারাও কোন কোন বিজ্ঞ ব্যক্তি কথিত বাক্যের অর্থ জানিতে পারেন। হে রাজন্য! পূর্ব্বকালে জনৈক শঙ্খনিনাদক শঙ্খ হস্তে সীমান্ত জনপদে গমন করিয়াছিল। সে এক গ্রামে উপনীত হইয়া গ্রামাভ্যন্তরে দণ্ডায়মান হইয়া তিনবার শঙ্খধ্বনি করিয়া শঙ্খ ভূমিতে নিক্ষেপ পূর্ব্বক এক প্রান্তে উপবেশন

করিল। তখন জনপদবাসী মনুষ্যগণ চিন্তা করিল: "এই রমণীয, কমনীয, মধুর, মনোহর, মুগ্ধকর শব্দ কিসের?' তাহারা একত্রিত হইয়া শঙ্খনিনাদককে জিজ্ঞাসা করিল। সে উত্তর করিল, "এই শব্দ—এই রমণীয কমনীয মধুর মনোহর মুগ্ধকর শব্দ—মনুষ্যগণ যাহাকে শঙ্খ কহে সেই শঙ্খের।" তাহারা শঙ্খটিকে ঊর্দ্ধমুখ করিয়া স্থাপিত করিয়া কহিল, "হে শঙ্খ, বাজ বাজ।" কিন্তু শঙ্খ শব্দ করিল না। তাহারা শঙ্খকে অধোমুখ করিয়া স্থাপন করিয়া পার্শ্বোপরি শায়িত করিয়া…অপর পার্শ্বের উপর স্থাপিত করিয়া…ঊর্দ্ধ করিয়া স্থাপিত করিয়া…অধোশির করিয়া স্থাপিত করিয়া হস্ত দ্বারা প্রহার করিয়া…মৃৎপিণ্ড নিক্ষেপে আঘাত করিয়া দণ্ডাঘাত করিয়া অস্ত্রাঘাত করিয়া=পার্শ্ব হইতে পার্শ্বান্তরে সর্ব্বপ্রকারে সঞ্চালিত করিয়া কহিল, "হে শঙ্খ, বাজ, বাজ।" কিন্তু শঙ্খ শব্দ করিল না। হে রাজপুত্র। তখন সেই শঙ্খনিনাদক এইরূপ চিন্তা করিল: "এই সকল সীমান্তবাসী মনুষ্যগণ কি নির্ব্বোধ। তাহারা কেন এইরূপ অবিবেচকের ন্যায শঙ্খ-শব্দের সন্ধান করিতেছে?" সে তাহাদের সম্মুখেই শঙ্খটি গ্রহণ করিয়া তিন বার উহা বাজাইয়া শঙ্খসহ প্রস্থান করিল। হে রাজন্য। তখন সীমান্তবাসীগণ এইরূপ চিন্তা করিল: "শঙ্খ যখন মনুষ্য, ব্যাযাম এবং বাযু সহগত হয, তখনই উহা শব্দ করে। কিন্তু যখন ঐ শঙ্খ মনুষ্য, ব্যাযাম এবং বাযুসহগত না হয, তখন উহা শব্দ করে না।" হে রাজন্য। এইরূপেই এই দেহ যখন আযু, উষ্মা এবং বিজ্ঞানসহগত হয, তখনই উহা গমনাগমন করে, দণ্ডাযমান হয, উপবেশন করে, শযন করে, চক্ষুদ্বারা রূপ দর্শন করে, শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করে, নাসিকা দ্বারা গন্ধ আঘ্রাণ করে, জিহ্বাদ্বারা রস আস্বাদন করে, কায দ্বারা প্রষ্টব্য স্পর্শ করে, মন দ্বারা ধর্ম্ম অবগত হয। কিন্তু যখন উহা উক্ত তিন বস্তুর সহিত যুক্ত না হয, তখন উহা ঐ সকল ক্রিয়ার কোনটিই সম্পাদন করিতে পারে না। এই প্রমাণের দ্বারাও, হে রাজন্য। আপনার গ্রহণ করা উচিত যে পরলোক আছে, ঔপপাতিক সত্ত্ব আছে, সুকৃতি ও দুষ্কৃতির ফল আছে।'

২০। 'শ্রদ্ধেয কস্সপ যাহাই বলুন, এ বিষযে আমার এই মত: পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

'হে রাজপুত্র। এমন কোন প্রমাণ আছে কি?' [ পদচ্ছেদ সং ১০ দ্রষ্টব্য ]

'হে কস্সপ, প্রমাণ আছে।'

'হে রাজন্য, কিরূপ প্রমাণ?'

'হে কস্সপ। মনে করুন আমার পুরুষগণ চোর ধৃত করিয়া আমার সম্মুখে উপস্থিত করিল এবং কহিলঃ "দেব, এই ব্যক্তি চোর, পাপকারী, আপনি যেরূপ ইচ্ছা ইহার দণ্ডবিধান করুন।" আমি তাহাদিগকে কহিলামঃ ইহার শুল্ক উন্মোচন কর, যাহাতে আমরা উহার আত্মাকে দেখিতে পাই।" তাহারা আমার আদেশ পালন করিল, কিন্তু আমরা তাহার আত্মাকে দেখিলাম না। আমি তাহাদিগকে কহিলামঃ "এখন ইহার চর্ম্ম উন্মোচন কর...মাংস, স্নায়ু, অস্থি, মজ্জা ছিন্ন ভিন্ন কর, যাহাতে আমরা তাহার আত্মা দেখিতে পাই।" তাহারা আমার আদেশ পালন করিল, কিন্তু আমরা তাহার আত্মা দেখিলাম না। এই প্রমাণের দ্বারাও আমি বুঝিতে পারি পরলোক নাই, ঔপপাতিক তত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।'

২১। 'তাহা হইলে, হে রাজপুত্র। একটি উপমা দিতেছি। উপমা দ্বারাও কোন কোন বিজ্ঞ ব্যক্তি কথিত বাক্যের অর্থ জানিতে পারেন। হে রাজপুত্র! পূর্ব্বকালে এক অগ্নিপূজক জটিল অরণ্য প্রদেশে পর্ণকুটিরে বাস করিত। ঐ সময় বণিকগণের এক সার্থ এক গ্রাম হইতে গ্রামান্তরে গমন করিতেছিল। ঐ সার্থ অগ্নিপূজক জটিলের আশ্রমের নিকটে এক রাত্রি বাস করিয়া চলিয়া গেল।

রাজন্য, তখন সেই অগ্নিপূজক জটিল চিন্তা করিলঃ "আমি সার্থ শিবিরে গমন করিব, সেখানে কিঞ্চিৎ প্রয়োজনীয় দ্রব্য লাভ করা সম্ভব হইবে।" অতঃপর জটিল প্রত্যুষে উত্থান করিয়া সার্থ শিবিরে গমন করিল এবং তথায় দেখিল একটি ললিত শিশু পরিত্যক্ত অবস্থায় উত্তান হইয়া শয়ন করিয়া আছে। ইহা দেখিয়া সে চিন্তা করিলঃ "আমি যদি কোন মনুষ্যকে আমার সম্মুখে মরিয়া যাইতে দিই, তাহা হইলে উহা আমার পক্ষে অশোভন হইবে। আমি এই শিশুকে আশ্রমে লইয়া গিয়া সযত্নে ইহার পোষণ ও পালনের বিধান করিব।" এইরূপে সেই জটিল শিশুটিকে আশ্রমে লইয়া গিয়া সযত্নে তাহাকে পুষ্ট ও প্রতিপালিত করিল। শিশুটি যখন দশ অথবা দ্বাদশ বর্ষে পদার্পণ করিল, তখন জটিলের কোন কার্যোপলক্ষে জনপদে যাইবার প্রয়োজন হইল। তখন সে শিশুটিকে এইরূপ কহিলঃ "বৎস! আমি জনপদে যাইতে ইচ্ছা করি, তুমি অগ্নির পরিচর্য্যা করিবে, অগ্নি নির্ব্বাপিত হইতে দিবে না। যদি

অগ্নি নিৰ্ব্বাপিত হয, তাহা হইলে এই কুঠাব, এই সকল কাষ্ঠ, এই অবণি রহিল, অগ্নি উৎপাদন পূর্ব্বক উহাব পবিচর্য্যা কবিবে।” জটিল বালকটিকে এইবূপ নির্দেশ দিয়া জনপদে গমন কবিল। বালকেব ক্রীড়াবত অবস্থায অগ্নি নিৰ্ব্বাপিত হইল। তখন বালক চিন্তা কবিল ঃ ‘পিতা আমাকে কহিযাছেন, বৎস, অগ্নিব পবিচর্য্যা কবিবে, অগ্নি নিৰ্ব্বাপিত হইতে দিবে না। যদি অগ্নি নিৰ্ব্বাপিত হয, তাহা হইলে এই কুঠাব, এই সকল কাষ্ঠ, এই অবণি বহিল, অগ্নি উৎপাদন পূর্ব্বক উহাব পবিচর্য্যা কবিবে। অতএব আমি অগ্নি উৎপাদন পূর্ব্বক উহাব পবিচর্য্যা কবিব।” তৎপবে বালকটি কুঠাব দ্বাবা অবণি বিদীর্ণ কবিতে লাগিল, সে মনে কবিযাছিল ‘এইবূপেই আমি অগ্নি লাভ কবিব।’ কিন্তু সে সফল হইল না। অবণিকে দুই, তিন চাবি, পাঁচ, দশ, শতভাগে বিদীর্ণ কবিল, খণ্ড খণ্ড কবিল, পবে ঐ সকল উদূখলে চূর্ণ কবিযা বাযুতে উড়াইল, সে মনে কবিযাছিল, ‘আমি এইবূপেই অগ্নি লাভ কবিব।” কিন্তু অগ্নিব উৎপত্তি হইল না। তদনন্তব জটিল জনপদে কৰ্ম্ম সম্পাদনান্তে আশ্রমে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক বালককে জিজ্ঞাসা কবিল ঃ “বৎস। অগ্নি নিৰ্ব্বাপিত হয নাই ত?”

“পিতা, যখন আমি ক্রীড়াবত ছিলাম, তখন অগ্নি নিৰ্ব্বাপিত হইযাছিল। তখন আপনি আমাকে যে নির্দেশ দিযাছিলেন উহা স্মবণ কবিযা আমি নির্দেশানুসাবে অগ্নি প্রজ্জ্বলিত কবিতে যত্নবান হইযাছিলাম। আমি কুঠাব দ্বাবা অবণি শতধা বিদীর্ণ কবিযা, খণ্ডিত বিখণ্ডিত কবিযা উদূখলে চূর্ণ কবিযা বাযুতে উড়াইযাছিলাম, আমি মনে কবিযাছিলাম, ‘এইবূপেই অগ্নি উৎপন্ন হইবে।’ কিন্তু আমি সফল হই নাই।” তখন সেই জটিল মনে এই চিন্তাব উদয হইল ঃ “এই বালক কি নির্ব্বোধ ও জ্ঞানহীন। কেন সে এইবূপ মূঢেব ন্যায অগ্নিব অনুসন্ধান কবিবে?” জটিল বালকেব সম্মুখেই অবণি লইযা অগ্নি উৎপাদন পূর্ব্বক বালককে কহিল ঃ “বৎস। এইবূপেই অগ্নি উৎপাদন কবিতে হয, তোমাব ন্যায নির্ব্বোধ জ্ঞানহীন যেবূপে অগ্নিব অন্বেষণ কবে সেবূপে নহে।” হে বাজপুত্র। এইবূপেই আপনি নির্ব্বোধ জ্ঞানহীনেব ন্যায পবলোকেব অন্বেষণ কবিতেছেন। হে বাজন্য। এই পাপদৃষ্টি পবিত্যাগ কবুন। উহা যেন দীর্ঘকাল আপনাব দুঃখ ও দুৰ্দ্দশাব কাবণ না হয।’

২২। ‘শ্রদ্ধেয কস্সপ। আপনি এইবূপ কহিলেও ঐ পাপদৃষ্টি বৰ্জ্জন কবা আমাব পক্ষে সম্ভব নয। কোশলবাজ পসেনদি এবং বৈদেশিক বাজগণও

জানেন ঃ "রাজন্য পায়াসি এইরূপ মত, এইরূপ দৃষ্টি-সম্পন্ন ঃ পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।" হে কস্সপ! যদিআমি এই পাপদৃষ্টি বিসর্জ্জন দিই, তাহা হইলে লোকে বলিবে ঃ "কি নির্ব্বোধ ও জ্ঞানহীন রাজন্য পায়াসি! যাহা গ্রহণের অযোগ্য তিনি তাহাই গ্রহণ করিয়াছিলেন।" আমি ক্রোধ, দ্বেষ ও ঈর্ষাযুক্ত হইয়াও এই মত পোষণ করিব।'

২৩। তাহা হইলে, রাজন্য, একটি উপমা দিতেছি। উপমা দ্বারাও কোন কোন বিজ্ঞপুরুষ কথিত বাক্যের অর্থ বুঝিতে পারেন। হে রাজন্য! অতীতে সহস্র শকটসমন্বিত এক বিরাট সার্থ পূর্ব্ব জনপদ হইতে পশ্চিম জনপদে গমন করিয়াছিল। সার্থ যে যে স্থান দিয়া গমন করিতেছিল সেই সেই স্থানের তৃণ, কাষ্ঠ, উদক, শাকাদি উদ্ভিজ্জ সমস্ত নিঃশেষিত হইতেছিল। সেই সার্থের দুইজন নায়ক ছিল, প্রত্যেকেই পাঁচশত শকটের পরিচালক। সেই দুই জনের মনে এই চিন্তার উদয় হইল ঃ

"সহস্র শকট সমন্বিত এই বিরাট সার্থ। আমরা যে যে স্থান দিয়া গমন করিতেছি, সেই সেই স্থানের তৃণ, কাষ্ঠ, উদক, শাকাদি উদ্ভিজ্জ সমস্ত নিঃশেষিত হইতেছে। অতএব আমরা এই সার্থ দুই ভাগে বিভক্ত করিব, এক এক ভাগে পাঁচ শত শকট থাকিবে।"

'তাহারা সেই সার্থ দুই ভাগে বিভক্ত করিল, এক এক ভাগে পাঁচশত শকট রহিল। একজন নায়ক বহু তৃণ, কাষ্ঠ, ও উদক সংগ্রহ করিয়া যাত্রা করিল। দুই তিন দিন ভ্রমণের পর নায়ক এক কৃষ্ণবর্ণ, লোহিতাক্ষ, তৃণসজ্জিত, কুমুদমালী, আর্দ্রবস্ত্র, আর্দ্রকেশ, পুরুষকে কর্দ্দমমক্ষিতচক্র গর্দ্দভরথে আরোহণ করিয়া বিপরীত দিক হইতে আসিতে দেখিল। উহা দেখিয়া নায়ক জিজ্ঞাসা করিল ঃ "আপনি কোথা হইতে আসিতেছেন?"

' "অমুক জনপদ হইতে।"

' "কোথায় যাইবেন?"

' "অমুক জনপদে?"

' "সম্মুখে কান্তারে কি মহামেঘ উত্থিত হইয়াছে?"

' "ইহা সত্য, সম্মুখস্থ কান্তারে মহামেঘ উত্থিত হইয়াছে, পথসমূহ জলসিক্ত, বহু তৃণ, কাষ্ঠ ও জল আছে। আপনারা পুরাতন, তৃণ, কাষ্ঠ ও জল পরিত্যাগ করিয়া লঘুভার শকটের সহিত শীঘ্র শীঘ্র গমন করুন, বাহনগুলিকে ক্লান্ত হইতে দিবেন না।"

'তখন সেই সার্থ বাহ শকট চালকগণকে পূর্ব্বোক্ত পুরুষ কথিত সমস্ত জ্ঞাপন করিয়া আদেশ করিল : "পুরাতন তৃণ, কাষ্ঠ, উদকাদি পরিত্যাগ পূর্ব্বক শকটের সহিত অগ্রসর হও।"

' "তথাস্তু" কহিয়া চালকগণ নায়কের আদেশ পালন করিল। তাহারা তাহাদের প্রথম শিবির স্থাপনের স্থানে তৃণ, কাষ্ঠ, জল কিছুই পাইল না ; দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ, সপ্তম স্থানেও কিছুই পাইল না, সকলেই দুর্গতিগ্রস্ত ও বিনষ্ট হইল। সার্থে যত মনুষ্য ও পশু ছিল সকলকেই সেই অ-মনুষ্য যক্ষ ভক্ষণ করিল, কেবল মাত্র তাহাদের অস্থি অবশিষ্ট রাখিল।

'অপর নায়ক যখন জানিল যে পূর্ব্বোক্ত সার্থ বহুদূর চলিয়া গিয়াছে তখন সে প্রভূত তৃণ, কাষ্ঠ ও পানীয় লইয়া শকটসহ যাত্রা করিল। দুই তিন দিন চলিবার পর এই সার্থের নায়কও পূর্ব্বের ন্যায় এক কৃষ্ণবর্ণ লোহিতাক্ষ পুরুষকে দেখিয়া তাহার সহিত পূর্ব্বোক্ত প্রকারে বাক্যালাপ করিল এবং পুরুষটিও তাহাকে পূর্ব্বের ন্যায় আপন দ্রব্যসম্ভার পরিত্যাগ করিতে কহিল।

'অতঃপর সার্থবাহ শকট চালকগণকে কহিল :

'এই পুরুষটি কহিতেছে সম্মুখে মহামেঘ উত্থিত হইয়াছে, পথসমূহ জলসিক্ত, বহু তৃণ, কাষ্ঠ ও পানীয় রহিয়াছে। সে আমাদিগকে পুরাতন তৃণ, কাষ্ঠ ও পানীয় পরিত্যাগ করিয়া শীঘ্র শীঘ্র যাইতে কহিতেছে, যাহাতে বাহনাদি ক্লান্ত না হয়। কিন্তু পুরুষটি আমাদের মিত্রও নয়, রক্তের সম্পর্ক-যুক্ত জ্ঞাতিও নয়। কিরূপে আমরা ইহার কথায় বিশ্বাস স্থাপন করিয়া চলিব? পুরাতন তৃণ, কাষ্ঠ, পানীয় পরিত্যাগ করা হইবে না, সমস্ত দ্রব্য-সম্ভার সহ অগ্রসর হও, আমরা পুরাতন কিছুই পরিত্যাগ করিব না।"

' "তথাস্তু কহিয়া চালকগণ পূর্ব্বাহৃত দ্রব্যসম্ভারের সহিত অগ্রসর হইল। তাহারা ক্রমান্বয়ে সাতটি শিবির স্থাপনের স্থানে তৃণ, কাষ্ঠ, পানীয় কিছুই পাইল না। পরন্তু তাহারা পূর্ব্বের সার্থকে বিনষ্ট অবস্থায় দেখিল। তাহারা ঐ সার্থের মনুষ্য ও পশু সমূহের রাক্ষস কর্ত্তৃক ভক্ষিত দেহের অস্থি সমূহ দর্শন করিল।

'তখন সেই সার্থবাহ শকট চালকগণকে কহিল :

"ইহা সেই পূর্ব্বগামী সার্থ যাহা তাহার নির্ব্বোধ নায়ক কর্ত্তৃক চালিত হইয়া বিনষ্ট হইয়াছে। এক্ষণে আমাদিগের সহিত যে অব্যবহার্য্য পানীয় আছে তাহা পরিত্যাগ করিয়া ঐ সার্থের উত্তম পানীয় গ্রহণ কর।" "তথাস্তু"

কহিয়া চালকগণ নায়কেব আদেশ পালন পূর্ব্বক নিবাপদে কান্তাব অতিক্রম করিল, যেহেতু তাহারা বুদ্ধিমান নায়কেব দ্বারা পবিচালিত হইয়াছিল। এইবূপেই, হে বাজপুত্র! আপনি নির্ব্বোধ জ্ঞানহীনেব ন্যায় পবলোকের অন্বেষণ কবিবা পূর্ব্বোক্ত সার্থবাহেব ন্যায বিনষ্ট হইবেন। যাহাবা আপনার বাক্য শ্রবণ ও বিশ্বাসযোগ্য মনে·কবিবে তাহাবাও পূর্ব্বোক্ত শকট চালকগণেব ন্যায বিনষ্ট হইবে। হে বাজপুত্র! এই পাপদৃষ্টি পবিত্যাগ কবুন। উহা যেন দীর্ঘকাল আপনাব দুঃখ ও দুর্দ্দশার কাবণ না হয়।

২৪। 'শ্রদ্ধেয কস্সপ! আপনি এইবূপ কহিলেও ঐ পাপদৃষ্টি বর্জ্জন কবা আমাব পক্ষে সম্ভব নয। কোশলরাজ পসেনদি এবং বৈদেশিক রাজগণও জানেন ঃ বাজন্য পায়াসি এইরূপ মত, এইবূপ দৃষ্টিসম্পন্ন ঃ পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই।" হে কস্সপ! যদি আমি এই পাপদৃষ্টি বিসর্জ্জন দিই, তাহা হইলে লোকে বলিবে ঃ "কি নির্ব্বোধ ও জ্ঞানহীন বাজন্য পাযাসি! যাহা গ্রহণেব অযোগ্য তিনি তাহাই গ্রহণ কবিয়াছিলেন।" আমি ক্রোধ, দ্বেষ ও ঈর্ষাযুক্ত হইয়াও এইমত পোষণ কবিব।

২৫। 'তাহা হইলে, হে বাজপুত্র! একটি উপমা দিতেছি। উপমা দ্বাবাও কোন কোন বিজ্ঞ পুবুষ কথিত বাক্যের অর্থ বুঝিতে পাবেন। বাজন্য পূর্ব্বকালে এক শূকেব পালক স্বগ্রাম হইতে অন্য গ্রামে গমন কবিয়াছিল। তথায সে দেখিল প্রভূত শুষ্ক মল বিক্ষিপ্ত বহিযাছে। উহা দেখিযা তাহাব মনে হইল ঃ 'বহু শুষ্ক মল বিক্ষিপ্ত বহিযাছে, উহা আমাব শূকবের খাদ্য হইবে। আমি উহা এই স্থান হইতে লইযা যাইব।" সে বহির্ব্বাস প্রসাবিত কবিযা প্রভূত শুষ্ক মল সংগ্রহ পূর্ব্বক পুলিন্দাবদ্ধ কবিযা মস্তকে স্থাপন পূর্ব্বক চলিল। পথিমধ্যে অকালে মহামেঘেব বর্ষণ হইল। সে মস্তক হইতে প্রবাহিত বিন্দু বিন্দু মলে নখাগ্র পর্য্যন্ত মক্ষিত হইযা মলভাব লইযা চলিতেছিল। তাহাব এইবূপ অবস্থা দেখিযা মনুষ্যগণ তাহাকে কহিল ঃ "তুমি কি উন্মত্ত, জ্ঞান শূন্য? কি নিমিত্ত বিন্দু বিন্দু মলেব প্রবাহে নখাগ্র পর্য্যন্ত মক্ষিত হইযা মলভার বহিতেছ?" "তোমবাই উন্মত্ত ও জ্ঞানশূন্য। ইহা আমাব শূকবের খাদ্য।" বাজন্য, এইবূপে আপনিও মলবাহীবূপে প্রতীয়মান হইতেছেন। হে বাজপুত্র, এই পাপদৃষ্টি পবিত্যাগ কবুন। উহা যেন দীর্ঘকাল আপনাব দুঃখ ও দুর্দ্দশাব কারণ না হয।'

২৬। 'শ্রদ্ধেয কস্‌সপ। আপনি এইরূপ কহিলেও ঐ পাপদৃষ্টি বর্জ্জন করা আমার পক্ষে সম্ভব নয। কোশলরাজ পসেনদি এবং বৈদেশিক রাজগণও জানেন ঃ "রাজন্য পাযাসি এইরূপ মত, এইরূপ দৃষ্টিসম্পন্ন ঃ পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।" হে কস্‌সপ! যদি আমি এই পাপদৃষ্টি বিসর্জ্জন দিই, তাহা হইলে লোকে বলিবে ঃ "কি নির্ব্বোধ ও জ্ঞানহীন রাজন্য পাযাসি। যাহা গ্রহণের অযোগ্য তিনি তাহাই গ্রহণ করিযাছিলেন।" আমি ক্রোধ, দ্বেষ ও ঈর্ষাযুক্ত হইযাও এই মত পোষণ করিব।'

২৭। 'তাহা হইলে, রাজন্য। একটি উপমা দিতেছি। উপমা দ্বারাও কোন কোন বিজ্ঞ পুরুষ কথিত বাক্যের অর্থ বুঝিতে পারেন। হে রাজন্য! পূর্ব্বকালে দুইজন অক্ষধূর্ত্ত দ্যূতক্রীডা করিতেছিল। উহাদের মধ্যে একজন প্রতিকূল অক্ষ দেখিলেই উহা গ্রাস করিতেছিল। দ্বিতীয ক্রীডক উহা দেখিযা তাহাকে কহিল ঃ "মিত্র! তুমি একান্ত জযলাভ করিতেছ, অক্ষ আমায দাও, আমি উহাতে পূজা করিযা লই।" "উত্তম" কহিযা সে অক্ষগুলি প্রদান করিল। তখন ঐ ক্রীডক অক্ষগুলিকে বিষ-মক্ষিত করিযা অপরকে কহিল ঃ "মিত্র! এস, অক্ষ ক্রীডা করি।" অপর সম্মত হইলে দ্বিতীযবার ক্রীডা হইল, এইবারও পূর্ব্বোক্ত দ্যূতকর প্রতিকূল অক্ষ দেখিলেই উহা গ্রাস করিতে লাগিল। দ্বিতীয ক্রীডক উহা দেখিযা তাহাকে কহিল ঃ

"পুরুষ বুঝিতেছে না যে সে দারুণ জ্বালা
লিপ্ত অক্ষ গ্রাস করিতেছে, রে পাপ ধূর্ত্ত।
গ্রাস কর, ইহার তিক্ত ফল ভোগ করিতে
হইবে।"

'এইরূপেই, রাজন্য! আপনি অক্ষধূর্ত্তরূপে প্রতীযমান হইতেছেন। এই পাপ-দৃষ্টি পরিত্যাগ করুন। ইহা যেন দীর্ঘকাল আপনার দুঃখ ও দুর্দ্দশার কারণ না হয।'

২৮। 'শ্রদ্ধেয কস্‌সপ! আপনি এইরূপ কহিলেও ঐ পাপ দৃষ্টি বর্জ্জন করা আমার পক্ষে সম্ভব নয। কোশলরাজ পসেনদি এবং বৈদেশিক রাজগণও জানেন ঃ "রাজন্য পাযাসি এইরূপ মত, এইরূপ দৃষ্টিসম্পন্ন, পরলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতির ফল নাই।" হে কস্‌সপ! যদি আমি এই পাপ দৃষ্টি বিসর্জ্জন দিই, তাহা হইলে লোকে

বলিবে ঃ "কি নির্ব্বোধ ও জ্ঞানহীন রাজন্য পায়াসি ! যাহা গ্রহণের অযোগ্য তিনি তাহাই গ্রহণ করিয়াছিলেন।" আমি ক্রোধ, দ্বেষ ও ঈর্ষাযুক্ত হইয়াও এই মত পোষণ করিব।'

২৯। 'তাহা হইলে, রাজন্য। একটি উপমা দিতেছি। উপমা দ্বারাও কোন কোন বিজ্ঞ পুরুষ কথিত বাক্যের অর্থ বুঝিতে পারেন। হে রাজন্য ! পূর্ব্বকালে কোন জনপদের অধিবাসীগণ স্বগ্রাম ত্যাগ করিয়া গ্রামান্তরে আশ্রয় করিয়াছিল। ঐ সময় এক ব্যক্তি তাহার সহচরকে কহিল ঃ মিত্র ! চল, সেই জনপদে যাই, ঐ স্থানে কিঞ্চিৎ ধনলাভ সম্ভব হইবে।" অপর ব্যক্তি সম্মত হইলে তাহারা সেই জনপদের কোন গ্রামপথে উপনীত হইয়া দেখিল বহু শণ পরিত্যক্ত রহিয়াছে। উহা দেখিয়া এক অপরকে কহিল ঃ "মিত্র ! বহু শণ পরিত্যক্ত রহিয়াছে, আমরা প্রত্যেকে একটি শণভার বন্ধন করিয়া লইয়া যাই।" অপর সম্মত হইলে উভয়েই শণভার বন্ধন করিল।

'তাহারা উভয়ে শণভার লইয়া অপর এক গ্রামপথে উপনীত হইল। তথায় তাহারা দেখিল প্রভূত শণসূত্র পরিত্যক্ত রহিয়াছে। উহা দেখিয়া এক অপরকে কহিল ঃ "মিত্র ! যে জন্য আমাদের শণের প্রয়োজন সেই শণসূত্র প্রভূত পরিমাণে পরিত্যক্ত রহিয়াছে, আমরা উভয়েই শণভার পরিত্যাগ করিয়া শণ-সূত্রভার লইয়া যাইব।" "মিত্র ! আমি দূর হইতে এই দৃঢ়রূপে বদ্ধ শণভার বহন করিয়া আনিয়াছি, আমার পক্ষে ইহাই পর্য্যাপ্ত। তুমি ইচ্ছানুরূপ করিতে পার।" ইহা শুনিয়া পূর্ব্বোক্ত ব্যক্তি শণভার পরিত্যাগ করিয়া শণসূত্রভার লইল।

'তাহারা অপর এক গ্রামপথে উপনীত হইল। তাহারা তথায় দেখিল প্রভূত শণবস্ত্র পরিত্যক্ত রহিয়াছে। উহা দেখিয়া এক অপরকে কহিল ঃ "মিত্র ! যে জন্য আমাদের শণ অথবা শণসূত্রের প্রয়োজন, সেই শণবস্ত্র প্রভূত পরিমাণে পরিত্যক্ত রহিয়াছে। তুমি তোমার শণভার পরিত্যাগ কর, আমি শণসূত্রভার পরিত্যাগ করিব, উভয়ে শণবস্ত্রভার লইয়া যাইব।" "মিত্র ! আমি দূর হইতে এই দৃঢ়রূপে বদ্ধ শণভার বহন করিয়া আনিয়াছি, ইহাই আমার পক্ষে পর্য্যাপ্ত, তুমি ইচ্ছানুরূপ করিতে পার।" ইহা শুনিয়া পূর্ব্বোক্ত ব্যক্তি শণসূত্রভার পরিত্যাগ করিয়া শণবস্ত্রভার লইল।

'তাহারা অপর এক গ্রামপথে উপনীত হইল। তাহারা তথায় দেখিল প্রভূত ক্ষৌম পরিত্যক্ত রহিয়াছে। উহা দেখিয়া প্রভূত ক্ষৌমসূত্র পরিত্যক্ত

বহিয়াছে। উহা দেখিয়া প্রভূত ক্ষৌমবস্ত্র পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া প্রভূত কার্পাস পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া·· প্রভূত কার্পাসসূত্র পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া ··প্রভূত কার্পাস বস্ত্র পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া · প্রভূত লৌহ পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া · প্রভূত তাম্র পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া···প্রভূত ত্রপু পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া···প্রভূত সীসক পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া···প্রভূত বৌপ্য পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া প্রভূত সুবর্ণ পবিত্যক্ত বহিয়াছে। উহা দেখিয়া এক অপবকে কহিল: "যেজন্য আমাদেব শণ, শণসূত্র, শণবস্ত্র, ক্ষৌম, ক্ষৌমসূত্র, ক্ষৌমবস্ত্র, কার্পাস, কার্পাস সূত্র, কার্পাস বস্ত্র, লৌহ, তাম্র, ত্রপু, সীসক অথবা বৌপ্যেব প্রযোজন, সেই সুবর্ণ প্রভূত পবিমাণে পবিত্যক্ত বহিয়াছে। তুমি শণভাব পবিত্যাগ কব, আমি বৌপ্য-ভাব পবিত্যাগ কবিব," উভযে সুবর্ণভাব লইযা গমন কবিব।" "মিত্র! আমি দূব হইতে এই দৃঢবদ্ধ শণভাব বহন কবিযা আনিযাছি, আমাব পক্ষে ইহাই পর্য্যাপ্ত, তুমি ইচ্ছানুরূপ কবিতে পাব। ইহা শুনিযা পূর্ব্বোক্ত ব্যক্তি বৌপ্যভাব পবিত্যাগ পূর্ব্বক সুবর্ণভাব লইল।

'তাহাবা স্বগ্রামে উপনীত হইল। তথায শণভাববাহী পুরুষকে তাহাব মাতা পিতা, স্ত্রী-পুত্র, বন্ধু-বান্ধব কেহই অভিনন্দিত কবিল না, এবং তন্নি-মিত্ত সে সুখ ও সৌমনস্য লাভ কবিল না। কিন্তু স্বর্ণভাববাহী পুরুষ তাহাব মাতা পিতা, স্ত্রী-পুত্র' বন্ধু-বান্ধব কর্ত্তৃক অভিনন্দিত হইল, এবং তন্নিমিত্ত সে সুখ ও সৌমনস্য প্রাপ্ত হইল।

'হে বাজন্য। আপনি শণভাববাহীব ন্যায প্রতীযমান হইতেছেন। এই পাপ দৃষ্টি পবিত্যাগ কবুন। উহা যেন দীর্ঘকাল আপনাব দুঃখ ও দুর্দ্দশাব কাবণ না হয।'

৩০। 'শ্রদ্ধেয কস্সপেব প্রথম উপমা দ্বাবাই আমি তাঁহাব প্রতি প্রীত ও প্রসন্ন হইযাছিলাম, কিন্তু আমি এই বিচিত্র প্রশ্নোত্তব শ্রবণে অভিলাষী হইযা তাঁহাব বিরুদ্ধবাদী হইযাছিলাম। হে কস্সপ। উত্তম, উত্তম। যেরূপ উৎপাতিতেব পুনপ্রতিষ্ঠা হয, লুক্কাযিত প্রকাশিত হয, মূঢ পথ প্রদর্শিত হয, চক্ষুষ্মানেব দর্শনেব নিমিত্ত অন্ধকাবে তৈলদীপ ধৃত হয,—সেইরূপই শ্রদ্ধেয কস্সপ অনেক প্রকাবে ধর্ম্ম প্রকাশ কবিযাছেন। হে কস্সপ। আমি ভগবান গৌতমেব শবণ লইতেছি, ধর্ম্ম ও ভিক্ষুসঙ্ঘেব শবণ লইতেছি। অদ্য

হইতে দেহে যতদিন প্রাণ আছে ততদিন শ্রদ্ধেয কস্‌সপ আমাকে শবণাগত উপাসকবূপে গ্রহণ কবুন। হে কস্‌সপ! আমি মহাযজ্ঞেব অনুষ্ঠান কবিতে ইচ্ছা কবি। পূজ্য কস্‌সপ দীর্ঘকাল আমাব হিত ও সুখেব জন্য আমাকে উপদেশ দান কবুন।'

৩১। 'হে বাজন্য! যে প্রকাব যজ্ঞে গো বধ হয, অজ-মেষ-কুক্কুট-শূকর বধ কবা হয়, বিবিধ প্রকাব প্রাণীব প্রাণ নাশ হয, এবং প্রতিগ্রাহকগণ মিথ্যা দৃষ্টি, মিথ্যা সংকল্প, মিথ্যা বাক্, মিথ্যা কর্ম্মান্ত, মিথ্যা আজীব, মিথ্যা ব্যাযাম, মিথ্যা স্মৃতি, মিথ্যা সমাধিসম্পন্ন হয, হে রাজন্য! ঐবূপ যজ্ঞ মহৎ ফল প্রসব কবে না, মহোপকারী হয না, মহাদ্যুতিসম্পন্ন হয না, উহাব ফল দূবপ্রসাবী হয না। হে বাজন্য, মনে কবুন কোন কৃষক বীজ ও লাঙ্গল লইয়া বনে প্রবেশ কবিল। সে তথায অকর্ষিত, নিকৃষ্ট, অনুৎপাটিত-স্থাণুবহুল ক্ষেত্রে ভগ্ন, জীর্ণ, বাতাতপাহত, বিকৃত, বোপণেব অনুপযুক্ত বীজ বপন কবিল, সমযে সমযে পর্য্যাপ্ত বৃষ্টিও পড়িল না। ঐ সকল বীজ কি বৃদ্ধিপ্রাপ্ত, অঙ্কুবিত, ও পূর্ণবূপে বিকশিত হইবে? অথবা উহা হইতে কি কৃষক পর্য্যাপ্ত ফল লাভ কবিবে?'

'শ্রদ্ধেয কস্‌সপ। অবশ্যই নহে।'

'এইবূপেই, হে বাজন্য! যে প্রকাব যজ্ঞে গো বধ হয, অজ-মেষ-কুক্কুট-শূকব বধ কবা হয, বিবিধ প্রকাব প্রাণীব প্রাণ নাশ হয, এবং প্রতিগ্রাহকগণ মিথ্যা দৃষ্টি, মিথ্যা সংকল্প, মিথ্যা বাক্, মিথ্যা কর্ম্মান্ত, মিথ্যা আজীব, মিথ্যা ব্যাযাম, মিথ্যা স্মৃতি, মিথ্যা সমাধিসম্পন্ন হয, ঐবূপ যজ্ঞ মহৎ ফল প্রসব কবে না, মহোপকাবী হয না, মহাদ্যুতিসম্পন্ন হয না, উহাব ফল দূবপ্রসাবী হয না। হে বাজন্য! যে প্রকাব যজ্ঞে গো-বধ হয না, অজ-মেষ-কুক্কুট-শূকেব বধ কবা হয না, বিবিধ প্রকাব প্রাণীর প্রাণনাশ হয না এবং প্রতিগ্রাহকগণ মিথ্যা দৃষ্টি, মিথ্যা সংকল্প, মিথ্যা বাক্, মিথ্যা কর্ম্মান্ত, মিথ্যা আজীব, মিথ্যা ব্যাযাম, মিথ্যা স্মৃতি, মিথ্যা সমাধিসম্পন্ন হয না, ঐবূপ যজ্ঞ মহৎ ফল প্রসব কবে, মহোপকাবী হয, মহাদ্যুতিসম্পন্ন হয, উহাব ফল দূব প্রসাবী হয। মনে করুন কোন কৃষক বীজ ও লাঙ্গল লইয়া বনে প্রবেশ কবিল। সে তথায সুকর্ষিত, উৎকৃষ্ট, উৎপাটিত-স্থাণু ক্ষেত্রে পূর্ণাঙ্গ, নবীন, বাতাতপ-অনাহত, অবিকৃত, বোপণানুকুল বীজ বপন করিল। ঐ সকল বীজ কি বৃদ্ধিপ্রাপ্ত, অঙ্কুবিত ও পূর্ণবূপে বিকশিত হইবে? অথবা উহা হইতে কি কৃষক পর্য্যাপ্ত ফল লাভ কবিবে?'

'কবিবে।'

'হে বাজপুত্র। এইবৃপেই যে প্রকাব যজ্ঞে গো বধ হয না, অজ-মেষ-কুক্কুট-শূকেব বধ কবা হয না, বিবিধ প্রকাব প্রাণীব প্রাণ নাশ হয না এবং প্রতিগ্রাহকগণ সম্যক দৃষ্টি, সম্যক সংকল্প, সম্যক বাক্, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যাযাম, সম্যক স্মৃতি, সম্যক সমাধিসম্পন্ন হয, হে বাজপুত্র। ঐবৃপ যজ্ঞ মহৎ ফল প্রসব কবে, মহোপকাবী হয, মহাদ্যুতিসম্পন্ন হয, উহার ফল দূব প্রসাবী হয।'

৩২। অতপব বাজন্য পাযাসি শ্রমণ-ব্রাহ্মণগণেব নিমিত্ত, দীন-দুঃখী-নিবাশ্রয ভিক্ষুকগণেব নিমিত্ত দানেব প্রতিষ্ঠা কবিলেন। সেই দানে বিডঙ্গ-সহ কণাজক ভোজনবৃপে প্রদত্ত হইল, স্থূল, অমসৃণ বস্ত্রাদি বিতবিত হইল। ঐ দানে উত্তব নামক ব্রাহ্মণ যুবক তত্ত্বাবধাযক বৃপে নিযুক্ত ছিলেন। তিনি দান সমাপনান্তে এই বৃপে মনোভাব প্রকাশ কবিলেন ঃ

'এই দানোপলক্ষে আমাব সহিত বাজন্য পাযাসিব যে সমাগম হইল, তাহা এই জগতেবই জন্য, পবজগতেব জন্য নহে।' উত্তবেব এই মন্তব্য বাজন্য পাযাসিব কর্ণে প্রবেশ কবিল। তখন তিনি উত্তবকে আহ্বান কবিযা কহিলেন 'তুমি কি সত্যই এইরূপ কহিযাছ ঃ এই দানোপলক্ষে আমাব সহিত বাজন্য পাযাসিব যে সমাগম হইল, তাহা এই জগতেবই জন্য, পবজগতেব জন্য নহে ?'

'সত্যই কহিযাছি।'

'কেন এবৃপ কহিযাছ ঃ বৎস উত্তর। আমরা কি পুণ্যার্থী এবং দানেব ফলাকাঙ্ক্ষী নহি ?'

'আপনাব দানে বিডঙ্গ-সহ কণাজক ভোজনরূপে প্রদত্ত হইযাছে, যাহা আপনি পাদ দ্বাবাও স্পর্শ কবিবেন না—ভোজনের ত কথাই নাই, স্থূল, অমসৃণ বস্ত্রাদি বিতবিত হইযাছে, যাহা আপনি পাদ দ্বাবাও স্পর্শ কবিবেন না—পবিধানেব ত কথাই নাই। আপনি আমাদের প্রিয, প্রীতিপদ। যাহা প্রিয ও প্রীতিপ্রদ তাহাব সহিত কি প্রকাবে আমবা অপ্রিয ও অপ্রীতিকবেব যোজনা কবিব ?'

'তাহা হইলে, বৎস উত্তব। যেবৃপ ভোজন আমি গ্রহণ কবি এবং যেবৃপ বস্ত্রাদি আমি পবিধান কবি, তুমি সেইবৃপ ভোজন ও বস্ত্রাদি বিতবণ কব।'

এইবৃপে বাজন্য পাযাসি সসম্মানে দান না দিযা, স্বহস্তে না দিযা, সর্ব্বা-

ন্তঃকরণে না দিয়া, অপবিদ্ধ দান দিয়া মরণান্তে দেহের বিনাশে চাতুর্ম্মহাবাজিক দেবলোকে শূন্য সেরীসক বিমানে উৎপন্ন হইলেন। যিনি তাঁহাব দানে তত্ত্বাবধায়ক ছিলেন সেই ব্রাহ্মণ যুবক উত্তব সসম্মানে, স্বহস্তে সর্ব্বান্তঃকবণে অনপবিদ্ধ দান বিতবণ কবিষা মবণান্তে দেহেব বিনাশে সুগতিসম্পন্ন হইয়া ত্রাযস্ত্রিংশ দেবলোকে উৎপন্ন হইলেন।

৩৩। ঐ সময়ে আযুষ্মান গবম্পতি প্রাযশঃ দিবাবিহাবেব নিমিত্ত শূন্য সেবীসক বিমানে গমন কবিতেন। দেবপুত্র পাযাসি আযুষ্মান গবম্পতিব * নিকট গমন কবিষা তাঁহাকে অভিবাদনপূর্ব্বক একপ্রান্তে দণ্ডাযমান হইলেন। তখন আযুষ্মান গবম্পতি দেবপুত্র পাযাসিকে জিজ্ঞাসা কবিলেন ঃ 'সৌম্য! আপনি কে ?'

'দেব, আমি বাজন্য পাযাসি।'

'আপনি কি এইবূপ দৃস্টিসম্পন্ন ছিলেন না—পবলোক নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, সুকৃতি ও দুষ্কৃতিব ফল নাই ?'

'দেব, আমি ঐবূপ দৃষ্টিসম্পন্নই ছিলাম। কিন্তু আমি আর্য্যকুমার কস্সপ কর্ত্তৃক ঐ পাপদৃষ্টি হইতে মুক্ত হইয়াছি।'

'আপনাব দানে যিনি তত্ত্বাবধাযক ছিলেন সেই তবুণ ব্রাহ্মণ উত্তব কোথায উৎপন্ন হইষাছেন ?'

'তিনি সসম্মানে, স্বহস্তে, সর্ব্বান্তঃ কবণে অনপবিদ্ধ দান বিতবণ কবিষা মবণান্তে দেহেব বিনাশে সুগতি সম্পন্ন হইষা ত্রাযস্ত্রিংশ দেবলোকে উৎপন্ন হইয়াছেন। কিন্তু আমি সসম্মানে দান না দিযা, স্বহস্তে না দিষা, সর্ব্বান্তঃকবণে না দিষা, অপবিদ্ধ দান দিযা মবণান্তে দেহেব বিনাশে চাতুর্ম্মহাবাজিক দেবলোকে শূন্য সেবীসক বিমানে উৎপন্ন হইযাছি। অতএব, শ্রদ্ধেয গবম্পতি! আপনি মনুষ্যলোকে গমন কবিষা এইবূপ ঘোষণা কবুন ঃ "সৎকাব পূর্ব্বক দান কব, স্বহস্তে দান কব, সর্ব্বান্তঃকবণে দান কব, অনপবিদ্ধ দান কব। বাজন্য পাযাসি সসম্মানে, স্বহস্তে, সর্ব্বান্তঃকবণে দান না কবিষা, অনপবিদ্ধ দান কবিষা মবণান্তে দেহেব বিনাশে চাতুর্ম্মহাবাজিক দেবলোকে শূন্য

---

* ইনি বাবাণসীব বণিক ছিলেন এবং বুদ্ধ কর্ত্তৃক সঙ্ঘে গৃহীত হইষাছিলেন। প্রবাদানুসারে, ইহলোকে স্থিতিকালেই তিনি ধ্যানেব নিমিত্ত অধস্তন স্বর্গে গমন কবিতেন।

সেবীসক বিমানে উৎপন্ন হইযাছেন। কিন্তু তাঁহাব দানেব তত্ত্বাবধাযক তব্ণ উত্তব সসম্মানে, স্বহস্তে, সর্ব্বান্তঃকবণে অনপবিদ্ধ দান কবিযা মবণান্তে দেহেব বিনাশে সুগতিসম্পন্ন হইযা ত্রাযস্ত্রিংশ দেবলোকে উৎপন্ন হইযাছেন।”

৩৪। তদনন্তব আযুষ্মান গবম্পতি মনুষ্যলোকে আগমন কবিযা ঐসমস্ত সংবাদ প্রচার কবিলেন।

। পাযাসি সুত্রান্ত সমাপ্ত।

## মহাবর্গ

। দ্বিতীয় খণ্ড সমাপ্ত।

নমো তস্‌স ভগবতো অরহতো সম্মা সম্বুদ্ধস্‌স

# দীঘ নিকায়

## ২৪। পাটিক সূত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। ১। এক সময় ভগবান মল্লদিগের দেশে অবস্থান করিতেছিলেন। অনুপিয় নামক মল্লদিগের নগর। ভগবান পূর্বাহ্নের বেশধারণপূর্বক পাত্র ও চীবর হস্তে অনুপিয় নগরে পিণ্ডার্থ প্রবেশ করিলেন। তখন তাঁহার মনে হইল: 'ভিক্ষার্থ অনুপিয়তে ভ্রমণের জন্য এখনও অতিপ্রাক্, অতএব ভগ্‌গব-গোত্র পরিব্রাজকের আরামে তাঁহার নিকট গমন করিব।' এইরূপ চিন্তা করিয়া ভগবান ভগ্‌গবগোত্র পরিব্রাজকের আরামে পরিব্রাজকের নিকট গমন করিলেন।

২। তখন পরিব্রাজক ভগ্‌গব-গোত্র ভগবানকে কহিলেন:

'ভন্তে! ভগবান আগমন করুন, স্বাগত, ভগবান। বহুদিন ভগবানের এই স্থানে আগমন হয় নাই। ভগবান উপবেশন করুন, এই আসন প্রস্তুত।'

ভগবান নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। পরিব্রাজক ভগ্‌গব-গোত্রও অন্যতর অনুচ্চ আসন গ্রহণপূর্বক এক প্রান্তে উপবেশন করিলেন। পরে তিনি ভগবানকে কহিলেন:

'ভন্তে, কিছুদিন পূর্বে লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত আমার নিকট উপস্থিত হইয়া কহিয়াছিলেন: "ভগ্‌গব! আমি এক্ষণে ভগবানকে প্রত্যাখ্যান করিয়াছি। আমি আর এখন ভগবানের অনুসরণ করি না।" ভন্তে, লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত যাহা কহিয়াছেন তাহা কি সত্য?'

'ভগ্‌গব! তিনি যাহা কহিয়াছেন তাহা সত্য।'

৩। ভগ্‌গব! কিছুকাল পূর্বে লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত আমার নিকট উপস্থিত হইয়া আমাকে অভিবাদনপূর্বক একপ্রান্তে উপবেশন করিয়া আমাকে কহিয়াছিলেন: 'আমি এক্ষণে ভগবানকে প্রত্যাখ্যান করি, আমি এখন আর ভগবানের অনুসরণ করিব না।'

ভগ্গব। 'এইরূপ উক্ত হইলে আমি তাঁহাকে কহিলাম ঃ সুনক্ষত্ত, আমি কি এবূপ কহিযাছি—সুনক্ষত্ত, তুমি এস, আমাব অনুসবণ কব ?'

'ভন্তে, তাহা নহে।'

'তুমি কি আমাকে এরূপ কহিযাছ—ভন্তে, আমি ভগবানেব অনসেবণ কারিব ?'

'ভন্তে, তাহা নহে।'

'তাহা হইলে, সুনক্ষত্ত, আমিও তোমাকে এবূপ কহি নাই—সুনক্ষত্ত, এস, আমাব অনুসব কবণ ; তুমিও আমাকে কহ নাই—ভন্তে, আমি ভগবানেব অনুসবণ কবিব। হে নির্বোধ। এবূপ হইলে তুমি কে এবং কাহাকে প্রত্যাখ্যান কবিতেছ ? মূঢ। এই স্থানে তোমাব ভ্রম দেখ।'

৪। 'ভন্তে, ভগবান আমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবেন না।'

'সুনক্ষত্ত, আমি কি তোমাকে এইবূপ কহিয়াছি—সুনক্ষত্ত, এস, আমাব অনুসবণ কব, আমি তোমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিব ?'

'ভন্তে, তাহা নহে।'

'তুমি কি আমাকে এবূপ কহিযাছ—'ভন্তে, আমি ভগবানেব অনুসবণ কবিব, ভগবান আমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিবেন ?'

'ভন্তে, তাহা নহে।'

'এইবূপে, সুনক্ষত্ত, আমিও তোমাকে কহি নাই—সুনক্ষত্ত, এস, আমাব অনুসবণ কব, আমি তোমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিব, তুমিও আমাকে কহ নাই—ভন্তে, আমি ভগবানেব অনুসবণ কবিব, ভগবান আমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিবেন। হে নির্বোধ। এবূপ হইলে তুমি কে এবং কাহাকে প্রত্যাখ্যান কবিতেছ ? সুনক্ষত্ত, তুমি কি মনে কব ? আমি অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবি বা না কবি, যে নিমিত্ত আমি ধর্মোপদেশ দিয়াছি তাহা পালনকাবীব দুঃখ সম্যকবূপে অপনোদন কবে ?

'আপনি ঋদ্ধিবল প্রদর্শন করুন বা না কবুন, যে নিমিত্ত আপনি ধর্মোপদেশ দিযাছেন, তাহা পালনকাবীব দুঃখ সম্যকবূপে অপনোদন কবে।'

'তাহা হইলে, সুনক্ষত্ত, অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কি কবিবে ? মূঢ। এইস্থানে তোমাব ভ্রম দেখ।'

৫। 'ভগবান আমাব নিকট পুবাতত্ত্বেব[১] বর্ণনা কবেন না।'

---

১ মূলের 'অগ্গঞ্ঞ' শব্দ প্রাচীন টীকায 'জগতেব উৎপত্তি' রূপে ব্যাখ্যাত হইযাছে।

'সুনক্ষত্ত, আমি কি তোমাকে এরূপ কহিয়াছি—এস, সুনক্ষত্ত, আমার অনুসরণ কর, আমি তোমার নিকট পুরাতত্ত্বের বর্ণনা করিব ?'

'ভন্তে, তাহা নহে।'

'তুমি কি আমাকে এরূপ কহিয়াছ—আমি ভগবানের অনুসরণ করিব, ভগবান আমার নিকট পুরাতত্ত্বের বর্ণনা করিবেন ?

'ভন্তে, তাহা নহে।'

'এরূপ হইলে, সুনক্ষত্ত, আমিও তোমাকে কহি নাই—সুনক্ষত্ত, এস, আমার অনুসরণ কর, আমি তোমার নিকট পুরাতত্ত্বের বর্ণনা করিব। তুমিও আমাকে কহ নাই—আমি ভগবানের অনুসরণ করিব, ভগবান আমার নিকট পুরাতত্ত্বের বর্ণনা করিবেন। হে নির্বোধ। এরূপ হইলে তুমি কে এবং কাহাকে প্রত্যাখ্যান করিতেছ ? সুনক্ষত্ত, তুমি কি মনে কর ? আমি তোমার নিকট পুরাতত্ত্বের বর্ণনা করি বা না করি, যে নিমিত্ত আমি ধর্ম্মোপদেশ দিয়াছি তাহা পালনকারীর দুঃখ সম্যকরূপে অপনোদন করে ?'

'আপনি আমার নিকট পুরাতত্ত্বের বর্ণনা করুন বা না করুন, যে নিমিত্ত আপনি ধর্ম্মোপদেশ দিয়াছেন তাহা পালনকারীর দুঃখ সম্যকরূপে অপনোদন করে।'

'তাহা হইলে, সুনক্ষত্ত, পুরাতত্ত্বের বর্ণনা কি করিবে ? মূঢ়! এইস্থানে তোমার ভ্রম দেখ।'

৬। 'সুনক্ষত্ত, তুমি বজ্জীগ্রামে অনেক প্রকারে আমার প্রশংসা কীর্ত্তন করিয়াছ—ইনিই ভগবান, অর্হন্ত, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচরণ সম্পন্ন, সুগত, লোকজ্ঞ, অতুলনীয়, দম্যপুরুষসারথি, দেবমনুষ্যের শাস্তা, বুদ্ধ, ভগবন্ত। এইরূপে, সুনক্ষত্ত, তুমি বজ্জীগ্রামে অনেক প্রকারে আমার প্রশংসা কীর্ত্তন করিয়াছ।

'সুনক্ষত্ত, তুমি বজ্জীগ্রামে অনেক প্রকারে ধর্ম্মের প্রশংসা কীর্ত্তন করিয়াছ—ধর্ম্ম ভগবান কর্ত্তৃক স্বাখ্যাত, উহা সান্দৃষ্টিক, অবিলম্বে ফলপ্রসু, সর্ব্ব-জগতকে আহ্বানকারী, নির্ব্বাণ প্রদায়ী, বিজ্ঞগণ কর্ত্তৃক স্ব স্ব অন্তরে জ্ঞাতব্য। এইরূপে, সুনক্ষত্ত, তুমি অনেক প্রকারে বজ্জীগ্রামে ধর্ম্মের প্রশংসা কীর্ত্তন করিয়াছ।

'সুনক্ষত্ত, তুমি বজ্জীগ্রামে অনেক প্রকারে সঙ্ঘের প্রশংসা কীর্ত্তন করিয়াছ—চারি পুরুষ-যুগ অষ্ট পুরুষ সম্বলিত ভগবানের শ্রাবক সঙ্ঘ

সুপ্রতিপন্ন, ঋজুপ্রতিপন্ন, ন্যায-প্রতিপন্ন, সামীচি-প্রতিপন্ন, তাঁহাবা দান, অতিথেযতা, দক্ষিণা ও অঞ্জলিকরণেব যোগ্য, তাঁহাবা জগতের অনুত্তব পুণ্য-ক্ষেত্র। এইরূপে, সুনক্ষত্ত, তুমি বজ্জীগ্রামে অনেক প্রকাবে সঙ্ঘেব প্রশংসা কীর্ত্তন কবিযাছ।

'সুনক্ষত্ত, আমি কহিতেছি তোমাব সম্বন্ধে জনগণ ঘোষণা করিবে—লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত শ্রমণ গোতমেব শাসনে ব্রহ্মচর্য্য পালনে অসমর্থ হইযা হীনার্থের সেবায নিযুক্ত হইযাছেন।'

'ভগবব! আমি এইরূপ কহিলে লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত এই ধর্ম্ম-বিনয পরিত্যাগ পূর্ব্বক অপায নিবযোন্মুখ হইযা প্রস্থান করিলেন।

৭। ভগবব! এক সময় আমি বুমুদিগেব দেশে অবস্থান কবিতেছিলাম। তথায উত্তরকা নামক বুমুদিগেব নগব। ভগবব! আমি পূর্ব্বাহ্নে বেশ ধাবণ পূর্ব্বক পাত্র ও চীবব হস্তে পশ্চাচ্ছ্রমণ লিচ্ছবি-পুত্র সুনক্ষত্তেব সহিত উত্তবকায় ভিক্ষার্থ প্রবেশ কবিযাছিলাম। ঐ সমযে অচেল কোবক্ষত্তিয় কুক্কুব ব্রত অবলম্বন পূর্ব্বক চতুকুণ্ডিক[১] হইযা ভূমিতে নিক্ষিপ্ত ভক্ষ্য মুখ দ্বাবা গ্রহণ পূর্ব্বক ভোজন কবিতেন।

'ভগবব। লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত দেখিলেন অচেল, কুক্কুরব্রতী, কোবক্ষ-ত্তিয় চতুকুণ্ডিক হইযা ভূমিতে নিক্ষিপ্ত ভক্ষ্য মুখ দ্বাবা গ্রহণ পূর্ব্বক ভোজন কবিতেছেন। উহা দেখিযা তাঁহাব মনে হইল: 'অবহত, শ্রমণ চতুকুণ্ডিক হইযা ভূমিতে নিক্ষিপ্ত ভক্ষ্য মুখ দ্বাবা গ্রহণ পূর্ব্বক ভোজন কবিতেছেন, ইনি সম্মানেব যোগ্য।'

ভগবব। তখন আমি স্বচিত্তে সুনক্ষত্তেব চিন্তা জ্ঞাত হইযা তাহাকে কহিলাম:

'মূঢ! তুমি আপনাকে শাক্যপুত্রীয রূপে স্বীকাব কর?'

'ভগবান কেন আমাকে এইরূপ কহিলেন,—মূঢ! তুমি আপনাকে শাক্য-পুত্রীয রূপে স্বীকাব কব?'

'সুনক্ষত্ত। এই নগ্ন কুক্কুবব্রতী চতুকুণ্ডিক কোবক্ষত্তিয়কে ভূমিতে নিক্ষিপ্ত ভক্ষ্য মুখ দ্বাবা গ্রহণ পূর্ব্বক ভোজন কবিতে দেখিযা তুমি কি মনে কব নাই—অরহত শ্রমণ চতুকুণ্ডিক হইয়া ভূমিতে নিক্ষিপ্ত ভক্ষ্য মুখ দ্বাবা গ্রহণ পূর্ব্বক ভোজন কবিতেছেন, ইনি সম্মানেব যোগ্য?'

---

১। চতুষ্পদের ন্যায় হস্ত ও পদদ্বযেব সাহায্যে ভ্রমণশীল।

'ভন্তে, তাহা সত্য। আপনি কি অপবেব অবহত্বে ঈর্ষ্যা অনুভব কবিতেছেন?'

'মূঢ। আমি অপবেব অবহত্বে ঈর্ষ্যা অনুভব কবিতেছি না। কিন্তু তোমাবই পাপ-দৃষ্টি উৎপন্ন হইবাছে, উহা পবিত্যাগ কব, উহা যেন দীর্ঘকাল তোমাব অমঙ্গল ও দুঃখেব কাবণ না হয। সুনক্ষত্ত, যে নগ্ন কোবক্ষত্তিযকে তুমি সম্মানেব যোগ্য অবহত শ্রমণ মনে কবিতেছ, তিনি সপ্তম দিবসে অলসক বোগাক্রান্ত হইযা মৃত্যুমুখে পতিত হইবেন এবং কালকঞ্জ নামক সর্ব্বনিকৃষ্ট অসুবদিগেব মধ্যে উৎপন্ন হইবেন, মৃত্যুব পব তিনি বীবণগুল্মোবৃত শ্মশানে নিক্ষিপ্ত হইবেন। সুনক্ষত্ত, যদি ইচ্ছা হয তুমি অচেল কোবক্ষত্তিযেব নিকট গমন কবিযা জিজ্ঞাসা কবিতে পাব—সৌম্য কোবক্ষত্তিয়! আপনাব গতি অবগত আছেন? সুনক্ষত্ত, ইহা সম্ভব যে নগ্ন কোবক্ষত্তিয তোমাকে কহিবেন—সৌম্য সুনক্ষত্ত। আমি নিজেব গতি জানি, কালকঞ্জ নামক সর্ব্বনিকৃষ্ট অসুবদিগেব মধ্যে আমি উৎপন্ন হইব।'

৮। ভগ্‌গব। তৎপবে লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত অচেল কোবক্ষত্তিযেব নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিল: 'সৌম্য কোবক্ষত্তিয। শ্রমণ গোতম কহিযাছেন অচেল কোবক্ষত্তিয সপ্তম দিবসে অলসক বোগে মৃত্যুমুখে পতিত হইবেন এবং কালকঞ্জ নামক সর্ব্বনিকৃষ্ট অসুবদিগেব মধ্যে উৎপন্ন হইবেন, মৃত্যুব পব তিনি বীবণগুল্মোবৃত শ্মশানে নিক্ষিপ্ত হইবেন। সৌম্য কোবক্ষত্তিয, আপনি পর্য্যাপ্ত পবিমাণে আহাব ও পান কবুন, যাহাতে শ্রমণ গোতমেব বাক্য মিথ্যা হয।'

'অনন্তব, ভগ্‌গব। সুনক্ষত্ত এক দুই দিন কবিযা সাত দিবাবাত্রি গণনা কবিল, সে তথাগতেব প্রতি বিশ্বাস স্থাপন কবিল না। অতঃপব সপ্তম দিবসে অচেলক কোবক্ষত্তিয অলসক বোগে মৃত্যুমুখে পতিত হইযা কালকঞ্জ নামক সর্ব্বনিকৃষ্ট অসুবদিগেব মধ্যে উৎপন্ন হইল, মৃত্যুব পব সে বীবণগুল্মোবৃত শ্মশানে নিক্ষিপ্ত হইল।

৯। ভগ্‌গব! সুনক্ষত্ত শুনিলেন—অচেল কোবক্ষত্তিয অলসক বোগে মৃত্যুমুখে পতিত হইযা বীবণগুল্মোবৃত শ্মশানে নিক্ষিপ্ত হইযাছেন। তখন, ভগ্‌গব। লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত বীবণগুল্মোবৃত শ্মশানে কোবক্ষত্তিযেব নিকট গমন পূর্ব্বক তাঁহাকে তিনবাব পাণিদ্বাবা প্রহাব কবিযা কহিলেন—'সৌম্য কোবক্ষত্তিয। আপনাব কি গতি জানেন?' অতঃপব, ভগ্‌গব! অচেল

কোবক্ষত্তিয হস্ত দ্বারা পৃষ্ঠদেশ মুছিযা উত্থান করিল এবং কহিল—'সৌম্য সুনক্ষত্ত! আমি স্বীয গতি জানি। কালকঞ্জ নামক সর্ব্বনিকৃষ্ট অসুর-দিগেব মধ্যে আমি উৎপন্ন হইয়াছি।' ইহা কহিয়াই সে উত্তান হইষা পতিত হইল।

১০। অনন্তব, ভগ্‌গব! লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত আমাব নিকট উপস্থিত হইযা আমাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবিষ্ট হইলেন; পরে আমি তাঁহাকে কহিলাম ঃ

'সুনক্ষত্ত! তুমি কি মনে কর? অচেল কোবক্ষত্তিযেব সম্বন্ধে আমি যাহা কহিযাছিলাম, ঠিক সেইরূপই হইয়াছে, অথবা তাহাব অন্যথা হইযাছে?'

'ভগবান যাহা কহিযাছিলেন, ঠিক সেইরূপই হইয়াছে, তাহাব অন্যথা হয় নাই।'

'সুনক্ষত্ত! তুমি কি মনে কর? এরূপ হইলে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইয়াছে অথবা না?

'ভন্তে। এরূপ অবস্থায অবশ্যই অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইয়াছে, হয নাই তাহা নয।'

'মূঢ়! আমি এরূপ অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিলেও তুমি কহিয়াছ—ভগবান আমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবেন না। নির্ব্বোধ! এই-স্থানে তোমাব ভ্রম দেখ।'

'ভগ্‌গব! আমি এইরূপ কহিলে লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত এই ধর্ম্ম-বিনয় পবিত্যাগ পূর্ব্বক অপায়-নিরযোন্মুখ হইয়া প্রস্থান কবিলেন।

১১। ভগ্‌গব! এক সমযে আমি বৈশালিব মহাবনে-কূটাগাবশালায় অবস্থান কবিতেছিলাম। ঐ সমযে অচেল কন্দরমসূক বজ্জীগ্রামে বৈশালিতে বিপুল লাভ ও যশ সমন্বিত হইযা বাস কবিতেছিলেন। তিনি সপ্তবিধ ব্রত সম্পূর্ণরূপে গ্রহণ কবিয়াছিলেন—'যাবজ্জীবন অচেলক বহিব, বস্ত্র পবিধান কবিব না ঃ যাবজ্জীবন ব্রহ্মচারী বহিব, মৈথুন ধর্ম্মেব সেবা কবিব না ঃ যাবজ্জীবন সুবা ও মাংসে জীবন ধারণ কবিব, পক্কান্ন মিষ্টান্নাদি ভোজন কবিব না ঃ বৈশালিব পূর্ব্বদিকস্থ উদেন চৈত্য অতিক্রম কবিব না ঃ বৈশালিব দক্ষিণস্থ গোতমক চৈত্য অতিক্রম কবিব না ঃ বৈশালিব পশ্চিম সত্তম্ব নামক চৈত্য অতিক্রম কবিব না ঃ বৈশালিব উত্তবস্থ বহুপুত্ত নামক চৈত্য অতিক্রম

করিব না।' তিনি এই সপ্তবিধ ব্রত সমাধান হেতু বজ্জীগ্রামে বিপুল লাভ ও যশ অর্জ্জন করিযাছিলেন।

১২। অতঃপর, ভগ্গব! লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত অচেল কন্দরমসুকের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে প্রশ্ন জিজ্ঞাসা করিল। প্রশ্ন জিজ্ঞাসিত হইযা অচেল কন্দরমসুক উত্তরদানে অসমর্থ হইযা তাহার প্রতি ক্রোধ, বিদ্বেষ ও বিরক্তি প্রকাশ করিল। তখন সুনক্ষত্ত চিন্তা করিল—'সাধু, অরহত, শ্রমণের বিরক্তি উৎপাদন করিযাছি, ইহা যেন দীর্ঘ কাল আমার অমঙ্গল ও দুঃখের কারণ না হয।'

১৩। ভগ্গব। তদনন্তর সুনক্ষত্ত আমার নিকট উপস্থিত হইযা আমাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবিষ্ট হইলে আমি তাহাকে কহিলাম ঃ

'মূঢ়! তুমি আপনাকে শাক্যপুত্রীয রূপে স্বীকার কর?'

'ভগবান কেন এরূপ কহিতেছেন?'

'সুনক্ষত্ত! তুমি অচেল কন্দরমসুকের নিকট গমন করিযা তাহাকে প্রশ্ন কর নাই? সে তোমার প্রশ্নের উত্তর দানে অসমর্থ হইযা ক্রোধ, বিদ্বেষ ও বিরক্তি প্রকাশ করিযাছিল। তুমি এইরূপ চিন্তা করিযাছিলে—সাধু, অরহত, শ্রমণের বিরক্তি উৎপাদন করিযাছি, ইহা যেন দীর্ঘকাল আমার অমঙ্গল ও দুঃখের কারণ না হয।'

'ভন্তে, তাহা সত্য। আপনি কি অপরের অরহত্বে ঈর্ষ্যা অনুভব করিতেছেন?'

'মূঢ়! আমি অপরের অরহত্বে ঈর্ষ্যা অনুভব করিতেছি না। কিন্তু তোমারই পাপদৃষ্টি উৎপন্ন হইযাছে, উহা পরিত্যাগ কর, উহা যেন দীর্ঘ-কাল তোমার অমঙ্গল ও দুঃখের কারণ না হয। সুনক্ষত্ত, যে অচেল কন্দর-মসুককে তুমি সাধু, অরহত, শ্রমণ মনে করিতেছ, তিনি অচিরে বস্ত্রপরিহিত হইযা নারীগণ সহ বিচরণ করিবেন এবং সুপক্ক অন্নাদি ভোজনে রত হইযা বৈশালীর সর্ব্ব চৈত্য অতিক্রম করিযা যশোহীন হইযা দেহত্যাগ করিবেন।

অনন্তর, ভগ্গব! অচেল কন্দরমসুক অচিরে বস্ত্র ধারণ করিযা নারীগণ সহ বিচরণ এবং সুপক্ক অন্নাদি ভোজনে রত হইযা বৈশালির সর্ব্ব চৈত্য অতিক্রম পূর্ব্বক যশোহীন হইযা দেহ ত্যাগ করিলেন।

১৪। লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত শ্রবণ করিলেন অচেল কন্দরমসুক বস্ত্র হরণ করিযা নারীগণসহ বিচরণ এবং সুপক্ক অন্নাদি ভোজনে রত হইযা

বৈশালীব সর্ব্ব চৈত্য অতিক্রম পূর্ব্বক যশোহীন হইযা দেহত্যাগ করিযাছেন। ভগ্গব। তখন সুনক্ষত্ত আমাব নিকট উপস্থিত হইযা আমাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবিষ্ট হইলে আমি তাঁহাকে কহিলাম ঃ

'সুনক্ষত্ত, তুমি কি মনে কব? অচেল কন্দবমসুকেব সম্বন্ধে আমি যাহা ব্যক্ত করিযাছিলাম, সেইবূপই হইযাছে, অথবা তাহাব অন্যথা হইয়াছে?

'ঐ সম্বন্ধে ভগবান যাহা ব্যক্ত কবিযাছিলেন, সেইবূপই হইযাছে, তাহাব অন্যথা হয নাই।'

'সুনক্ষত্ত! তুমি কি মনে কব? এবূপ ক্ষেত্রে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইযাছে, অথবা না?'

'ভন্তে। অবশ্যই এ ক্ষেত্রে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইযাছে, তাহা যে হয নাই তাহা নয।

মূঢ। আমি এবূপ অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিলেও তুমি কহিযাছ —ভগবান আমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবেন না। নির্ব্বোধ! এই স্থানে তোমাব ভ্রম দেখ।'

ভগ্গব! আমি এইবূপ কহিলে লিচ্ছবিপুত্র সুনক্ষত্ত এই ধর্ম্মবিনয পাবিত্যাগ পূর্ব্বক অপায-নিরযোন্মুখ হইবা প্রস্থান কবিলেন।

১৫। ভগ্গব। এক সময আমি বৈশালিতেই মহাবনে কূটাগারশালায় অবস্থান কবিতেছিলাম। ঐ সময়ে অচেল পাটিক-পুত্ত বজ্জীগ্রাম বৈশালিতে বিপুল লাভ ও যশ সমন্বিত হইযা বাস কবিতেছিলেন। তিনি বৈশালিতে সভামধ্যে এইবূপ কহিতেছিলেন ঃ

'শ্রমণ গৌতমও জ্ঞানবাদী, আমিও জ্ঞানবাদী, জ্ঞানবাদীব উচিত জ্ঞানবাদীব সহিত ঋদ্ধিবল প্রদর্শন কবা। শ্রমণ গৌতম অর্দ্ধপথ আগমন করুন, আমিও অর্দ্ধপথ গমন করিব। আমবা উভযেই ঐস্থানে আলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন করিব। শ্রমণ গৌতম একটি অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন কবিলে আমি দুইটি করিব। তিনি দুইটি প্রদর্শন কবিলে আমি চাবিটি কবিব। তিনি চাবিটি প্রদর্শন কবিলে আমি আটটি কবিব। এইরূপে শ্রমণ গৌতম যতই অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন করিবেন, আমি তাহার দ্বিগুণ দ্বিগুণ কবিব।'

১৬। ভগ্গব! অনন্তর সুনক্ষত্ত আমার নিকট উপস্থিত হইয়া আমাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবেশন কবিয়া আমাকে এইবূপ কহিল ঃ

'ভন্তে। অচেল পাটিক-পুত্ত বজ্জীগ্রাম বৈশালিতে বিপুল লাভ ও যশ সমন্বিত হইয়া বাস করিতেছেন। তিনি বৈশালিতে সভামধ্যে এইরূপ কহিতেছেন—শ্রমণ গৌতমও জ্ঞানবাদী, আমিও জ্ঞানবাদী, ... দ্বিগুণ করিব।' (উপরে ১ম সং পদচ্ছেদ দ্রষ্টব্য)।

ভগবব, এইরূপ কথিত হইলে আমি সুনক্ষত্তকে কহিলাম ঃ

'সুনক্ষত্ত, অচেল পাটিক-পুত্ত যে ঐ রূপ বাক্য, ঐরূপ চিত্ত ও ঐরূপ দৃষ্টি পরিহার না করিয়া আমার সম্মুখীন হইবে, তাহা সম্ভব নয়। যদি সে মনে করে আমি ঐরূপ বাক্য, চিত্ত ও দৃষ্টি পরিহার না করিয়া শ্রমণ গৌতমের সম্মুখীন হইব—তাহা হইলে তাহার মস্তক বিদীর্ণ হইবে।'

১৭। 'ভন্তে! ভগবান এরূপ কহিবেন না, সুগত এরূপ কহিবেন না।'

'সুনক্ষত্ত, তুমি কেন এরূপ কহিতেছ?'

'ভন্তে, ভগবান দৃঢ়রূপে ব্যক্ত করিয়াছেন—অচেল পাটিক-পুত্ত যে ঐরূপ বাক্য ..মস্তক বিদীর্ণ হইবে। (উপরে ১৬ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)। ভন্তে, অচেল পাটিক-পুত্ত বিরূপবেশে[১] ভগবানের সম্মুখীন হইলে ভগবানের বাক্য মিথ্যা হইবে।'

১৮। 'সুনক্ষত্ত, তথাগত এরূপ বাক্য কহিতে পারেন যাহা মিথ্যা হইবে?'

'ভন্তে, ভগবান কি স্বচিত্তে অচেল পাটিক-পুত্তের চিত্ত পরিজ্ঞাত হইয়াছেন—অচেল পাটিক-পুত্ত যে ঐরূপ চিত্ত·· মস্তক বিদীর্ণ হইবে? অথবা দেবতাগণ আপনাকে ইহা কহিয়াছেন?'

'সুনক্ষত্ত, আমি স্বচিত্তেও পাটিক-পুত্তের চিত্ত বিদিত হইয়া উহা কহিয়াছি, এবং দেবতাগণও আমাকে ঐরূপ কহিয়াছেন। লিচ্ছবিদিগের সেনাপতি অজিতও সম্প্রতি দেহত্যাগ করিয়া ত্রায়স্ত্রিংশ দেবলোকে উৎপন্ন হইয়াছেন। তিনিও আমার নিকট আগমন পূর্ব্বক কহিয়াছেন ঃ 'ভন্তে, অচেল পাটিক-পুত্ত নির্লজ্জ, মিথ্যাবাদী, সে আমার সম্বন্ধেও বজ্জীগ্রামে ঘোষণা করিয়াছে—লিচ্ছবিদিগের সেনাপতি অজিত মহা নিরয়ে উৎপন্ন হইয়াছেন। ভন্তে, আমি কিন্তু মহা-নিরয়ে উৎপন্ন হই নাই, ত্রায়স্ত্রিংশ দেবলোকে উৎপন্ন

---

১। কোন অদৃশ্য দেহ ধারণ পূর্ব্বক অথবা সিংহ ব্যাঘ্রাদির বেশে।

হইযাছি, অচেল পাটিক পুত্ত নির্লজ্জ ও মিথ্যাবাদী, সে যে ঐরূপ বাক্য, চিত্ত ও দৃষ্টি পরিহার না করিয়া ভগবানের সম্মুখীন হইবে তাহা সম্ভব নয়। যদি সে মনে করে—আমি···মস্তক বিদীর্ণ হইবে।" এইরূপে, সুনক্ষত্ত, আমি স্বচিত্তেও পাটিক-পুত্তের চিত্ত বিদিত হইযা উহা কহিয়াছি, এবং দেবতাগণও আমাকে ঐরূপ কহিযাছেন।

'সুনক্ষত্ত আমি বৈশালিতে ভিক্ষার্থে ভ্রমণ করিযা আহারান্তে প্রত্যাবর্ত্তনকালে দিবাবিহারের নিমিত্ত পাটিক-পুত্তের আরামে গমন করিব। তোমার যাহা ইচ্ছা তাহাকে কহিও।'

১৯। ভগ্‌গব! তদনন্তর আমি পূর্ব্বাহ্নের বেশ ধারণ পূর্ব্বক পাত্র ও চীবর হস্তে বৈশালিতে ভিক্ষার্থে প্রবেশ করিলাম। ভিক্ষাচারাবসানে আহারান্তে প্রত্যাবর্ত্তনকালে দিবাবিহারের নিমিত্ত অচেল পাটিক-পুত্তের আরামে গমন করিলাম। ভগ্‌গব, তখন লিচ্ছবি-পুত্র সুনক্ষত্ত ত্বরিতে বৈশালি প্রবেশ-পূর্ব্বক খ্যাতনামা লিচ্ছবিগণের নিকট গমন করিযা তাঁহাদিগকে কহিল ঃ

'ভগবান বৈশালিতে পিণ্ডার্থ ভ্রমণ করিযা আহারান্তে প্রত্যাবর্ত্তনকালে অচেল পাটিক-পুত্তের আরামে দিবাবিহারার্থ গমন করিয়াছেন। আপনারা অগ্রসর হউন, সাধু শ্রমণগণের অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইবে।'

ভগ্‌গব, তখন ঐ সকল লিচ্ছবিগণ চিন্তা করিলেন ঃ 'সাধু শ্রমণগণের অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইবে, আমরা যাই।'

সুনক্ষত্ত প্রথিতনামা ব্রাহ্মণ মহাশাল, গৃহপতিগণ এবং নানা তীর্থিয় শ্রমণ ও ব্রাহ্মণগণের নিকট গমন পূর্ব্বক পূর্ব্বোক্তরূপ ঘোষণা করিল।

ভগ্‌গব, তখন ঐ সকল খ্যাতনামা নানাতীর্থিয শ্রমণ ও ব্রাহ্মণগণ অলৌকিক ঋদ্ধিবলের প্রদর্শনীতে গমন করিতে মনস্থ করিলেন।

ভগ্‌গব, এইরূপে খ্যাতনামা লিচ্ছবিগণ, ব্রাহ্মণ মহাশাল ও গৃহপতিগণ এবং নানাতীর্থিয শ্রমণ-ব্রাহ্মণগণ অচেল পাটিক-পুত্তের আরামে গমন করিলেন। সেই পরিষদে শতাধিক সহস্রাধিকের সমাগম হইযাছিল।

২০। ভগ্‌গব! অচেল পাটিক-পুত্ত শ্রবণ করিল যে প্রথিত নামা লিচ্ছবিগণ, ব্রাহ্মণ-মহাশাল ও গৃহপতিগণ ও নানাতীর্থিয শ্রমণ ব্রাহ্মণগণ সমাগত হইয়াছেন, শ্রমণ গৌতমও তাহার আরামে দিবাবিহারার্থ উপবিষ্ট। ইহা শ্রবণ করিয়া সে ভীত, নিস্পন্দ ও রোমাঞ্চিত হইল এবং এইরূপ অবস্থায সে তিন্দুকখানু নামক পরিব্রাজকারামে গমন করিল।

ভগ্‌গব ! সেই পবিষদ শ্রবণ কবিল যে অচেল পাটিক্‌-পুত্ত ভীত, উদ্বিগ্ন, বোমাঞ্চিত হইযা তিন্দুক্‌খানু পবিব্রাজকাবামে গমন নিবত। তখন পবিষদ জনৈক পুবুষকে কহিল ঃ

হে পুবুষ ! তিন্দুক্‌খানু পবিব্রাজকাবামে অচেল পাটিক-পুত্তেব নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহ—সৌম্য পাটিক-পুত্ত। অগ্রসব হউন, খ্যাতনামা লিচ্ছবিগণ, ব্রাহ্মণ-মহাশাল ও গৃহপতিগণ, নানাতীর্থিয শ্রমণ ব্রাহ্মণগণ সমাগত, শ্রমণ গৌতমও দিবাবিহাবার্থ আযুষ্মানেব আবামে উপবিষ্ট। সৌম্য পাটিক-পুত্ত ! আপনি বৈশালিতে সভামধ্যে এইবূপ ঘোষণা কবিষাছেন ঃ "শ্রমণ গৌতমও জ্ঞানবাদী, আমিও জ্ঞানবাদী। জ্ঞানবাদীব উচিত জ্ঞানবাদীব সহিত ঋদ্ধিবল প্রদর্শন কবা। · দ্বিগুণ কবিব।" (উপবে ১৫ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)। সৌম্য পাটিক-পুত্ত। আপনি অর্দ্ধপথ আগমন কবুন, সর্ব্বপ্রথমেই শ্রমণ গৌতম আপনাব আবামে আসিযা দিবাবিহাবার্থ উপবিষ্ট আছেন।'

২১। ভগ্‌গব। 'তথাস্তু' কহিযা সেই পুবুষ সম্মত হইযা তিন্দুক্‌-খানু পবিব্রাজকাবামে অচেল পাটিক-পুত্তেব নিকট গমন পূর্ব্বক তাহাকে কহিল ঃ

'সৌম্য পাটিক-পুত্ত। অগ্রসব হউন, খ্যাতনামা··· উপবিষ্ট আছেন।'

ভগ্‌গব। এইবূপ কথিত হইল অচেল পাটিক-পুত্ত 'আমি আসিতেছি, আমি আসিতেছি' এইবূপ কহিযা সেই স্থানেই গতিহীন হইযা বহিল, আসন হইতেও উঠিতে সক্ষম হইল না। তখন সেই পুবুষ পাটিক-পুত্তকে কহিল ঃ

'সৌম্য পাটিক-পুত্ত। আপনাব কি হইযাছে? আপনাব দেহ-লোম কি আসনে লগ্ন হইযাছে, অথবা আসন দেহলোমে লগ্ন হইষাছে? "আসিতেছি, আসিতেছি" কবিযা ঐ স্থানেই গতিহীন হইযা বহিযাছেন, আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছেন না।'

ভগ্‌গব। এইবূপ উক্ত হইলে পাটিক-পুত্ত 'আসিতেছি, আসিতেছি' কহিযা সেই স্থানেই গতিহীন হইযা বহিল, আসন হইতেও উঠিতে সক্ষম হইল না।

২২। ভগ্‌গব ! যখন সেই পুবুষ বুঝিল যে পাটিক-পুত্ত পবাজিত হইযাছে, 'আসিতেছি, আসিতেছি' কবিযা ঐ স্থানেই গতিহীন হইযা বহিয়াছে,

আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছে না, তখন সে পবিষদে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক কহিল ঃ

'অচেল পাটিক-পুত্ত পবাজিত, "আসিতেছি, আসিতেছি" করিয়া সেই স্থানেই গতিহীন হইয়া রহিয়াছে, আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছে না।'

ভগবব! এইরূপ উক্ত হইলে আমি সেই পবিষদকে কহিলাম ঃ

'অচেল পাটিক-পুত্ত যে ঐরূপ বাক্য, চিত্ত ও দৃষ্টি পবিহার না কবিযা আমার সম্মুখীন হইবে, তাহা সম্ভব নয। যদি সে মনে কবে মস্তক বিদীর্ণ হইবে।' (১৬ সং পদচ্ছেদ দ্রষ্টব্য)

। প্রথম ভাণবাব সমাপ্ত।

২। ১। অতঃপব, ভগবব! এক লিচ্ছবি মহামাত্র আসন হইতে উত্থান কবিযা পবিষদকে কহিলেন ঃ

'আপনাবা ক্ষণকাল অপেক্ষা করুন, আমি যাইতেছি, ইহা সম্ভব যে আমি অচেল পাটিক-পুত্তকে এই পবিষদে আনিতে সমর্থ হইব।'

তখন ভগবব! সেই লিচ্ছবি মহামাত্র তিন্দুকখানু পবিব্রাজকাবামে অচেল পাটিক-পুত্তেব নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিলেন ঃ

'সৌম্য পাটিক-পুত্ত! অগ্রসব হউন, উহাই আপনাব শ্রেযঃ, খ্যাতনামা লিচ্ছবিগণ, ব্রাহ্মণ-মহাশাল ও গৃহপতিগণ এবং নানাতীর্থিয শ্রমণ-ব্রাহ্মণগণ সমাগত, শ্রমণ গৌতমও দিবাবিহাবার্থ আপনাব আবামে উপবিষ্ট। বৈশালিব পরিষদে আপনি ঘোষণা কবিযাছেন—"শ্রমণ গৌতমও জ্ঞানবাদী, আমিও জ্ঞানবাদী · দ্বিগুণ করিব।" সৌম্য পাঠিক-পুত্ত! আপনি অর্দ্ধপথ আগমন করুন, সর্ব্বপ্রথমেই শ্রমণ গৌতম আপনাব আবামে আসিযা দিবাবিহাবার্থ উপবিষ্ট আছেন। তিনি পবিষদে ঘোষণা কবিয়াছেন ঃ

'অচেল পাটিক-পুত্ত যে এইরূপ বাক্য মস্তক বিদীর্ণ হইবে।" সেইজন্য পাটিক-পুত্ত, অগ্রসর হউন, এইরূপ করিলে আপনাব জয এবং শ্রমণ গৌতমেব পরাজয়ের বিধান করিব।'

২। ভগ্‌বব। এইব্‌প উক্ত হইলে অচেল পাটিক-প্‌ত্ত 'আসিতেছি, আসিতেছি' কহিযা সেইস্থানেই গতিহীন হইযা বহিল, আসন হইতেও উত্থান কবিতে সমর্থ হইল না। তখন সেই লিচ্ছবি মহামাত্র অচেল পাটিক-প্‌ত্তকে কহিলেন ঃ

সৌম্য পাটিক-প্‌ত্ত! আপনাব কি হইযাছে? আপনাব দেহলোম কি আসনে বদ্ধ হইযাছে, অথবা আসন দেহলোমে লগ্ন হইযাছে? "আসিতেছি, আসিতেছি" কবিযা ঐস্থানেই গতিহীন হইযা বহিযাছেন, আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছেন না।'

ভগ্‌বব। এইব্‌প উক্ত হইলেও পাটিব-প্‌ত্ত 'আসিতেছি, আসিতেছি' কবিযা সেই স্থানেই গতিহীন হইযা বহিল, আসন হইতেও উঠিতে সক্ষম হইল না।'

৩। ভগ্‌বব! যখন সেই লিচ্ছবি মহামাত্র ব্‌ঝিতে পাবিলেন যে অচেল পাটিক-প্‌ত্ত পবাজিত, 'আসিতেছি, আসিতেছি' কবিযা একই স্থানে গতিহীন হইযা বহিযাছে, আসন হইতেও উঠিতে পাবিতেছে না, তখন তিনি আসিয়া পবিষদে ঘোষণা কবিলেন ঃ

'অচেল পাটিক-প্‌ত্ত পবাজিত, "আসিতেছি, আসিতেছি" কবিযা সেই স্থানেই গতিহীন হইযা বহিযাছে, আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছে না।'

এইব্‌প কথিত হইলে, ভগ্‌বব! আমি সেই পবিপষদকে কহিলাম ঃ 'অচেল পাটিক-প্‌ত্ত যে ঐব্‌প বাক্য মস্তক বিদীর্ণ হইবে। আয়ুষ্মান লিচ্ছবিগণ যদি মনে কবেন, 'আমবা অচেল পাঠিক-প্‌ত্তকে ববত্রদ্বাবা বন্ধন কবিযা গো-য্‌গেব সাহায্যে টানিযা আনিব,' তাহা হইলে ববত্র অথবা পাটিক-প্‌ত্ত ছিন্ন হইবে। অচেল পাটিক-প্‌ত্ত যে ঐব্‌প বাক্য মস্তক বিদীর্ণ হইবে।"

৪। ভগ্‌বব। তখন দাব্‌পত্তিকেব শিষ্য জালিয আসন হইতে উঠিযা পবিষদকে কহিল ঃ

'আপনাবা ক্ষণকাল অপেক্ষা কব্‌ন, আমি যাইতেছি, ইহা সম্ভব যে আমি অচেল পাটিক-প্‌ত্তকে এই পবিষদে আনিতে সমর্থ হইব।'

তখন জালিয তিন্দুকখান্‌ পবিব্রাজকাবামে অচেল পাটিক-প্‌ত্তেব নিকট গমন প্‌র্ব্বক তাহাকে কহিল ঃ

'সৌম্য পাটিক-পুত্ত অগ্রসর হউন…উপবিষ্ট আছেন। শ্রমণ গৌতম পরিষদে ঘোষণা করিয়াছেন ঃ "অচেল পাটিক-পুত্ত যে ঐরূপ বাক্য…মস্তক বিদীর্ণ হইবে। আয়ুষ্মান লিচ্ছবিগণ যদি মনে করেন… মস্তক বিদীর্ণ হইবে।" পাটিক-পুত্ত। আপনি অগ্রসর হউন, এইরূপ করিলে আপনার জয় এবং শ্রমণ গৌতমের পরাজয়ের বিধান করিব।'

৫। এইরূপ উক্ত হইলে অচেল পাটিক-পুত্ত 'আমি আসিতেছি, আসিতেছি' কহিয়া সেই স্থানেই গতিহীন হইয়া রহিল, আসন হইতেও উঠিতে সক্ষম হইল না। তখন দারুপত্তিকের শিষ্য জালিয় অচেল পাটিক-পুত্তকে কহিল ঃ

'সৌম্য পাটিক-পুত্ত। আপনার কি হইয়াছে? আপনার দেহলোম কি আসনে বদ্ধ হইয়াছে, অথবা আসন দেহলোমে লগ্ন হইয়াছে? "আসিতেছি, আসিতেছি" করিয়া ঐ স্থানেই গতিহীন হইয়া রহিয়াছেন, আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছেন না।'

ভগবন্। এইরূপ উক্ত হইলেও অচেল পাটিক-পুত্ত 'আসিতেছি, আসিতেছি' কহিয়া সেই স্থানেই গতিহীন হইয়া রহিল, আসন হইতেও উঠিতে সক্ষম হইল না।

৬। ভগবন্! যখন দারুপত্তিকের শিষ্য জালিয় বুঝিলেন অচেল পাটিক-পুত্ত পরাজিত, 'আসিতেছি, আসিতেছি' কহিয়া একই স্থানে গতি-হীন অবস্থায় রহিয়াছেন, আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছেন না, তখন তিনি পাটিক-পুত্তকে কহিলেন ঃ

'সৌম্য পাটিক-পুত্ত। পূর্ব্বকালে এক সময় মৃগরাজ সিংহের মনে হইয়া-ছিল ঃ 'আমি কোন বনষণ্ডে বাসস্থান করিব, সায়াহ্ন সময়ে বাসস্থান হইতে নিষ্ক্রান্ত হইয়া বিজৃম্ভণ পূর্ব্বক চতুর্দ্দিক অবলোকনান্তে বারত্রয় সিংহনাদ করিয়া গোচরার্থে অগ্রসর হইব; উত্তম উত্তম মৃগ বধ করিয়া মৃদু মাংস ভক্ষণ পূর্ব্বক বাসস্থানে প্রবেশ করিব।"

'তদনন্তর সেই মৃগরাজ অন্যতর বনষণ্ডে বাসস্থান করিয়া সায়াহ্ন সময়ে তথা হইতে নিষ্ক্রান্ত হইয়া বিজৃম্ভণ পূর্ব্বক চতুর্দ্দিক অবলোকনান্তে বারত্রয় সিংহনাদ করিয়া গোচরার্থে অগ্রসর হইল। সে উত্তম উত্তম মৃগ বধ করিয়া মৃদু মাংস ভক্ষণপূর্ব্বক বাসস্থানে প্রবেশ করিল।

৭। 'সৌম্য পাটিক-পুত্ত। সেই মৃগরাজ সিংহের ভুক্তাবশিষ্টে বর্দ্ধিত

এক বৃদ্ধ শৃগাল গর্ব্বিত ও বলশালী হইয়াছিল। সেই শৃগাল চিন্তা করিল ঃ "আমিই বা কে, মৃগরাজ সিংহই বা কে? আমিও কোন বনখণ্ডে বাসস্থান করিয়া সায়াহ্ন সময়ে তথা হইতে নিষ্ক্রান্ত হইয়া বিজৃম্ভণ পূর্ব্বক চতুর্দ্দিক অবলোকনান্তে বারত্রয় সিংহনাদ করিয়া গোচরার্থে অগ্রসর হইব; উত্তম উত্তম মৃগ বধ করিয়া মৃদু মাংস ভক্ষণ পূর্ব্বক বাসস্থানে প্রবেশ করিব।"

অতঃপর সেই বৃদ্ধ শৃগাল অন্যতর বনখণ্ডে বাসস্থান করিয়া সায়াহ্ন সময়ে তথা হইতে নিষ্ক্রান্ত হইয়া বিজৃম্ভণ পূর্ব্বক চতুর্দ্দিক অবলোকনান্তে "বারত্রয় সিংহনাদ করিব" এইরূপ মনস্থ করিয়া শৃগালের ধ্বনি করিল। কোথায় শৃগালের রব, আর কোথায় সিংহনাদ।

'সৌম্য পাটিক-পুত্র। সেইরূপই তুমি সুগতের দানে জীবন ধারণ করিয়া সুগতের ভুক্তাবশিষ্ট ভোজন করিয়া তথাগত অর্হত সম্যক-সম্বুদ্ধকে আসাদ্য মনে করিয়াছ—কোথায় হীন পাটিক-পুত্র, আর কোথায়ই বা তথাগত অর্হত সম্যক সম্বুদ্ধের আসাদন?

৮। ভগবন্। যখন দারুপত্তিকের শিষ্য জালিয় এই উপমা দ্বারাও অচেল পাঠিক-পুত্রকে সেই আসন হইতে চ্যুত করিতে পারিল না, তখন সে তাহাকে কহিল ঃ

'আপনাকে সিংহ জ্ঞান করিয়া শৃগাল মনে
করিল "আমি মৃগরাজ"
কিন্তু সে শৃগালের রব করিল, "কোথায়,
হীন শৃগাল, আর কোথায় সিংহনাদ?"

'সৌম্য পাটিক-পুত্র। সেইরূপই তুমি সুগতের দানে জীবনধারণ করিয়া সুগতের ভুক্তাবশিষ্ট ভোজন করিয়া তথাগত অর্হত সম্যক সম্বুদ্ধকে আসাদ্য মনে করিয়াছ—কোথায় নগণ্য পাটির-পুত্র, আর কোথায়ই বা তথাগত সম্যক সম্বুদ্ধের আসাদন?'

৯। ভগবন্। যখন জালিয় এই উপমাদ্বারাও পাটিক-পুত্রকে সেই আসন হইতে চ্যুত করিতে পারিল না, তখন সে তাহাকে কহিল ঃ

'উচ্ছিষ্ট ভোজনে আপনাকে অন্য জীব মনে করিয়া,
স্বরূপ না দেখিয়া, শৃগাল আপনাকে 'ব্যাঘ্র' মনে করিয়াছিল,
তথাপি সে শৃগালের রব করিল, "কোথায়
নগণ্য শৃগাল, কোথায়ই বা সিংহনাদ?"

'সৌম্য পাটিক-পুত্ত! সেইরূপই তুমি সুগতের ভুক্তাবশিষ্ট ভোজন করিয়া···সম্বুদ্ধের আসাদন ?'

১০। ভগ্‌বর! যখন জালিয় এই উপমা দ্বারাও পাটিক-পুত্তকে সেই আসন হইতে চ্যুত করিতে পারিল না, তখন সে তাহাকে কহিল ঃ

'ভেক, ক্ষেত্র-মূষিক এবং শ্মশানে নিক্ষিপ্ত
মৃতদেহাদি ভক্ষণ করিয়া,
শূন্য অথবা মহাবনে বর্দ্ধিত শৃগাল মনে করিল
"আমি মৃগরাজ,"
তথাপি সে শৃগালেরই রব করিল, "কোথায়
নগণ্য শৃগাল, কোথায় বা সিংহনাদ ?"

'সৌম্য পাটিক-পুত্ত! সেইরূপই তুমি সুগতের ভুক্তাবশিষ্ট ভোজন করিয়া···সম্বুদ্ধের আসাদন ?'

১১। ভগ্‌বর! যখন জালিয় এই উপমাদ্বারাও পাটিক পুত্তকে সেই আসন হইতে চ্যুত করিতে পারিল না, তখন সে আসিয়া পরিষদে ঘোষণা করিল ঃ 'অচেল পাঠিক-পুত্ত পরাজিত, "আসিতেছি, আসিতেছি" করিয়া সেই স্থানেই গতিহীন হইয়া রহিয়াছে আসন হইতেও উঠিতে সক্ষম হইতেছে না।'

১২। ভগ্‌বর। এইরূপ উক্ত হইলে আমি পরিষদকে কহিলাম ঃ 'অচেল পাটিক-পুত্ত যে ঐরূপ বাক্য...মস্তক বিদীর্ণ হইবে। আয়ুষ্মান লিচ্ছবিগণ যদি মনে করেন ··· ···পাটিক-পুত্ত ছিন্ন হইবে। অচেল পাটিক-পুত্ত যে ঐরূপ বাক্য...মস্তক বিদীর্ণ হইবে।'

১৩। অতঃপর, ভগ্‌বর! আমি সেই পরিষদকে ধর্ম্মকথাদ্বারা উপদিষ্ট, জ্ঞানদীপ্ত, উত্তেজিত, অনুপ্রাণিত করিলাম, এবং এইরূপে উহাকে মহাবন্ধন হইতে মুক্ত করিয়া, চতুরশীতি সহস্র প্রাণীকে অতি দুর্গম স্থান হইতে উদ্ধার করিয়া ধ্যানযোগে তেজোময় হইয়া আকাশে সপ্ততাল উচ্চে উঠিয়া, সপ্ততাল পরিমিত অর্চি নির্ম্মাণ ও প্রজ্জ্বলিত করিয়া, সুবাস বিকীর্ণ করিয়া মহাবনে কূটাগারশালায় পুনরাবির্ভূত হইলাম। অনন্তর, ভগ্‌বর। সুনক্ষত্ত আমার নিকট আসিয়া আমাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবেশন করিলে আমি তাহাকে কহিলাম ঃ

'সুনক্ষত্ত! তুমি কি মনে কর? পাটিক-পুত্ত সম্বন্ধে আমি তোমাকে যাহা কহিয়াছিলাম, সেইরূপই হইয়াছে অথবা তাহার অন্যথা হইয়াছে ?'

'ভগবান যাহা কহিয়াছিলেন তাহাই হইয়াছে, তাহার অন্যথা হয় নাই।'

'সুনক্ষত্ত! তুমি কি মনে কর? এরূপ হইলে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইয়াছে, অথবা না?'

'ভন্তে! এ ক্ষেত্রে অবশ্যই অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শিত হইয়াছে, হয় নাই তাহা নহে।'

'মূঢ়! আমি তোমাকে এইরূপ ঋদ্ধিবল প্রদর্শন করিলেও তুমি কহিয়াছ: "ভগবান আমাকে অলৌকিক ঋদ্ধিবল প্রদর্শন করেন না।" মূঢ়! এইস্থানে তোমার ভ্রম দেখ।'

ভগ্‌গব! আমি এইরূপ কহিলে সুনক্ষত্ত এই ধর্মবিনয় পরিত্যাগ পূর্বক অপায়-নিরযোন্মুখ হইয়া প্রস্থান করিল।

১৪। ভগ্‌গব! বস্তুসমূহের প্রারম্ভ আমি অবগত আছি, শুধু তাহাই নয়, তাহা অপেক্ষাও অধিক আমার বিদিত, কিন্তু ঐ জ্ঞান আমাকে স্ফীত করে না, উহা দ্বারা অস্পৃষ্ট হইয়া আমি স্বীয় অন্তরে মুক্তি অনুভব করি, যে অনুভূতির নিমিত্ত তথাগত দুঃখে নিপতিত হন না। ভগ্‌গব! কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা তাঁহাদের শিক্ষানুসারে ঘোষণা করেন যে বস্তুসমূহের প্রারম্ভ ঈশ্বর অথবা ব্রহ্মার লীলা। আমি তাঁহাদের নিকট গমন করিয়া কহি: 'সত্যই কি আপনারা ঘোষণা করেন যে আপনাদের শিক্ষানুসারে বস্তুসমূহের প্রারম্ভ ঈশ্বর, অথবা ব্রহ্মার লীলা? এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা কহেন—'ইহা সত্য।' আমি তাঁহাদিগকে কহি: "আপনারা কিরূপে নির্দ্ধারণ করেন যে, বস্তু সমূহের প্রারম্ভ ঈশ্বর অথবা ব্রহ্মার লীলা?' আমি এইরূপ জিজ্ঞাসা করিলে তাঁহারা উত্তর দিতে সমর্থ না হইয়া আমাকে প্রতিপ্রশ্ন করেন। তখন আমি উত্তর করি:

১৫। 'বন্ধুগণ, এমন সময়[১] আসে যখন, আজই হউক কিম্বা কালই হউক, দীর্ঘকাল অতীত হইবার পর এই জগত লয় প্রাপ্ত হয়। ঐরূপ সময়ে জীবগণ বহুল পরিমাণে আভাস্বর জগতে পুনর্জন্ম লাভ করে। তাহারা তথায় মনোময় হইয়া থাকে, প্রীতি তাহাদের ভক্ষ্য স্বরূপ হয়, তাহারা স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচর এবং শুভস্থায়ী হইয়া সুদীর্ঘকাল অবস্থান করে।

১। ১ম খণ্ড ২০ পৃঃ দ্রষ্টব্য।

এমন সময় আসে যখন, আজই হউক কিম্বা কালই হউক, দীর্ঘকাল অতীত হইবার পর এই জগতের বিবর্ত্তন হয়। ঐ সময় শূন্য ব্রহ্মবিমান প্রাদুর্ভূত হয়। কোন সত্ত্ব আয়ুক্ষয় কিম্বা পুণ্যক্ষয়ের নিমিত্ত আভাস্বর জগত হইতে চ্যুত হইয়া শূন্য ব্রহ্মবিমানে পুনরায় উৎপন্ন হয়। সে তথায় মনোময় হইয়া থাকে, প্রীতি তাহার ভক্ষ্য হয়, সে স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচর এবং শুভস্থায়ী হইয়া দীর্ঘকাল অবস্থান করে। দীর্ঘকাল তথায় একাকী বাস করিয়া তাহার মনে অসন্তুষ্টি ও ভয়ের উৎপত্তি হয়; "হায়, যদি অপর জীবগণও এইস্থানে আগমন করিত।" ঐ সময়েই অন্য জীবগণও আয়ুক্ষয় কিম্বা পুণ্যক্ষয় বশতঃ, আভাস্বর লোক হইতে চ্যুত হইয়া তাহার সঙ্গীরূপে ব্রহ্মবিমানে উৎপন্ন হয়। তাহারাও তথায় মনোময় হইয়া থাকে, প্রীতি তাহাদের ভক্ষ্য হয়, তাহারা স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচর এবং শুভস্থায়ী হইয়া সুদীর্ঘকাল অবস্থান করে।

১৬। 'বন্ধুগণ, তদনন্তর প্রথমোৎপন্ন সত্ত্ব এইরূপ চিন্তা করিলেনঃ "আমি ব্রহ্মা, মহাব্রহ্মা, অভিভূ, অনভিভূত, সর্ব্বদর্শী, সর্ব্বশক্তিমান, ঈশ্বর, কর্ত্তা, নির্ম্মাতা, শ্রেষ্ঠ স্রষ্টা, ভূত ও ভব্যের শক্তিমান পিতা। এই জীবগণ আমা কর্ত্তৃক সৃষ্ট। কি হেতু? পূর্ব্বে আমি এইরূপ চিন্তা করিয়াছিলামঃ "অহো, অন্য জীবগণও এইস্থানে আগমন করুক। আমার এই প্রার্থনায় এই সকল সত্ত্ব এখানে আগমন করিয়াছে।" পশ্চাদুৎপন্ন সত্ত্বগণও এইরূপ চিন্তা করেঃ "ইঁনি ব্রহ্মা, মহাব্রহ্মা, অভিভূ, অনভিভূত, সর্ব্বদর্শী, সর্ব্বশক্তিমান, ঈশ্বর, কর্ত্তা, নির্ম্মাতা, শ্রেষ্ঠ স্রষ্টা, ভূত ও ভব্যের শক্তিমান পিতা। আমরা এই ব্রহ্ম কর্ত্তৃক সৃষ্ট। কি হেতু? আমরা ইঁহাকেই প্রথমোৎপন্ন জীবরূপে দেখিয়াছি, আমরা ইঁহার পশ্চাতে উৎপন্ন।"

১৭। 'বন্ধুগণ, অতঃপর যিনি প্রথমে উৎপন্ন হইয়াছিলেন তিনি অপেক্ষাকৃত দীর্ঘায়ু, সৌন্দর্য্য ও পরাক্রমশালী। যাঁহারা পশ্চাতে উৎপন্ন হইয়াছিলেন, তাঁহারা অপেক্ষাকৃত অল্পায়ু, অল্প সৌন্দর্য্য ও পরাক্রমশালী। তৎপরে, বন্ধুগণ, ইহা সম্ভব যে কোন এক সত্ত্ব ঐস্থান হইতে চ্যুত হইয়া এই লোকে আগমন করেন। এই লোকে আগমন করিয়া তিনি গৃহবাস-পরিত্যাগ করিয়া অনাগারিত্ব অবলম্বন করেন। তৎপরে তিনি উৎসাহ, উদ্যোগ, অনুযোগ, অপ্রমাদ, সম্যক চিন্তার দ্বারা এরূপ চিত্তসমাধি প্রাপ্ত হন যে, ঐরূপ সমাধির অবস্থায় তিনি উক্ত পূর্ব্বনিবাস স্মরণ করেন, কিন্তু তৎপূর্ব্ববর্ত্তী

জন্ম স্মরণ করিতে অক্ষম হন। তিনি এইরূপ কহেন: "সেই মহিমাময় ব্রহ্মা, মহাব্রহ্মা, অভিভূ, অনভিভূত, সর্ব্বদর্শী, সর্ব্বশক্তিমান, ঈশ্বর, কর্ত্তা, নির্ম্মাতা, শ্রেষ্ঠ স্রষ্টা, ভূত ও ভব্যের শক্তিমান পিতা—যাঁহা কর্ত্তৃক আমরা সৃষ্ট হইয়াছি, তিনি নিত্য, ধ্রুব, শাশ্বত, অবিপরিণাম-ধর্ম্ম, তিনি অনন্ত-কাল ঐরূপে অবস্থান করিবেন। কিন্তু সেই ব্রহ্মা কর্ত্তৃক সৃষ্ট আমরা অনিত্য, অধ্রুব, অল্পায়ুক, পরিবর্ত্তনশীল হইয়া এই লোকে আগমন করিয়াছি।" বন্ধুগণ, ইহাই আপনাদের শিক্ষানুসারে বস্তু সমূহের প্রারম্ভ-রূপে কথিত ঈশ্বর অথবা ব্রহ্মার লীলা।

তদুত্তরে তাঁহারা কহেন: "সৌম্য গৌতম, আপনি যাহা কহিতেছেন, আমরাও তাহাই শুনিয়াছি।" ভগবব, বস্তু সমূহের প্রারম্ভ আমি অবগত আছি তথাগত দুঃখে নিপতিত হন না।

১৮। ভগবব, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা তাঁহাদের শিক্ষানুসারে ঘোষণা করেন যে বস্তু সমূহের প্রারম্ভ হাস্য ক্রীড়া-রতি। আমি তাঁহাদের নিকট গমন করিয়া কহি: 'সত্যই কি আপনারা ঘোষণা করেন যে আপনাদের শিক্ষানুসারে বস্তু সমূহের প্রারম্ভ হাস্য ক্রীড়া-রতি?' এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা কহেন—'ইহা সত্য।' আমি তাঁহাদিগকে কহি: 'আপনারা কিরূপে নির্দ্ধারণ করেন যে, বস্তু সমূহের প্রারম্ভ হাস্য-ক্রীড়া-রতি? আমি এইরূপ জিজ্ঞাসা করিলে তাঁহারা উত্তর দিতে সমর্থ না হইয়া আমাকে প্রতি-প্রশ্ন করেন। তখন আমি উত্তর করি:

'বন্ধুগণ, কতকগুলি দেবতা আছেন যাঁহাদের নাম ক্রীড়া প্রদোষিক। তাঁহারা দীর্ঘকাল ধরিয়া হাস্য-ক্রীড়া-রতি-ধর্ম্ম সম্পন্ন হইয়া বিহার করেন। ঐ কারণে তাঁহাদের স্মৃতি বিমুগ্ধ হয়, এবং ঐ মোহের কারণে তাঁহারা সেই জন্ম হইতে চ্যুত হন। বন্ধুগণ, ইহা সম্ভব যে কোন সত্ত্ব ঐ জন্ম হইতে চ্যুত হইয়া এই লোকে আগমন করেন। ইহলোকে আগমন করিয়া তিনি গৃহবাস পরিত্যাগ পূর্ব্বক অনাগারীত্ব অবলম্বন করেন। তৎপরে তিনি উৎসাহ সম্পন্ন হইয়া এরূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, ঐরূপ সমাধির অবস্থায় তিনি পূর্ব্বোক্ত জন্ম অনুস্মরণ করেন কিন্তু তৎপূর্ব্ব জন্ম স্মরণ করিতে অক্ষম হন। তিনি এইরূপ কহেন: 'যে সকল দেবতা ক্রীড়া-প্রদোষিক নহেন, তাঁহারা দীর্ঘকাল হাস্য-ক্রীড়া-রতি-ধর্ম্ম সম্পন্ন হইয়া বিহার করেন না। উহার ফলে তাঁহাদের স্মৃতি বিমুগ্ধ হয় না, এবং ঐ অমোহের ফলে তাঁহারা

সেই জন্ম হইতে চ্যুত হন না ; তাঁহারা নিত্য, ধ্রুব, শাশ্বত, অবিপরিণাম, ধর্ম্ম, তাঁহারা অনন্তকাল ঐস্থানেই অবস্থান করিবেন। কিন্তু আমরা ক্রীড়া-প্রদোষিক হইয়া দীর্ঘকাল হাস্য-ক্রীড়া-রতি-ধর্ম্ম সম্পন্ন হইয়া বিচরণ করিয়াছিলাম, তাহার ফলে আমাদের স্মৃতি বিমুগ্ধ হইয়াছিল, ঐ মোহের ফলে আমরা সেই জন্ম হইতে চ্যুত হইয়া অনিত্য, অধ্রুব, অল্পায়ু, পরিবর্ত্তন-শীলরূপে ইহলোকে আগমন করিয়াছি।” বন্ধুগণ, ইহাই আপনাদের শিক্ষানুসারে বস্তু সমূহের প্রারম্ভ রূপে ঘোষিত হাস্য-ক্রীড়া-রতি।'

অদূরে তাঁহারা কহেন ঃ 'সৌম্য গৌতম, আপনি যাহা কহিতেছেন, আমরাও তাহাই শুনিয়াছি।” ভগবন্, বস্তু সমূহের প্রারম্ভ আমি অবগত আছি...তথাগত দুঃখে নিপতিত হন না।

১৯। ভগবন্, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা তাঁহাদের শিক্ষানুসারে ঘোষণা করেন যে, বস্তু সমূহের প্রারম্ভ মনোপ্রদোষ। আমি তাহাদের নিকট গমন করিয়া কহি ঃ 'সত্যই কি আপনারা ঘোষণা করেন যে, আপনাদের শিক্ষানুসারে বস্তু সমূহের প্রারম্ভ মনোপ্রদোষ ?' এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা কহেন—'ইহা সত্য।' আমি তাঁহাদিগকে কহি ঃ 'আপনারা কিরূপে নির্দ্ধারণ করেন যে, বস্তু সমূহের প্রারম্ভ মনোপ্রদোষ ?' আমি এইরূপ জিজ্ঞাসা করিলে তাঁহারা উত্তর দিতে সমর্থ না হইয়া আমাকে প্রতিপ্রশ্ন করেন। তখন আমি উত্তর করি ঃ

'বন্ধুগণ, কতকগুলি দেবতা আছেন, তাঁহাদের নাম মন-প্রদোষিক[১]। দীর্ঘকাল পরস্পর পরস্পরের প্রতি অসন্তোষপরবশ হইয়া তাঁহাদের চিত্ত পরস্পরের প্রতি প্রদুষ্ট হয়। এইরূপ প্রদুষ্টচিত্ত হইয়া তাঁহাদের দেহ ও মন ক্লান্ত হয়। ঐ দেবগণ ঐ দেহ হইতে চ্যুত হন। বন্ধুগণ, ইহা সম্ভব যে কোন এক সত্ত্ব ঐ জন্ম হইতে চ্যুত হইয়া এই লোকে আগমন করেন। ইহলোকে আগমন করিয়া তিনি গৃহবাস পরিত্যাগ পূর্ব্বক অনাগারিত্ব অবলম্বন করেন। তৎপরে তিনি উৎসাহ সম্পন্ন হইয়া·· এরূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, ঐরূপ সমাধির অবস্থায় তিনি পূর্ব্বোক্ত জন্ম অনুস্মরণ করেন, কিন্তু তৎপূর্ব্বজন্ম স্মরণ করিতে অক্ষম হন। তিনি এইরূপ কহেন ঃ “যে সকল

১। ১ম খণ্ড ২২ পৃঃ দ্রষ্টব্য।

২। ১ম খণ্ড—২৩ পৃঃ দ্রষ্টব্য।

দেবতা মনোপ্রদোষিক নহেন, তাঁহারা দীর্ঘকাল পরস্পর পরস্পরের প্রতি অসূয়াপরবশ হন না। ফলে তাহাদের চিত্ত পরস্পরের প্রতি প্রদুষ্ট হন না, তাঁহাদের দেহ ও মন ক্লান্ত হয় না। তাঁহারা ঐ দেহ হইতে চ্যুত হয় না। তাঁহারা নিত্য, ধ্রুব, শাশ্বত, অবিপরিণাম-ধর্ম্ম হইয়া অনন্তকাল ঐস্থানে অবস্থান করেন। কিন্তু আমরা মন-প্রদোষিক হইয়া পরস্পর পরস্পরের প্রতি অসূয়াপরবশ হইয়াছিলাম, আমাদের চিত্ত পরস্পরের প্রতি প্রদুষ্ট হইয়াছিল, আমাদের দেহ ও মন ক্লান্ত হইয়াছিল। আমরা ঐস্থান হইতে চ্যুত হইয়া অনিত্য, অধ্রুব, অল্পায়ু ও মৃত্যু পরায়ণ হইয়া ইহলোকে আগমন করিয়াছি।" বন্ধুগণ, ইহাই আপনাদের শিক্ষানুসারে বস্তুসমূহের প্রারম্ভ রূপে ঘোষিত মনোপ্রদোষ।'

তদুত্তরে তাঁহারা কহেন: "সৌম্য গৌতম, আপনি যাহা কহিতেছেন, আমরাও তাহাই শুনিয়াছি।" ভগবন, বস্তুসমূহের প্রারম্ভ আমি অবগত আছি তথাগত দুঃখে নিপতিত হন না।

২০। ভগবন, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা তাঁহাদের শিক্ষানুসারে ঘোষণা করেন যে, বস্তু সমূহের প্রারম্ভ অধীত্য-সমুৎপন্ন[১]। আমি তাঁহাদের নিকট গমন করিয়া কহি: 'সত্যই কি আপনারা ঘোষণা করেন যে আপনাদের শিক্ষানুসারে বস্তু সমূহের প্রারম্ভ অধীত্য-সমুৎপন্ন? এইরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা কহেন—'ইহা সত্য।' আমি তাঁহাদিগকে কহি: 'আপনারা কিরূপে নির্দ্ধারণ করেন যে, বস্তুসমূহের প্রারম্ভ অধীত্য-সমুৎপন্ন?' আমি এইরূপ জিজ্ঞাসা করিলে তাঁহারা উত্তর দিতে সমর্থ না হইয়া আমাকে প্রতিপ্রশ্ন করেন। তখন আমি উত্তর করি:

'বন্ধুগণ, অসংজ্ঞ-সত্ত্ব[২] নামক কোন কোন দেবতা আছেন, সংজ্ঞা উৎপন্ন হইলেই ঐ দেবগণ ঐ দেহ হইতে চ্যুত হন। বন্ধুগণ, ইহা সম্ভব যে কোন সত্ত্ব ঐ দেহ হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করেন; তৎপরে তিনি গৃহবাস ত্যাগ করিয়া অনাগারীত্ব অবলম্বন করেন। পরে তিনি উৎসাহ সম্পন্ন হইয়া এরূপ চিত্ত-সমাধিতে উপনীত হন যে ঐরূপ সমাধির অবস্থায় তিনি সংজ্ঞার উৎপত্তি অনুস্মরণ করেন, কিন্তু তৎপূর্ব্বাবস্থা স্মরণে অক্ষম হন।

---

১। অকারণোদ্ভূত। ১ম খণ্ড—৩৩ পৃঃ দ্রষ্টব্য

২। ১ম খণ্ড—৩৩ পৃঃ দ্রষ্টব্য।

তিনি কহেন—"আত্মা ও জগত অকারণ সম্ভূত। কি কারণে? আমি পূর্ব্বে ছিলাম না, কিন্তু পূর্ব্বে না থাকিয়াও এক্ষণে সত্ত্বত্বে পরিণত হইয়াছি।" বন্ধুগণ, ইহাই আপনারা আপনাদের শিক্ষানুসারে বস্তু সমূহের অধীত্য-সমুৎপন্ন প্রারম্ভরূপে ঘোষণা করেন।'

তদুত্তরে তাঁহারা কহেন: 'সৌম্য গৌতম, আপনি যাহা কহিতেছেন আমরাও তাহাই শুনিযাছি।' ভগ্গব, বস্তু সমূহের প্রারম্ভ আমি অবগত আছি তথাগত দুঃখে নিপতিত হন না।

২১। ভগ্গব, আমি এইরূপ মত প্রকাশ করিলে, কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ—যাঁহারা অসৎ ও তুচ্ছ—আমার সম্বন্ধে অন্যায়রূপে মিথ্যা অভিযোগ করেন: 'শ্রমণ গৌতম ও ভিক্ষুগণ ভ্রান্ত। শ্রমণ গৌতম কহেন:—যে সময়ে শুভ বিমোক্ষের প্রাপ্তি হয়, তখন সর্ব্ববস্তু অশুভরূপে প্রতীযমান হয।' কিন্তু ভগ্গব, আমি এরূপ কহি না। আমি এইরূপ কহি:—'যে সময়ে শুভ বিমোক্ষের প্রাপ্তি হয, তখন 'শুভ!' এই জ্ঞানই হয।'

'ভন্তে, যাহারা ভগবান এবং ভিক্ষুগণকে ভ্রান্ত মনে করে, তাহারাই ভ্রান্ত, আমি ভগবানের প্রতি এতই প্রসন্ন হইযাছি যে আমার বিশ্বাস ভগবান আমাকে এরূপ ধর্ম্মোপদেশ দিতে পারেন যাহা দ্বারা আমি শুভ বিমোক্ষে উপনীত হইযা বিহার করিতে পারি।'

ভগ্গব, তুমি ভিন্নদৃষ্টিসম্পন্ন, ভিন্ন মতাবলম্বী, ভিন্ন রুচিসম্পন্ন, ভিন্ন আযোগানুসারী, ভিন্ন আচার্য্যের শিক্ষা গ্রহণকারী; এইজন্য শুভ বিমোক্ষে উপনীত হইয়া বিহার করা তোমার পক্ষে সুকঠিন। তবে, ভগ্গব, আমার প্রতি তোমার যে প্রসাদ উহাই তুমি উত্তমরূপে রক্ষা কর।'

'ভন্তে, আমি ভিন্নদৃষ্টিসম্পন্ন, ভিন্ন মতাবলম্বী, ভিন্নরুচিসম্পন্ন, ভিন্ন আযোগানুসারী, ভিন্ন আচার্য্যের শিক্ষাগ্রহণকারী—এইজন্য যদি শুভ বিমোক্ষে উপনীত হইযা বিহার করা আমার পক্ষে দুষ্কর হয়, তাহা হইলে ভগবানের প্রতি আমার যে প্রসাদ, উহাই আমি উত্তমরূপে রক্ষা করিব।'

ভগবান এইরূপ কহিলেন। ভগ্গবগোত্ত পরিব্রাজক হৃষ্ট চিত্তে ভগবানের বাক্যের অভিনন্দন করিলেন।

। পাটিক সূত্রান্ত সমাপ্ত।

## ২৫। উদুম্বরিক-সীহনাদ সুত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। এক সময় ভগবান রাজগৃহে গৃধ্রকূট পর্ব্বতে অবস্থান করিতেছিলেন। ঐ সময় পরিব্রাজক নিগ্রোধ তিন সহস্র পরিব্রাজক সমন্বিত বৃহৎ পরিষদের সহিত উদুম্বরিকার পরিব্রাজকারামে বাস করিতেছিলেন। অনন্তর সন্ধান নামক গৃহপতি ভগবানের দর্শনের নিমিত্ত সূর্য্যোদয়ে রাজগৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়াছিলেন। তিনি চিন্তা করিলেন: "ভগবানের দর্শনের নিমিত্ত এখনও সময় হয় নাই, তিনি ধ্যানস্থ, মনোভাবনায় নিযুক্ত ভিক্ষুদিগেরও দর্শনের সময় এখন নয়। তাঁহারা নির্জ্জনে ধ্যানস্থ; অতএব আমি উদুম্বরিকার পরিব্রাজকারামে পরিব্রাজক নিগ্রোধের নিকট গমন করিব।" অতঃপর তিনি উক্ত পরিব্রাজকের নিকট গমন করিলেন।

২। ঐ সময় নিগ্রোধ পরিব্রাজক বৃহৎ পরিষদের সহিত উপবিষ্ট ছিলেন, পরিষদ উচ্চশব্দ মহাশব্দের সহিত তুমুল কোলাহলে নানা প্রকার হীন আলাপে রত ছিলেন—যথা রাজ-কথা, চোর-কথা, মহামাত্র কথা, সেনা-সম্বন্ধীয় কথা, ভয়-কথা, যুদ্ধ কথা, খাদ্য ও পানীয়-কথা, বস্ত্র-কথা, শয়ন-কথা, মাল্য-কথা, গন্ধ-কথা, জ্ঞাতি-কথা, যান-কথা, গ্রাম-কথা, নিগম-কথা, নগর-কথা, জনপদ-কথা, নারী-কথা, পুরুষ-কথা, বীর-কথা, পথ-কথা, কুম্ভস্থান-কথা, পূর্ব্বপুরুষ-কথা, নিরর্থক-কথা, পৃথিবী ও সমুদ্রের উৎপত্তি সম্বন্ধীয় মন্তব্য, অস্তিত্ব ও নাস্তিত্ব সম্বন্ধীয় কথা।[১]

৩। পরিব্রাজক নিগ্রোধ দূর হইতে গৃহপতি সন্ধানকে আসিতে দেখিয়া স্বীয় পরিষদকে শৃঙ্খলা রক্ষা করিতে কহিলেন:

'মাননীয়গণ, আপনারা নীরব হউন, শব্দ করিবেন না। শ্রমণ গৌতমের শ্রাবক গৃহপতি সন্ধান আসিতেছেন। শ্রমণ গৌতমের যে সকল শুভ্র বস্ত্র পরিহিত গৃহী শ্রাবক রাজগৃহে বাস করেন, ইনি তাঁহাদের অন্যতর গৃহপতি সন্ধান। এই সকল আয়ুষ্মান নীরবতা প্রিয়, নীরবতায় শিক্ষিত, নীরবতার

---

১। ১ম খণ্ড, ১০ পৃঃ দেখ।

প্রশংসাবাদী। পরিষদকে শব্দহীন জ্ঞাত হইয়া তিনি যেন এই স্থানকে আগমনেব যোগ্য মনে কবেন।'

এইরূপ উক্ত হইলে পরিব্রাজকগণ নীরব হইলেন।

৪। অনন্তর গৃহপতি সন্ধান নিগ্রোধ পরিব্রাজকের নিকট গমন করিয়া তাঁহার সহিত প্রীত্যালাপ ব্যঞ্জক বাক্যের বিনিময়ান্তে একপ্রান্তে উপবিষ্ট হইলেন। পরে তিনি নিগ্রোধকে কহিলেন ঃ

'এই সকল অন্য তীর্থিয় পরিব্রাজকগণ একত্র মিলিত হইয়া উচ্চশব্দ মহা-শব্দের সহিত তুমুল কোলাহলে নানা প্রকার হীন আলাপে রত হন—যথা রাজকথা···অস্তিত্ব ও নাস্তিত্ব সম্বন্ধীয় কথা। এই সকল পরিব্রাজকগণ এক প্রকারেব, কিন্তু ভগবান অন্য প্রকারের, তিনি অরণ্যে দূরে বন প্রস্থে বাস করেন, যে স্থানে শব্দ নাই, নির্ঘোষ নাই, যে স্থানে বিজনবাত প্রবাহিত, যে স্থান মনুষ্য-সমাগম রহিত, যাহা ধ্যানানুশীলনেব উপযুক্ত।'

৫। এইরূপ উক্ত হইলে পরিব্রাজক নিগ্রোধ গৃহপতি সন্ধানকে কহিলেন ঃ

'দেখ, গৃহপতি, তুমি জান কি, কাহাব সহিত শ্রমণ গৌতম কথা কহেন? কাহাব সহিত কথোপকথনে নিযুক্ত হন? কাহার সহিত আলোচনায় তাঁহার প্রজ্ঞা বিকাশ প্রাপ্ত হয়? নির্জ্জনবাস হেতু শ্রমণ গৌতমের প্রজ্ঞা নষ্ট হইয়াছে, তিনি পরিষদ হইতে দূরে অবস্থান করেন, কথোপকথনে নিপুণ নহেন, তিনি বিবেকেব সেবা কবেন। যেরূপ সীমাবদ্ধ স্থানে বিচরণশীল দৃষ্টিহীন গাভী নিভৃতের ভজনা করে, সেই রূপই নির্জ্জন বাস হেতু শ্রমণ গৌতমেব প্রজ্ঞা প্রনষ্ট, তিনি পরিষদ হইতে দূরে অবস্থান করেন,···সেবা করেন। দেখ, গৃহপতি, যদি শ্রমণ গৌতম এই পরিষদে আগমন করেন, তাহা হইলে মাত্র এক প্রশ্ন দ্বারা তাঁহাকে নির্বাক্ করিব, শূন্য কুম্ভের ন্যায় তাঁহাকে আবর্ত্তিত করিব।'

৬। ভগবান তাঁহার বিশুদ্ধ, অমানুষিক দিব্য শ্রবণ শক্তির দ্বারা নিগ্রোধ পরিব্রাজকের সহিত গৃহপতি সন্ধানের এই কথোপকথন শ্রবণ করিলেন। তখন ভগবান গৃধ্রকূট পর্ব্বত হইতে অবতরণ পূর্ব্বক সুমাগধা পুষ্করিণীর তীরে ময়ূর-নিবাপে গমন করিয়া তথায় উন্মুক্ত স্থানে বিচরণ করিতে লাগিলেন। ভগবানকে এইরূপে বিচরণ করিতে দেখিয়া পরিব্রাজক নিগ্রোধ তাঁহার পরিষদকে শৃঙ্খলা রক্ষা করিতে কহিলেন ঃ 'আয়ুষ্মানগণ নীরব

হউন, শব্দ করিবেন না। শ্রমণ গৌতম সুমাগধার তীরে ময়ূর-নিবাপে উন্মুক্ত স্থানে বিচরণ করিতেছেন। সেই আয়ুষ্মান নীরবতা প্রিয়, নীরবতার প্রশংসাবাদী, পরিষদকে শব্দহীন জ্ঞাত হইয়া তিনি যেন এইস্থান আগমনের যোগ্য মনে করেন। যদি তিনি এই স্থানে আগমন করেন, তাঁহাকে এই প্রশ্ন জিজ্ঞাসা করিব—যে ধর্ম্মে ভগবান শ্রাবকগণকে শিক্ষিত করেন, সেই ধর্ম্ম কি? কি সেই ধর্ম্ম যাহাতে শিক্ষিত হইয়া শ্রাবকগণ বিশ্বস্তচিত্তে আদি-ব্রহ্মচর্য্যের মূলতত্ত্ব স্বীকার করেন?' এইরূপ কথিত হইলে পরিব্রাজকগণ নীরব হইলেন।

৭। তদনন্তর ভগবান নিগ্রোধ পরিব্রাজকের নিকট গমন করিলে নিগ্রোধ ভগবানকে কহিলেন: 'ভন্তে, ভগবানের আগমন হউক। স্বাগত ভগবান! বহুদিন পরে ভগবান কৃপা করিয়া এইস্থানে আসিয়াছেন, ভগবান উপবেশন করুন, এই আসন প্রস্তুত।'

ভগবান নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন। পরিব্রাজক নিগ্রোধও এক নীচ আসন গ্রহণ পূর্ব্বক এক প্রান্তে উপবেশন করিলেন। অতঃপর ভগবান নিগ্রোধকে কহিলেন:

'নিগ্রোধ, এইস্থানে কি কথায় নিযুক্ত ছিলে? তোমাদের কি আলোচনাই বা বাধা প্রাপ্ত হইল?'

ভগবান এইরূপ কহিলে পরিব্রাজক নিগ্রোধ ভগবানকে কহিলেন:

''ভন্তে, আমরা দেখিলাম ভগবান সুমাগধার তীরে ময়ূরনিবাপে উন্মুক্ত স্থানে বিচরণ করিতেছেন, উহা দেখিয়া আমরা কহিলাম: যদি শ্রমণ গৌতম এই পরিষদে আগমন করেন, তাঁহাকে এই প্রশ্ন জিজ্ঞাসা করিব—"যে ধর্ম্মে ভগবান শ্রাবকগণকে শিক্ষিত করেন, সেই ধর্ম্ম কি? কি সেই ধর্ম্ম যাহাতে শিক্ষিত হইয়া শ্রাবকগণ বিশ্বস্তচিত্তে আদি ব্রহ্মচর্য্যের মূল তত্ত্ব স্বীকার করেন?" আমাদের এই আলোচনার অসমাপ্ত অবস্থায় ভগবানের আগমন হইল।'

'নিগ্রোধ, যে ধর্ম্মে আমি শ্রাবকগণকে শিক্ষিত করি, যে ধর্ম্মে শিক্ষিত হইয়া শ্রাবকগণ বিশ্বস্ত চিত্তে আদি ব্রহ্মচর্য্যের মূল তত্ত্ব স্বীকার করেন, তাহা বুঝিতে পারা তোমার পক্ষে কঠিন, কারণ তুমি ভিন্নদৃষ্টিসম্পন্ন, ভিন্ন মতাবলম্বী, ভিন্ন রুচিসম্পন্ন, ভিন্ন আযোগানুসারী, ভিন্ন আচার্য্যের শিক্ষা গ্রহণকারী। নিগ্রোধ, তুমি বরং আমাকে কৃচ্ছ্র-সাধন সম্পর্কে

তোমার নিজের মত বিষয়ক প্রশ্ন কর—কি করিলে কৃচ্ছ্র-সাধন সফল হয়, কি করিলে হয় না ?

এইরূপ উক্ত হইলে পরিব্রাজকগণ তুমুল কোলাহলের সহিত উচ্চশব্দ মহাশব্দ করিল, 'আশ্চর্য ! অদ্ভুত ! শ্রমণ গৌতমের মহাশক্তি ও মহানুভাবতা, তিনি স্বীয় মত দূরে রাখিয়া পরবাদের আলোচনা আহ্বান করিতেছেন।'

৮। তখন নিগ্রোধ অন্যান্য পরিব্রাজকগণকে নীরব হইতে আদেশ করিয়া ভগবানকে কহিলেন ঃ

'আমরা কৃচ্ছ্র-সাধন রূপ তপের সমর্থনকারী, উহাকেই সারবস্তু বলিয়া মনে করি, আমরা উহাতেই লীন হইয়া বিহার করি। কি করিলে কৃচ্ছ্র-সাধন সফল হয়, কি করিলে হয় না ?'

নিগ্রোধ, তপস্বী* নগ্ন হইয়া বিহার করে, মুক্তাচার ও হস্তাবলেহক হয়, ভিক্ষা গ্রহণার্থ আহ্বানের কিম্বা অপেক্ষা করিবার অনুরোধ প্রত্যাখ্যান করে, আপনার জন্য আনীত অথবা প্রস্তুতিকৃত খাদ্য এবং নিমন্ত্রণ অস্বীকার করে, কুম্ভী অথবা কলোপী মুখ হইতে প্রদত্ত ভিক্ষা গ্রহণ করে না, প্রবেশ দ্বারে, উদূখল, ইন্ধন অথবা মুসলাভ্যন্তরে স্থাপিত ভিক্ষা ত্যাগ করে, ভোজন নিরত দুই জনের কিম্বা গর্ভিনীর, কিম্বা স্তন্যদানরতা স্ত্রীর, কিম্বা পুরুষসহবাস -রতা স্ত্রীর ভিক্ষা ত্যাগ করে, অভিক্ষালব্ধ সংগৃহীত ভোজ্য অস্বীকার করে, দলবদ্ধ মক্ষিকা সঙ্কুল স্থান হইতে ভিক্ষা গ্রহণে বিরত হয়, মৎস্য, মাংস, সুরা মেরয়, তুষোদকের গ্রহণে বিরত হয় ; মাত্র এক গৃহ হইতে এক গ্রাস, দুই গৃহ হইতে দুই গ্রাস, সাত গৃহ সাত গ্রাস খাদ্য গ্রহণ করে , মাত্র এক অথবা দুই অথবা শত ভিক্ষান্নে জীবন যাপন করে , দিনান্তে একবার, অথবা দুই দিবসে একবার, অথবা সাত দিবসে একবার ভোজন করে,—এইরূপে নিয়মবদ্ধ হইয়া ক্রমে অর্দ্ধমাসান্তে একবার ভোজন করে , মাত্র শাক অথবা শ্যামাক, অপক্ব তণ্ডুল, চর্ম্মখণ্ড, শৈবাল, কণ, আচাম, পিণ্যাক, তৃণ, গোময়, বনমূল-ফল, অথবা বৃক্ষ হইতে স্বয়ং পতিত ফল ভোজন করে ; শাণ বস্ত্র, মশান বস্ত্র শবদেহের পরিত্যক্ত আবরণ বস্ত্র, পাংশুকুল, তিরিতক বল্কল, মৃগচর্ম্ম মৃগ-চর্ম্মনির্ম্মিত পরিচ্ছদ, কুশচীর, বল্কল-চীর, ফলক-চীর, কেশ-কম্বল, বাল-

* প্রথম খণ্ড ১৬৬ পৃঃ দেখ।

কম্বল, উলূক-পক্ষ নির্ম্মিত বস্ত্র পবিধান কবে , সে কেশ ও শ্মশ্রুব উৎপাটন কবে এবং উহাতে আসক্ত হয, আসন পবিত্যাগ কবিষা দণ্ডাযমান ভাবে অবস্থান কবে, উৎকুটিক হইযা অবস্থান কবে এবং ঐ অবস্থায বীর্য্যাবম্ভেব অনুশীলন কবে, কণ্টকধাবী হয এবং কণ্টক-শয্যা বচনা কবে, ফলক-শয্যা ও ভূমি-শয্যা আশ্রয কবে, এক পার্শ্বে শাযিত হইযা নিদ্রা যায, দেহকে ধূলি ও মলাচ্ছাদিত কবে, উন্মুক্ত স্থানে শযন কবে,সকল প্রকাব আসনই নির্ব্বিচাবে গ্রহণ কবে, বিকট আহাব গ্রহণ কবে, এবং ঐ প্রকাব আহাবে আসক্ত হয, শীতল জল পান বর্জ্জন কবে এবং ঐ অভ্যাসে আসক্ত হয, প্রাতঃকাল হইতে সন্ধ্যা এই সমযেব মধ্যে তিনবাব জলে অবতবণ কবে।. নিগ্রোধ, তুমি কি মনে কব ? এইবূপ কৃচ্ছ্রসাধন সফল হয অথবা বিফল হয ?'

'অবশ্যই, ভন্তে, এবূপ কৃচ্ছ্র সাধন সফল হয, বিফল হয না।'

'নিগ্রোধ, আমি কহি এ প্রকাব পবিপূর্ণ কৃচ্ছ্র সাধনেও অনেক প্রকাব উপক্লেশ বর্ত্তমান।'

৯। 'ভন্তে, ভগবান কিবূপে কহিতেছেন যে, এই প্রকাব পবিপূর্ণ কৃচ্ছ্র সাধনেও অনেক প্রকাব উপক্লেশ বর্ত্তমান ?'

'নিগ্রোধ, তপস্বী তপ কবেন, তিনি উহাতেই সন্তুষ্ট ওপবিপূর্ণ-সংকল্প হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। তিনি ঐ তপহেতু আত্মপ্রশংসা ও পবগ্লানিতে বত হন। ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। তিনি ঐ তপ হেতু স্ফীত হন, জ্ঞানশূন্য হন, প্রমাদে পতিত হন ঃ ইহাও তপস্বীব উপক্লেশ।

১০। পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। ঐ তপ হেতু তিনি লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবেন। ঐ লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবিষা তিনি সন্তুষ্ট ও পরিপূর্ণ-সংকল্প হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। ঐ তপ হেতু তিনি লাভ সৎকাব ও যশ অর্জ্জন কবেন। ঐ লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবিষা তিনি আত্ম-প্রশংসা ও পবগ্লানিতে রত হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ করেন। ঐ তপ হেতু তিনি লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবেন। ঐ লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবিয়া

তিনি স্ফীত হন, জ্ঞানহীন হন, প্রমাদে পতিত হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। আহার্য্য দ্রব্য তৎকর্ত্তৃক দ্বিধাকৃত হয—"ইহা আমাব উপযোগী, ইহা নহে।" যে ভোজ্যবস্তু তাঁহার অনুপযোগী তাহাব প্রতি আকাঙ্খা বাখিযা তিনি উহা বর্জ্জন কবেন, যাহা তাঁহাব উপযোগী তাহাতে গ্রথিত, মূর্চ্ছিত ও লগ্ন হইযা, উহাতে যে বিপদ নিহিত তাহা না দেখিযা, উহাব কুফল চিন্তা না কবিযা, উহা আহাব কবেন। নিগ্রোধ, ইহাও তপস্বীর উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী লাভ, সৎকাব এবং যশতৃষ্ণা হেতু তপ কবেন—"বাজগণ, বাজমহামাত্রগণ, ক্ষত্রিয, ব্রাহ্মণ, গৃহপতি এবং তীর্থিযগণ আমাব সৎকাব কবিবেন।" নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

১১। 'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী কোন শ্রমণ অথবা ব্রাহ্মণের নিন্দা কবেন: "কেন এই পুরুষ প্রাচুর্য্যভোগী হইযা বজ্রকঠিন দন্তেব সাহায্যে সর্ব্ববিধ বস্তু ভক্ষণ কবে—যথা মূলবীজ, স্কন্ধ-বীজ, গ্রন্থি-বীজ এবং পঞ্চমতঃ বীজ-বীজ? তথাপি সে শ্রমণ কথিত হয।" নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী দেখেন কোন শ্রমণ অথবা ব্রাহ্মণ গৃহস্থকুলে সৎকাব, শ্রদ্ধা, সম্মান এবং পূজা পাইতেছেন। উহা দেখিয়া তাঁহাব মনে হয—"গৃহস্থগণ এই প্রাচুর্য্যভোগীকে, শ্রদ্ধা, সম্মান ও পূজা কবে, তাহাব সৎকাব কবে, কিন্তু আমি কৃচ্ছ্র-জীবী তপস্বী হইলেও গৃহস্থকুলে সৎকাব, শ্রদ্ধা, সম্মান ও পূজা পাই না।" এইরূপে তিনি গৃহস্থগণেব প্রতি ঈর্ষ্যা ও মাৎসর্য্যপবায়ণ হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী সাধাবণেব গমনাগমন স্থানে আসন গ্রহণ কবেন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী ভিক্ষার্থ গৃহস্থকুলে গমন কবিবাব সময এরূপ-ভাবে প্রচ্ছন্ন হইয়া ভ্রমণ কবেন যাহাতে ব্যক্ত হয—"ইহা আমাব তপ, ইহা আমাব তপ।" নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী গোপনে কোন কর্ম্ম কবেন। তাঁহাকে যদি জিজ্ঞাসা কবা হয "আপনি কি ইহাব অনুমোদন কবেন?" তাহা হইলে অনুমোদন না করিয়াও তিনি কহেন "অনুমোদন কবি," অনুমোদন কবিযাও

কহেন "অনুমোদন কবি না।" এইবূপে জ্ঞানতঃ মিথ্যা কথিত হয। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

১২। 'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তথাগত অথবা তদীয শ্রাবকেব ধর্ম্ম-দেশনা বিশুদ্ধ এবং আদবণীয হইলেও উহাব গুণ গ্রহণ কবেন না। ইহাও, নিগ্রোধ, তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী ক্রোধ ও দ্বেষেব বশবর্ত্তী হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী কপটাচাবী, অসূযাপববশ, ঈর্য্যা ও মাৎসর্য্য-পবাযণ, শঠ, মাযাবী, নির্ম্মম, অহঙ্কাবী, পাপেচ্ছাসম্পন্ন ও পাপেচ্ছাব বশীভূত, মিথ্যাদৃষ্টিসম্পন্ন, উচ্ছেদ-দৃষ্টিসম্পন্ন, সংসাবাসক্ত, স্বৈবী, ত্যাগে অনিচ্ছু হন। নিগ্রোধ, ইহাও তপস্বীব উপক্লেশ।

নিগ্রোধ, তুমি কি মনে কব? এই সকল কৃচ্ছ্র সাধন উপক্লেশ নহে?

'ভন্তে, অবশ্যই এই সকল কৃচ্ছ্র-উপক্লেশ। ভন্তে, ইহা সম্ভব যে তপস্বীব মধ্যে উক্ত সর্ব্বপ্রকাব উপক্লেশ বিদ্যমান, একটি দুইটিব ত কথাই নাই।'

১৩। 'নিগ্রোধ, তপস্বী তপ কবেন। তিনি উহাতে সন্তুষ্ট হন না, পবিপূর্ণ-সংকল্প হন না। এইবূপে ঐ অবস্থায তিনি পবিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। তিনি ঐ তপ হেতু আত্মপ্রশংসা ও পবগ্লানিতে বত হন না। এইবূপে ঐ অবস্থায তিনি পবিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। তিনি ঐ তপ হেতু স্ফীত হন না, জ্ঞানশূন্য হন না, প্রমাদে পতিত হন না। এইবূপে ঐ অবস্থায তিনি পবিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। ঐ তপ হেতু তিনি লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবেন। ঐ লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবিযা তিনি সন্তুষ্ট হন না, পবিপূর্ণ-সংকল্প হন না। এইবূপে ঐ অবস্থায তিনি পবিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ কবেন। ঐ তপ হেতু তিনি লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবেন। ঐ লাভ, সৎকাব ও যশ অর্জ্জন কবিযা তিনি আত্ম-প্রশংসা ও পবগ্লানিতে বত হন না। এইবূপে ঐ অবস্থায তিনি পবিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ করেন। ঐ তপহেতু তিনি লাভ, সৎকার ও যশ অর্জ্জন করেন। ঐ লাভ, সৎকার ও যশ অর্জ্জন করিয়া তিনি স্ফীত হন না, জ্ঞানশূন্য হন না, প্রমাদে পতিত হন না। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ করেন। আহার্য্য দ্রব্য "ইহা আমার উপযোগী, ইহা নহে" এইরূপে তৎকর্ত্তৃক দ্বিধাকৃত হয় না। যে ভোজ্যবস্তু তাঁহার অনুপযোগী তাহার প্রতি আকাঙ্ক্ষাহীন হইয়া তিনি উহা বর্জ্জন করেন, যাহা তাঁহার উপযোগী তাহাতে গ্রথিত, মূর্চ্ছিত ও লগ্ন না হইয়া, উহাতে যে বিপদ নিহিত তাহা দেখিয়া, উহার কুফল চিন্তা করিয়া উহা আহার করেন। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তপ করেন। তিনি "রাজগণ, মহামাত্রগণ, ক্ষত্রিয়-ব্রাহ্মণ গৃহপতি এবং তীর্থিয়গণ আমার সৎকার করিবেন" এইরূপ লাভ, সৎকার ও যশতৃষ্ণা হেতু তপ করেন না। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

১৪। 'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী কোন শ্রমণ অথবা ব্রাহ্মণকে এইরূপ কহিয়া নিন্দা করেন নাঃ "কেন এই পুরুষ প্রাচুর্য্যভোগী হইয়া বজ্রকঠিন দন্তের সাহায্যে সর্ব্ববিধ বস্তু ভক্ষণ করে—যথা মূলবীজ, স্কন্ধবীজ, গ্রন্থিবীজ এবং পঞ্চমতঃ বীজ বীজ? তথাপি সে শ্রমণ কথিত হয়।" এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী দেখেন কোন শ্রমণ অথবা ব্রাহ্মণ গৃহস্থকুলে সৎকার, শ্রদ্ধা, সম্মান এবং পূজা পাইতেছেন। উহা দেখিয়া তাঁহার এরূপ মনে হয় না—"গৃহস্থগণ এই প্রাচুর্য্যভোগীকে শ্রদ্ধা, সম্মান ও পূজা করে, তাহার সৎকার করে, কিন্তু আমি কৃচ্ছ্রজীবী তপস্বী হইলেও গৃহস্থকুলে সৎকার, শ্রদ্ধা, সম্মান ও পূজা পাই না।" এইরূপে তিনি গৃহস্থগণের প্রতি ঈর্ষ্যা ও মাৎসর্য্যপরায়ণ হন না। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী সাধারণের গমনাগমন স্থানে আসন গ্রহণ করেন না। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।'

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী ভিক্ষার্থ গৃহস্থকুলে গমন করিবার সময় এরূপ ভাবে প্রচ্ছন্ন হইয়া গমন করেন না যাহাতে ব্যক্ত হয়—"ইহা আমার তপ, ইহা আমার তপ।" এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী গোপনে কোন কর্ম্ম করেন না। তাঁহাকে যদি জিজ্ঞাসা করা হয় "আপনি কি ইহার অনুমোদন করেন?" তাহা হইলে অনুমোদন না করিলে তিনি কহেন "অনুমোদন করি না," অনুমোদন করিলে কহেন, "অনুমোদন করি।" এইরূপে জ্ঞানতঃ মিথ্যা কথিত হয় না। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

১৫। 'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী তথাগত অথবা তদীয় শ্রাবকের বিশুদ্ধ এবং আদরণীয় ধর্ম্মদেশনার গুণ গ্রহণ করেন। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী ক্রোধ ও দ্বেষের বশবর্ত্তী হন না। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'পুনশ্চ, নিগ্রোধ, তপস্বী কপটাচারী, অসন্তোষপরবশ, ঈর্ষ্যা ও মাৎসর্য্য-পরায়ণ, শঠ, মায়াবী, নির্ম্মম, অহঙ্কারী, পাপেচ্ছাসম্পন্ন ও পাপেচ্ছার বশীভূত, মিথ্যাদৃষ্টিসম্পন্ন, উচ্ছেদদৃষ্টিসম্পন্ন, সংসারাসক্ত, স্বৈরী হন না, তিনি ত্যাগশীল হন। এইরূপে ঐ অবস্থায় তিনি পরিশুদ্ধ হন।

'নিগ্রোধ, তুমি কি মনে কর? এইরূপ হইলে কৃচ্ছ্র-সাধন পরিশুদ্ধ অথবা অপরিশুদ্ধ হয়?'

'ভন্তে, অবশ্যই এরূপ হইলে কৃচ্ছ্র-সাধন পরিশুদ্ধ হয় অপরিশুদ্ধ হয় না, উহা শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয়।

'নিগ্রোধ, মাত্র ইহাতেই কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয় না; ইহা বহিরাবরণ মাত্র।

১৬। 'ভন্তে, কিরূপ হইলে কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয়? ভগবান আমার কৃচ্ছ্র শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত করিলে আমি অনুগৃহীত হইব।'

'নিগ্রোধ, তপস্বী চতুর্ব্বিধ সংযম দ্বারা সুরক্ষিত হন। কি প্রকারে তিনি এইরূপ সুরক্ষিত হন? নিগ্রোধ, তপস্বী প্রাণনাশ করেন না, প্রাণনাশের কারণ হন না, উহার অনুমোদন করেন না, অদত্তের গ্রহণ করেন না, অদত্ত গ্রহণের কারণ হন না, উহার অনুমোদনও করেন না, মিথ্যা কহেন না, মিথ্যা কথনের কারণ হন না, উহার অনুমোদনও করেন না; তিনি ইন্দ্রিয় পরিতৃপ্তি জনিত সুখের অন্বেষণ করেন না, ঐ অন্বেষণের কারণ হন না, উহার অনুমোদনও করেন না। নিগ্রোধ, তপস্বী এইরূপে চতুর্ব্বিধ সংযম দ্বারা

সংবক্ষিত হন। নিগ্রোধ, যেহেতু তপস্বী চতুর্বিধ সংযম দ্বারা সংবক্ষিত হন এবং উহাই তাঁহার তপস্যা হয়. সেই হেতু তিনি ক্রমোন্নতির দিকে অগ্রসব হন, তিনি নিম্নগামী হন না। তিনি বিবিক্ত শয়নাসনের ভজনা করেন; অবণ্য, বৃক্ষমূল, পর্ব্বত-কন্দর, গিবিগুহা, শ্মশান, বনপ্রস্থ, উন্মুক্ত স্থান এবং পলাল স্তুপেব ভজনা কবেন। ভিক্ষা হইতে প্রত্যাবর্ত্তন কবিয়া আহাবান্তে তিনি পর্য্যঙ্কাবদ্ধ হইযা, দেহকে ঋজুভাবে বক্ষা কবিষা, পরিমুখে স্মৃতি উপস্থাপিত কবিযা উপবিষ্ট হন। তিনি লোকে অভিধ্যাব পবিহাব কবিযা অভিধ্যাহীন চিত্তে বিহাব, করেন, অভিধ্যা হইতে চিত্তকে পবিশুদ্ধ কবেন। তিনি ব্যাপাদ-প্রদোষ পবিত্যাগ কবিযা অব্যাপন্ন চিত্তে বিহাব কবেন; সর্ব্বপ্রাণীর হিতাকাঙ্ক্ষী হইযা, সর্ব্বপ্রাণীব প্রতি অনুকম্পা পববশ হইযা, ব্যাপাদ-প্রদোষ হইতে চিত্তকে পরিশুদ্ধ কবেন। তিনি স্ত্যানমিদ্ধ পবিহাব কবিযা বিগত স্ত্যানমিদ্ধ হইযা বিহার করেন; আলোক-সংজ্ঞী, স্মৃতিমান ও সম্প্রজ্ঞাত হইয়া স্ত্যানমিদ্ধ হইতে চিত্তকে পবিশুদ্ধ কবেন। তিনি ঔদ্ধত্য-কৌকৃত্য পরিহাব কবিযা অনুদ্ধত হইযা বিহাব কবেন, আধ্যাত্মিক শান্তিলব্ধ হইযা ঔদ্ধত্য-কৌকৃত্য হইতে চিত্তকে পবিশুদ্ধ কবেন। তিনি বিচিকিৎসাব পবিহাব কবিযা বিচিকিৎসাহীন হইযা বিহাব কবেন, কুশলধর্ম্মে সংশযহীন হইযা বিচিকিৎসা হইতে চিত্তকে পবিশুদ্ধ করেন।*

১৭। 'তিনি চিত্তেব এই পঞ্চ নীববণ পবিহাব কবিষা প্রজ্ঞার দ্বারা চিত্তের উপক্লেশের বলক্ষয কবিবাব নিমিত্ত মৈত্রীসহগত চিত্তে যথাক্রমে এক, দুই, তিন, চাবি দিক স্ফুরিত কবিযা বিহাব কবেন। এইরূপে ঊর্দ্ধ, অধ, তির্য্যক্, সর্ব্বদিক এবং সর্ব্বতোভাবে সমস্ত জগত মৈত্রীসহগত চিত্তে বিপুল, মহান, অপ্রমেয় অবৈর এবং অব্যাপাদ দ্বাবা স্ফুরিত কবিষা বিহাব কবেন। করুণা-সহগত চিত্তে...মুদিতাসহগত চিত্তে · উপেক্ষা-সহগত চিত্তে যথাক্রমে এক, দুই, তিন, চাবিদিক স্ফুবিত কবিযা বিহাব কবেন। এইরূপে ঊর্দ্ধ, অধ, তির্য্যক্, সর্ব্বদিক এবং সর্ব্বতোভাবে সমস্ত জগত উপেক্ষা-সহগত চিত্তে বিপুল, মহান, অপ্রমেয অ-বৈব এবং অ-ব্যাপাদ দ্বাবা স্ফুবিত কবিযা বিহাব কবেন। নিগ্রোধ, তুমি কি মনে কব? এইরূপ হইলে কৃচ্ছ্র সাধন পবিশুদ্ধ হয অথবা অপবিশুদ্ধ হয?'

* ১ম খণ্ড—৭৮ পৃঃ দেখ।

'ভন্তে, অবশ্যই এরূপ হইলে কৃচ্ছ্র-সাধন পরিশুদ্ধ হয, অপরিশুদ্ধ হয না, উহা শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয।'

'নিগ্রোধ, মাত্র ইহাতেই কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয না, ইহা ত্বক্ মাত্র স্পর্শ করে।'

১৮। 'ভন্তে, কিরূপ হইলে কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয? ভগবান আমার কৃচ্ছ্র শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত করিলে আমি অনুগৃহীত হইব।'

'নিগ্রোধ, তপস্বী-চতুর্ব্বিধ সংবর দ্বারা সুরক্ষিত হন। কি প্রকারে তিনি ঐরূপে সুরক্ষিত হন?...নিগ্রোধ, তপস্বী এইরূপে চতুর্ব্বিধ সংযম দ্বারা সুরক্ষিত হন। যেহেতু তপস্বী চতুর্ব্বিধ সংযম দ্বারা সুরক্ষিত হন এবং উহাই তাঁহার তপস্যা হয, সেই হেতু তিনি ক্রমোন্নতির দিকে অগ্রসর হন, তিনি নিম্নগামী হন না। তিনি বিবিক্ত শয়নাসনের ভজনা করেন...তিনি চিত্তের এই পঞ্চ নীবরণ পরিহার করিয়া প্রজ্ঞার দ্বারা চিত্তের উপক্লেশের বলক্ষয় করিবার নিমিত্ত মৈত্রীসহগত চিত্তে...স্ফুরিত করিয়া বিহার করেন। তিনি অনেকবিধ পূর্ব্বজন্ম স্মরণ করেন, * যথা—এক জন্ম, দুই জন্ম, তিন, চারি, পাঁচ, দশ, বিশ, ত্রিশ, চল্লিশ, পঞ্চাশ, একশত, এক সহস্র, এক লক্ষ জন্ম, অনেক সংবর্ত্তকল্প, অনেক বিবর্ত্তকল্প—"অমুকে স্থানে আমার এই নাম, এই গোত্র, এই বর্ণ, এই আহার ছিল, আমি এই প্রকার সুখ-দুঃখ অনুভব করিয়াছিলাম এবং আমার আয়ু এই পর্য্যন্ত ছিল। সে স্থান হইতে চ্যুত হইয়া অমুকস্থানে উৎপন্ন হইয়াছিলাম। সেই স্থানে এই নাম, এই গোত্র, এই বর্ণ, এই আহার ছিল, এই প্রকার সুখ দুঃখ অনুভব করিয়াছিলাম এবং আয়ু এই পর্য্যন্ত ছিল। সে স্থান হইতে চ্যুত হইয়া এই স্থানে উৎপন্ন হইয়াছি।" এইরূপ বহু পূর্ব্বজন্ম এবং ঐ সকলের পূর্ণ বিবরণ স্মরণ করেন।

'নিগ্রোধ, তুমি কি মনে কর? এরূপ হইলে কৃচ্ছ্র-সাধন পরিশুদ্ধ অথবা অপরিশুদ্ধ হয?

'ভন্তে, অবশ্যই এরূপ হইলে কৃচ্ছ্র-সাধন পরিশুদ্ধ হয, অপরিশুদ্ধ হয না, উহা শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয।'

---

* ১ম খণ্ড—৮৮ পৃঃ দেখ।

'নিগ্রোধ; মাত্র ইহাতেই কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয় না। ইহা ফলগু মাত্র স্পর্শ করে।

১৯৭· 'ভন্তে, কিরূপ হইলে কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত হয়? ভগবান আমার কৃচ্ছ্র শ্রেষ্ঠত্ব ও সারত্বে উপনীত করিলে, আমি অনুগৃহীত হইব।'

'নিগ্রোধ, তপস্বী চতুর্ব্বিধ সংযম দ্বারা সুরক্ষিত হন। কি প্রকারে তিনি ঐরূপে সুরক্ষিত হন?···নিগ্রোধ, তপস্বী এইরূপে চতুর্ব্বিধ সংযম দ্বারা সুরক্ষিত হন। যেহেতু তপস্বী চতুর্ব্বিধ সংযম দ্বারা সুরক্ষিত হন এবং উহাই তাঁহার তপস্যা হয়, সেই হেতু তিনি ক্রমোন্নতির দিকে অগ্রসর হন, তিনি নিম্নগামী হন না। তিনি বিবিক্ত শয়নাসনের ভজনা করেন···তিনি চিত্তের এই পঞ্চ নীবরণ পরিহার করিয়া প্রজ্ঞার দ্বারা চিত্তের উপক্লেশের বলক্ষয় করিবার নিমিত্ত মৈত্রীসহগত চিত্তে উপেক্ষা সহগত, চিত্তে বিপুল, মহান, অপ্রমেয়, অবৈর এবং অব্যাপাদ দ্বারা স্ফুরিত করিয়া বিহার করেন। তিনি অনেকবিধ পূর্ব্বনিবাস...স্মরণ করেন,—যথা এক জন্ম, দুই জন্ম... এইরূপে বহু পূর্ব্বনিবাস এবং ঐ সকলের পূর্ব্ব বিবরণ স্মরণ করেন। তিনি বিশুদ্ধ, লোকাতীত, দিব্যচক্ষু দ্বারা সত্ত্বগণের চ্যুতি ও উৎপত্তি দর্শন করেন *, কর্ম্মানুযায়ী, গতিপ্রাপ্ত সত্ত্বগণের মধ্যে হীন ও উত্তমকে, সুবর্ণ ও দুর্ব্বর্ণবিশিষ্টকে, সুগত ও দুর্গতকে জানিতে পারেন :—

'ভদ্রগণ, এই এই সত্ত্ব কায়িক, বাচসিক ও মানসিক দুরাচারসম্পন্ন, আর্য্য -গণের অপবাদক, মিথ্যাদৃষ্টিসমন্বিত, মিথ্যা দৃষ্টি হইতে উদ্ভূত কর্ম্মপ্রাপ্ত। মরণান্তে দেহের বিনাশে উহারা অপায়-দুর্গতি-বিনিপাত নিরয়ে উৎপন্ন হইয়াছে। কিন্তু এই এই সত্ত্ব কায়িক, বাচসিক ও মানসিক সদাচারণ সম্পন্ন, তাঁহারা আর্য্যগণের অপবাদ হইতে বিরত, সম্যক দৃষ্টিসমন্বিত, সম্যক দৃষ্টি হইতে উদ্ভূত কর্ম্মপ্রাপ্ত, মরণান্তে দেহের বিনাশে উঁহারা সুগতি প্রাপ্ত হইয়া স্বর্গলোকে উৎপন্ন হইয়াছেন।" এইরূপে তিনি বিশুদ্ধ, লোকাতীত, দিব্য চক্ষুদ্বারা ··জানিতে পারেন।

'নিগ্রোধ, তুমি কি মনে কর? এরূপ হইলে কৃচ্ছ্র-সাধন পরিশুদ্ধ অথবা অপরিশুদ্ধ হয়?

* ১ম খণ্ড—৮৯ পৃঃ দেখ।

'ভন্তে, অবশ্যই এবূপ হইলে কৃচ্ছ্র-সাধন পবিশুদ্ধ হয, অপবিশুদ্ধ হযনা, উহা শ্রেষ্ঠত্ব ও সাবত্বে উপনীত হয।'

'নিগ্রোধ, এইবূপে কৃচ্ছ্র-সাধন শ্রেষ্ঠত্বে ও সাবত্বে উপনীত হয। এবং তুমি যে আমাকে কহিযাছিলে "যে ধর্ম্মে ভগবান শ্রাবকগণকে শিক্ষিত কবেন, সেই ধর্ম্ম কি? কি সেই ধর্ম্ম যাহাতে শিক্ষিত হইযা শ্রাবকগণ বিশ্বস্তচিত্তে আদি ব্রহ্মচর্য্যেব মূলতত্ত্ব স্বীকাব কবেন?" তদুত্তবে আমি কহি ইহাই সেই মহত্তব ও শ্রেষ্ঠতব ধর্ম্ম যাহাতে আমি আমাব শ্রাবকগণকে শিক্ষিত কবি, যাহাতে শিক্ষিত হইযা আমাব শ্রাবকগণ বিশ্বস্ত চিত্তে আদি ব্রহ্মচর্য্যেব মূলতত্ত্ব স্বীকাব কবেন।'

এইবূপ উক্ত হইলে সেই পবিব্রাজকগণ তুমুল কোলাহলে উচ্চশব্দ মহাশব্দ কাবল: 'এ ক্ষেত্রে আমবা আচার্য্যসহ পবাজিত, আমবা ইহাপেক্ষা মহত্তব ও শ্রেষ্ঠতব কিছুই জানি না।'

২০। যখন গৃহপতি সন্ধান জানিলেন—"নিশ্চযই এক্ষণে এই সকল অন্য তীর্থিয পবিব্রাজকগণ ভগবানেব বাক্য শুনিতে আগ্রহান্বিত হইযাছে, উহাতে কর্ণপাত কবিতেছে, অবহত্বাকাঙ্ক্ষী হইযাছে,' তখন তিনি পবিব্রাজক নিগ্রোধকে এইবূপ কহিলেন:

'ভন্তে নিগ্রোধ, আপনি আমাকে কহিযাছিলেন, "দেখ গৃহপতি, * তুমি জান কি কাহাব সহিত শ্রমণ গোতম কথা কহেন? কাহাব সহিত কথোপকথনে নিযুক্ত হন? কাহাব সহিত আলোচনায তাঁহাব প্রজ্ঞা বিকাশ প্রাপ্ত হয? নির্জ্জনবাস হেতু শ্রমণ গোতমেব প্রজ্ঞা নষ্ট হইযাছে, তিনি পবিষদ হইতে দূবে অবস্থান কবেন, কথোপকথনে নিপুণ নহেন, তিনি বিবেকেব সেবা কবেন। যেবূপ সীমাবদ্ধস্থানে বিচবণশীল দৃষ্টিহীন গাভী নিভৃতেব ভজনা কবে, সেইবূপই নির্জ্জনবাস হেতু শ্রমণ গোতমেব প্রজ্ঞা প্রণষ্ট, তিনি পবিষদ হইতে দূবে অবস্থান কবেন, সেবা কবেন। দেখ, গৃহপতি, যদি শ্রমণ গোতম এই পবিষদে আগমন কবেন, তাহা হইলে মাত্র এক প্রশ্নদ্বাবা তাঁহাকে নির্ব্বাক কবিব, শূন্য কুম্ভেব ন্যায তাঁহাকে আবর্ত্তিত কবিব।" ভন্তে, ভগবান অবহত সম্যক সম্বুদ্ধ এইস্থানে উপস্থিত, তিনি যে পবিষদ হইতে দূবে অবস্থান কবেন তাহা প্রমাণ কবুন, তাঁহাকে সীমাবদ্ধ স্থানে বিচবণশীল

---

* ৫ সং পদচ্ছেদ দেখ।

গাভীরূপে প্রতিপন্ন করুন, মাত্র এক প্রশ্নদ্বারা তাঁহাকে নির্ব্বাক করুন, তুচ্ছ কুম্ভের ন্যায় তাঁহাকে আবর্ত্তিত করুন।'

এইরূপ উক্ত হইলে পরিব্রাজক নিগ্রোধ তূষ্ণীভূত, বিমূঢ়, বিষণ্ণ, অধোমুখ, শোচনানুতপ্ত, অপ্রতিভ হইয়া উপবিষ্ট রহিলেন।

২১। অনন্তর ভগবান নিগ্রোধের ঐরূপ অবস্থা অনুভব করিয়া তাঁহাকে কহিলেনঃ

'নিগ্রোধ, সত্যই তুমি এইরূপ বাক্য কহিয়াছিলে?'

'ভন্তে, সত্যই আমি ঐরূপ কহিয়াছিলাম, আমি এতই নির্ব্বোধ, এতই মূঢ়, এতই অজ্ঞান।'

'নিগ্রোধ, তুমি কি মনে কর? পরিব্রাজকদিগের মধ্যে সম্মানার্হ বৃদ্ধ আচার্য্য-প্রাচার্য্যগণকে তুমি কি ইহা কহিতে শুনিয়াছ—"অতীতে যে সকল অরহন্ত সম্যক সম্বুদ্ধ ছিলেন, ঐ সকল ভগবান পরস্পরের সহিত সাক্ষাত এবং একত্র মিলনের কালে তুমুল কোলাহলে উচ্চশব্দ মহাশব্দ করিয়া নানা প্রকার হীন আলাপে রত হইতেন,—যথা রাজকথা...অস্তিত্ব ও নাস্তিত্ব সম্বন্ধীয় কথা; যেরূপ তুমি এক্ষণে আচার্য্যসহ হইতেছ?" অথবা তাঁহারা কি এইরূপ কহিয়াছেন—"ঐ সকল ভগবান অরণ্যে দূর বনপ্রস্থে বাস করিতেন, যে স্থানে শব্দ নাই, নির্ঘোষ নাই, যে স্থানে বিজনবাত প্রবাহিত, যে স্থান মনুষ্যসমাগমরহিত, যাহা ধ্যানানুশীলনের উপযুক্ত"—যেরূপ আমি এক্ষণে করিতেছি?"

'ভন্তে, পরিব্রাজকদিগের মধ্যে সম্মানার্হ বৃদ্ধ- আচার্য্য-প্রাচার্য্যগণকে আমি এইরূপ কহিতে শুনিয়াছিঃ "অতীতে যে-সকল অরহন্ত সম্যক সম্বুদ্ধ ছিলেন, ঐ সকল ভগবান পরস্পরের সহিত সাক্ষাত এবং একত্র মিলনের কালে তুমুল কোলাহলে উচ্চশব্দ মহাশব্দ করিয়া নানা প্রকার হীন আলাপে রত হইতেন না, যথা, রাজকথা... অস্তিত্ব ও নাস্তিত্ব সম্বন্ধীয় কথা, যেরূপ আমি এক্ষণে আচার্য্যসহ হইতেছি। ঐ সকল ভগবান অরণ্যে দূর বনপ্রস্থে বাস করিতেন। যে স্থানে শব্দ নাই, নির্ঘোষ নাই, যে স্থানে বিজনবাত প্রবাহিত, যে স্থান মনুষ্যসমাগমরহিত, যাহা ধ্যানানুশীলনের উপযুক্ত", যেরূপ ভগবান এক্ষণে করিতেছেন।'

'নিগ্রোধ, তুমি বিজ্ঞ, স্মৃতিমান ও বৃদ্ধ, তোমার কি মনে হয় নাই যে "বুদ্ধ ভগবান বোধের নিমিত্ত ধর্ম্মের উপদেশ দিতেছেন, দান্ত ভগবান দম নার্থ

ধর্ম্মোপদেশ দিতেছেন, শান্ত ভগবান শান্তির নিমিত্ত ধর্ম্মোপদেশ দিতেছেন, তীর্ণ ভগবান তরণের নিমিত্ত ধর্ম্মোপদেশ দিতেছেন, পরিনির্বৃত ভগবান পরিনির্ব্বাণের জন্য ধর্ম্মোপদেশ দিতেছেন ?"

২২। এইরূপ উক্ত হইলে পরিব্রাজক নিগ্রোধ ভগবানকে কহিলেন ঃ

'আমি বিষম ভ্রমে পতিত হইয়াছিলাম, আমি নির্ব্বোধ, মূঢ়, অজ্ঞান, তজ্জন্যই ভগবানকে ঐরূপ কহিয়াছিলাম। ভন্তে, ভগবান আমার অপরাধ ক্ষমা করুন, যাহাতে আমি ভবিষ্যতে আপনাকে সংযত করিতে পারি।'

'সত্যই, নিগ্রোধ, তুমি বিষম ভ্রমে পতিত হইয়াছিলে, তুমি নির্ব্বোধ, মূঢ়, অজ্ঞান, তজ্জন্যই ভগবানের সম্বন্ধে ঐরূপ কহিয়াছিলেন ; যেহেতু, নিগ্রোধ, তুমি চ্যুতিকে চ্যুতিরূপে দেখিয়া উহার যথোপযুক্ত প্রতিকার করিয়াছ, সেই হেতু তোমাকে ক্ষমা করিতেছি। নিগ্রোধ, যে চ্যুতিকে চ্যুতিরূপে দেখিয়া উহার যথোপযুক্ত প্রতিবিধান করে, সে ভবিষ্যতে সংযত হয়, এই উৎকর্ষ আর্য্যবিনয়-সুলভ। নিগ্রোধ, আমার বক্তব্য এই ঃ "কোন বিজ্ঞ, অশঠ, অমায়াবী, সরল প্রকৃতিসম্পন্ন পুরুষ আমার নিকট আসিলে আমি তাঁহাকে শিক্ষা দিব, ধর্ম্মের উপদেশ দিব। যদি তিনি শিক্ষানুসারে আচরণ করেন, তাহা হইলে যথার্থ পথাবলম্বী কুলপুত্রগণ যে সম্পদ লাভের জন্য গৃহ পরিত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যার আশ্রয় করেন সেই অনুত্তর ব্রহ্মচর্য্য স্বয়ং জ্ঞাত হইয়া ও উপলব্ধি করিয়া এই জীবনেই সাত বৎসরের মধ্যে উহার পূর্ণতা সাধন করিবেন। নিগ্রোধ, সাত বৎসরের প্রয়োজন নাই। ঐরূপ পুরুষ শিক্ষানুসারে আচরণ করিলে এই জীবনেই ছয় বৎসরের মধ্যে · পাঁচ বৎসরের মধ্যে চারি বৎসর, তিন বৎসর, দুই বৎসর, এক বৎসর, সাত মাস, ছয় মাস, পাঁচ মাস, চারি মাস, তিন মাস, দুই মাস, এক মাস, অথবা অর্দ্ধ মাসের মধ্যে উক্ত প্রকার ব্রহ্মচর্য্যের পূর্ণতা সাধন করিবেন। নিগ্রোধ, অর্দ্ধ মাসেরও প্রয়োজন নাই। শিক্ষানুসারে আচরণ করিলে ঐরূপ পুরুষ এক সপ্তাহের মধ্যে উক্ত প্রকার ব্রহ্মচর্য্যের পূর্ণতা সাধন করিবেন।

২৩। 'নিগ্রোধ, তোমার মনে এইরূপ হইতে পারে,—"শিষ্য সংগ্রহের জন্য শ্রমণ গৌতম এইরূপ কহিতেছেন," কিন্তু, নিগ্রোধ, এরূপ মনে করিও না, যিনি তোমার আচার্য্য তিনিই তোমার আচার্য্য হইয়া থাকুন। নিগ্রোধ, তোমার মনে এইরূপ হইতে পারে—"আমার অনুসৃত বিধি হইতে আমাকে চ্যুত করিবার অভিপ্রায়ে শ্রমণ গৌতম এইরূপ কহিতেছেন," কিন্তু, নিগ্রোধ,

এবূপ মনে কবিও না, তোমাব যে বিধি সেই বিধিই বক্ষিত হউক। তোমার মনে এইরূপ হইতে পাবে,—"আমাব জীবিকা হইতে আমাকে চ্যুত করিবার অভিপ্রাযে শ্রমণ গৌতম এইবূপ কহিতেছেন," কিন্তু, নিগ্রোধ, এবূপ মনে কবিও না, তোমার যে জীবিকা তুমি তাহাই অবলম্বন কবিয়া থাক, নিগ্রোধ, তোমাব মনে এইবূপ হইতে পাবে,—"যাহা আমাদিগেব পক্ষে অকুশল ধর্ম্ম এবং যাহা আমবা আচার্য্যসহ অকুশল রূপে গ্রহণ করি, ঐ সকলে আমাদিগকে প্রতিষ্ঠিত কবিবাব অভিপ্রাযে শ্রমণ গৌতম এইবূপ কহিতেছেন," কিন্তু, নিগ্রোধ, এরূপ মনে কবিও না, যাহা তোমাদেব পক্ষে অকুশল ধর্ম্ম এবং যাহা তোমবা আচার্য্যসহ অকুশলবূপে গ্রহণ কর, ঐসকল ঐবূপেই গৃহীত হউক। নিগ্রোধ, তোমাব মনে হইতে পাবে,—"যাহা আমাদিগেব পক্ষে কুশলধর্ম্ম এবং যাহা আমবা আচার্য্যসহ কুশলবূপে গ্রহণ কবি, ঐ সকল হইতে আমাদিগকে চ্যুত কবিবাব অভিপ্রাযে শ্রমণ গৌতম, এইরূপ কহিতেছেন," কিন্তু, নিগ্রোধ, এবূপ মনে কবিও না, যাহা তোমাদেব পক্ষে কুশলধর্ম্ম এবং যাহা তোমবা আচার্য্যসহ কুশলবূপে গ্রহণ কব, ঐ সকলই ঐবূপেই গৃহীত হউক। এইবূপে, নিগ্রোধ, আমি শিষ্য সংগ্রহেব-উদ্দেশ্যে, অথবা বিধিচ্যুত কবিবাব অভিপ্রাযে, অথবা জীবিকা হইতে চ্যুত কবিবার অভিপ্রাযে, অথবা যাহা তোমাদেব পক্ষে অকুশলধর্ম্ম এবং যাহা তোমবা আচার্য্যসহ অকুশলবূপে গ্রহণ কব ঐ সকলে তোমাদিগকে প্রতিষ্ঠিত কবিবাব অভিপ্রাযে, অথবা যাহা তোমাদেব পক্ষে কুশল ধর্ম্ম এবং যাহা তোমবা আচার্য্যসহ কুশলবূপে গ্রহণ কব, ঐ সকল হইতে তোমাদিগকে চ্যুত কবিবাব অভিপ্রাযে এবূপ কহি নাই। নিগ্রোধ, অকুশল ধর্ম্মের অস্তিত্ব আছে যাহা নষ্ট না হইলে সংক্লেশেব কাবণ হয়, পুনর্জন্মেব কাবণ হয, যাহা দুঃখ-মিশ্রিত, দুঃখপ্রসূ হয এবং যাহা ভবিষ্যতে জাতি জবা-মবণে পর্য্যবসিত হয, যাহাব দূবীকরণার্থে আমি ধর্ম্মোপদেশ দিই, যে উপদেশ পালনে তোমাদের ক্লেশোৎপাদক ধর্ম্ম সমূহ-ক্ষয় প্রাপ্ত হইবে, শুদ্ধি-প্রদায়ী ধর্ম্মসমূহ বৃদ্ধিপ্রাপ্ত হইবে; তোমবা প্রজ্ঞাব পূর্ণতা ও বিপুলতা এই জীবনেই স্বযং জ্ঞাত হইযা ও উপলব্ধি কবিযা উহাব পূর্ণতা-সাধন করিবে।'

২৪। এইবূপ উক্ত হইলে পরিব্রাজকগণ তুষ্ণীভূত, বিমূঢ়, বিষন্ন অধোমুখ, শোচনানুতপ্ত, অপ্রতিভ হইযা মাবাভিভূত চিত্তেব ন্যায উপবিষ্ট রহিলেন।

তখন ভগবান চিন্তা করিলেন: 'এই সকল মূঢ়দিগেব সকলেই মাব কর্ত্তৃক অধিকৃত, তাহাদেব এক জনেবও মনে হইতেছে না—"চল, আমবা উচ্চজ্ঞান লাভার্থে শ্রমণ গোতমেব শাসনে ব্রহ্মচর্য্য পালন কবিব, এক সপ্তাহ কাল ত কিছুই নয় ?"

অনন্তব ভগবান উদুম্ববিকাব পবিব্রাজকাবামে সিংহনাদ কবিযা আকাশে উত্থিত হইযা গৃধ্রকূট পর্ব্বতে আবির্ভূত হইলেন। সেইক্ষণেই গৃহপতি সন্ধান বাজগৃহে প্রবেশ কবিলেন।

। উদুম্ববিক-সীহনাদ সুত্রান্ত সমাপ্ত ।

## ২৬। চক্কবত্তি-সীহনাদ সুত্রান্ত

আমি এইরূপে শ্রবণ করিয়াছি।

১। এক সময় ভগবান মগধদেশে মাতুলা নামক স্থানে অবস্থান করিতে-ছিলেন। ঐ স্থানে ভগবান 'ভিক্ষুগণ!' কহিয়া ভিক্ষুদিগকে সম্বোধন করিলেন। ভিক্ষুগণ প্রত্যুত্তরে কহিলেন 'দেব।', ভগবান কহিলেন ঃ

'ভিক্ষুগণ, আত্ম-দ্বীপ, আত্ম-শরণ, অনন্যশরণ হইয়া বিহার কর, ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্ম-শরণ, অনন্যশরণ হইয়া বিহার কর।

'ভিক্ষুগণ, কিরূপে ভিক্ষু আত্ম-দ্বীপ, আত্ম-শরণ, অনন্যশরণ হইয়া বিহার করেন? ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্ম-শরণ, অনন্যশরণ হইয়া বিহার করেন?

'ভিক্ষুগণ, ভিক্ষু জগতে অভিধ্যা-দৌর্ম্মনস্য পরিহার করিয়া কায়ে কায়ানুপশ্যী * হইয়া, বীর্য্যবান, সম্প্রজ্ঞাত ও স্মৃতিমান হইয়া অবস্থান করেন বেদনায়···চিত্তে · ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া, বীর্য্যবান, সম্প্রজ্ঞাত ও স্মৃতিমান হইয়া অবস্থান করেন। ভিক্ষুগণ, ভিক্ষু এইরূপে আত্মদ্বীপ, আত্ম-শরণ, অনন্যশরণ হইয়া বিহার করেন, ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্ম-শরণ, অনন্য-শরণ হইয়া বিহার করেন।

'ভিক্ষুগণ, স্বকীয় পৈতৃক গোচরভূমিতে বিচরণ কর[১]। ভিক্ষুগণ, স্বকীয় পৈতৃক গোচর ভূমিতে বিচরণ করিলে মার সুযোগ পাইবে না, অবলম্বন পাইবে না। ভিক্ষুগণ, কুশলধর্ম্ম গ্রহণ হেতু এই প্রকার পুণ্য বর্দ্ধিত হয়।'

২। ভিক্ষুগণ, পূর্ব্বকালে দৃঢ়নেমি নামে চক্রবর্ত্তী, ধার্ম্মিক, ধর্ম্মরাজ, চতুরন্তবিজেতা, জনপদের নিরাপত্তাপ্রাপ্ত, সপ্তরত্নসমন্বিত রাজা ছিলেন। তাঁহার এই সকল সপ্তরত্ন ছিল, যথা চক্ররত্ন, হস্তীরত্ন, অশ্বরত্ন, মণিরত্ন, স্ত্রীরত্ন, গৃহপতি-রত্ন, পরিণায়ক-রত্ন। তাঁহার সহস্রাধিক পুত্র ছিল—সাহসী,

---

* ২য় খণ্ড—মহাসতিপট্‌ঠান সুত্রান্ত দেখ।

১ যাহা ভিক্ষুর পৈত্রিক গোচর ভূমি নহে তাহা পঞ্চ কাম গুণ। সকুণগ্‌ঘি জাতক [ জাতক—২ খণ্ড—৫৮ পৃঃ ] দ্রষ্টব্য।

বীরোপম, শত্রুসেনামর্দ্দন। তিনি সসাগরা পৃথিবী বিনা দণ্ডে ও বিনা অস্ত্রে মাত্র ধর্ম্মের দ্বারা জয় করিয়া বাস করিতেন।

৩। ভিক্ষুগণ, সেই রাজা দৃঢ়নেমি, বহু বৎসর, বহুশত বৎসর, বহু সহস্র বৎসর অতীত হইলে জনৈক পুরুষকে সম্বোধন করিলেন :

'হে পুরুষ, যখন তুমি দেখিবে দিব্য চক্ররত্ন পশ্চাদ্বর্ত্তী হইয়াছে, স্থান চ্যুত হইয়াছে, তখন উহা আমার গোচরে আনিবে।'

'ভিক্ষুগণ, তখন সেই পুরুষ প্রত্যুত্তরে কহিল "দেব, তথাস্তু।" '

'ভিক্ষুগণ, সেই পুরুষ বহু বৎসর, বহুশত বৎসর, বহু সহস্র বৎসর অতীত হইলে দেখিল দিব্য চক্ররত্ন পশ্চাদ্বর্ত্তী হইয়াছে, স্থানচ্যুত হইয়াছে। উহা দেখিয়া রাজা দৃঢ়নেমির নিকট গমনপূর্ব্বক তাঁহাকে কহিল :

'দেব, জানেন কি আপনার দিব্য চক্ররত্ন পশ্চাদ্বর্ত্তী হইয়াছে, স্থানচ্যুত হইয়াছে?'

তখন, ভিক্ষুগণ, রাজা দৃঢ়নেমি জ্যেষ্ঠ রাজকুমারকে সম্বোধন করিয়া কহিলেন :

'বৎস কুমার, আমার দিব্য চক্ররত্ন পশ্চাদ্বর্ত্তী হইয়াছে, স্থানচ্যুত হইয়াছে। আমি শুনিয়াছি—"যে রাজচক্রবর্ত্তীর দিব্য চক্ররত্ন পশ্চাদ্বর্ত্তী হয়, স্থানচ্যুত হয়, তিনি অধিক দিন জীবন ধারণ করেন না। সর্ব্বপ্রকার পার্থিব সুখ আমি ভোগ করিয়া লইয়াছি, এখন দিব্য সুখ অন্বেষণ করিবার সময় হইয়াছে। এস, বৎস, এই আসমুদ্র পৃথিবীর ভার গ্রহণ কর। আমি কেশ-শ্মশ্রু মোচন করিয়া কাষায় বস্ত্র পরিধান পূর্ব্বক গৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করিব।'

অনন্তর, ভিক্ষুগণ, রাজা দৃঢ়নেমি জ্যেষ্ঠ পুত্রকে রাজ্যশাসন সম্বন্ধে উত্তমরূপে উপদেশ দিয়া কেশ শ্মশ্রু মোচন করিয়া কাষায় বস্ত্র পরিধান পূর্ব্বক গৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া প্রব্রজ্যা আশ্রয় করিলেন। ভিক্ষুগণ, রাজর্ষির প্রব্রজ্যা গ্রহণের সপ্ত দিবস অন্তে দিব্য চক্ররত্ন অন্তর্হিত হইল।

৪। তখন জনৈক পুরুষ মূর্দ্ধাভিষিক্ত রাজা ক্ষত্রিয়ের নিকট গমনপূর্ব্বক তাঁহাকে কহিল :

'দেব, জানেন কি দিব্য চক্ররত্ন অন্তর্হিত হইয়াছে?'

ভিক্ষুগণ, তখন সেই মূর্দ্ধাভিষিক্ত রাজা ক্ষত্রিয় দিব্য চক্ররত্নের অন্তর্দ্ধানের নিমিত্ত নিরানন্দ হইলেন, বিষাদ অনুভব করিলেন। তিনি রাজর্ষির নিকট গমন পূর্ব্বক তাঁহাকে কহিলেন :

'দেব, জানেন কি দিব্য চক্রবত্ন অন্তর্হিত হইযাছে ?'

এইরূপ উক্ত হইলে, ভিক্ষুগণ, বাজর্ষি মূর্দ্ধাভিষিক্ত বাজা ক্ষত্রিযকে কহিলেন ঃ

'বৎস, দিব্য চক্রবত্নেব অন্তর্দ্ধানেব নিমিত্ত তুমি নিবানন্দ হইও না; বিষণ্ণ হইও না। বৎস, দিব্য চক্ররত্ন তোমাব পৈতিক দাযাদ্য নহে। বৎস, তুমি আর্য্য চক্রবর্তী-ব্রতে অবস্থান কব। ইহা সম্ভব যে, আর্য্য চক্রবর্ত্তী-ব্রতে স্থিত হইযা পঞ্চদশীর উপোসথ দিবসে স্নাতশীর্ষ ও উপোসথ পালনে বত হইযা তুমি যখন প্রাসাদোপবি অবস্থান কবিবে, তখন সহস্র অব, নেমি ও নাভি সমন্বিত সর্ব্বাকাব-পবিপূর্ণ দিব্য চক্রবত্নেব আবির্ভাব হইবে।'

৫। 'দেব, এই চক্রবর্ত্তী-ব্রত কি ?

'বৎস, উহা এই যে, তুমি ধর্ম্ম আশ্রয কবিযা, ধর্ম্মেব সৎকাব সম্মান, পূজা কবিযা, ধর্ম্মে শ্রদ্ধাবান হইযা, ধর্ম্মধ্বজ, ধর্ম্মকেতু, ধর্ম্মবশবর্ত্তী হইযা স্বজনবর্গেব, সেনাবাহিনীব, ক্ষত্রিযগণেব, সামন্তবাজগণেব, ব্রাহ্মণগৃহপতি-গণেব, গ্রাম-জনপদসমূহেব, শ্রমণ-ব্রাহ্মণ, মৃগ-পক্ষীদিগেব ধর্ম্মানুরূপ বক্ষাববণগুপ্তিব বিধান কব। তোমাব বাজ্যে, বৎস, যেন অধর্ম্ম কৃত না হয়। তোমাব বাজ্যে যাহারা ধনহীন তাহাদিগকে ধন দান কবিবে। বৎস, তোমাব বাজ্যে যে সকল শ্রমণ-ব্রাহ্মণ আছেন যাঁহাবা মদ-প্রমাদ বিবহিত, ক্ষান্তি ও সংযমে নিবিষ্ট, কেবল আত্মদমন, আত্মশবন ও আত্মনির্ব্বাপণে রত তাঁহাদের নিকট সমযে সমযে গমন কবিযা জিজ্ঞাসা কবিবে—"ভন্তে, কুশল কি ? অকুশলই বা কি ? কি নিন্দনীয, কি অনিন্দ্য ? কি সেবনীয়, কি অসেবনীয ? কি কবিলে ভবিষ্যতে আমাব অমঙ্গল ও দুঃখেব কারণ হইবে, কি কবিলে ভবিষ্যতে আমাব মঙ্গল ও সুখের কাবণ হইবে ?" তাঁহাদেব কথা শুনিয়া যাহা অকুশল তাহা বর্জ্জন কবিবে, যাহা কুশল তাহা গ্রহণ কবিযা তাহাতে স্থিত হইবে। বৎস, ইহাই সেই আর্য্য-চক্রবর্ত্তী-ব্রত।'

'দেব, তথাস্তু' কহিযা মূর্দ্ধাভিষিক্ত বাজা ক্ষত্রিয বাজর্ষিকে সম্মতি জ্ঞাপন কবিয়া আর্য্য চক্রবর্ত্তী-ব্রতে ব্রতী হইলেন। ঐ ব্রতে ব্রতী হইয়া যখন তিনি পঞ্চদশীব উপোসথ দিবসে স্নাতশীর্ষ ও উপোসথ পালনে বত হইযা প্রাসাদো-পবি অবস্থান কবিতেছিলেন, তখন সহস্র অব, নেমি ও নাভিসমন্বিত সর্ব্বা-কাব-পরিপূর্ণ দিব্য-চক্ররত্নেব আবির্ভাব হইল। উহা দেখিযা রাজা চিন্তা করিলেন ঃ 'আমি এইরূপ শুনিযাছি —"মূর্দ্ধাভিষিক্ত বাজা ক্ষত্রিয় যখন পঞ্চ-

দশীব উপোসথ দিবসে স্নাতশীর্ষ ও উপোসথ পালনে বত হইয়া প্রাসাদোপবি অবস্থান কবেন, তখন যদি সহস্র অব, নেমি ও নাভিসমন্বিত সর্ব্বাকাব পবিপূর্ণ দিব্য চক্রবত্নেব আবির্ভাব হয, তাহা হইলে সেই বাজা চক্রবর্ত্তী হন।"
'আমি চক্রবর্ত্তী বাজা হইব।'

৬। 'তখন, ভিক্ষুগণ, মূর্দ্ধাভিষিক্ত বাজা ক্ষত্রিয আসন হইতে উত্থান কবিযা এক স্কন্ধ উত্তবাসঙ্গ দ্বাবা আবৃত কবিযা বামহস্তে ভৃঙ্গাব গ্রহণপূর্ব্বক দক্ষিণ হস্তে চক্রবত্নেব উপব জলসেচন কবিতে কবিতে কহিলেন ঃ

'হে চক্রবত্ন, প্রবৃত্ত হও, জযলাভ কব।' তখন, ভিক্ষুগণ, চক্রবত্ন পূর্ব্বদিকে অগ্রসব হইল, চতুবঙ্গিনী সেনা-সহ বাজা চক্রবর্ত্তী পশ্চাদনুসবণ কবিতে লাগিলেন। যে যে স্থানে চক্রবত্ন প্রতিষ্ঠিত হইল, সেই সেই স্থানে বাজা চক্রবর্ত্তী চতুবঙ্গিনী সেনা-সহ বাসস্থান গ্রহণ কবিলেন। পূর্ব্ব সীমান্তেব প্রতিযোগী বাজগণ বাজা চক্রবর্ত্তীব নিকট আগমন কবিযা কহিলেন।

'মহাবাজ, আগমন কবুন, স্বাগত! সমস্তই আপনাব, আপনি শাসন কবুন।'

বাজা চক্রবর্ত্তী কহিলেন ঃ 'প্রাণনাশ কবিও না। অদত্তেব গ্রহণ কবিও ব্যভিচাব কবিও না। মিথ্যা কহিও না। মদ্যপান কবিও না। পাবমিতভোজী হইবে।

ভিক্ষুগণ, পূর্ব্বসীমন্তেব প্রতিবাজগণ বাজা চক্রবর্ত্তীর বশ্যতা স্বীকাব কবিলেন।

৭। অনন্তব, ভিক্ষুগণ, সেই চক্রবত্ন পূর্ব্ব সমুদ্রে প্রবেশ-পূর্ব্বক পুনবায উহা হইতে বহির্গত হইয়া দক্ষিণাভিমুখে অগ্রসব হইল ··দক্ষিণ সীমান্তেব প্রতিবাজগণ বাজাব বশ্যতা স্বীকাব কবিলেন। তদনন্তব সেই চক্রবত্ন দক্ষিণ সমুদ্রে প্রবেশপূর্ব্বক পুনবায উহা হইতে বহির্গত হইয়া পশ্চিমাভিমুখে অগ্রসব হইল পশ্চিম সীমান্তেব প্রতিবাজগণ বাজাব বশ্যতা স্বীকাব কবিলেন। এইবূপে, ভিক্ষুগণ, চক্রবত্ন পশ্চিম সমুদ্রে প্রবেশপূর্ব্বক পুনবায উহা হইতে উত্থিত হইয়া উত্তবাভিমুখে অগ্রসব হইল উত্তব সীমান্তেব প্রতিবাজগণ বাজাব বশ্যতা স্বীকাব কবিলেন।

অতঃপব, ভিক্ষুগণ, চক্রবত্ন সমুদ্র পর্য্যন্ত পৃথিবী জয কবিযা বাজধানীতে প্রত্যাগমনপূর্ব্বক বাজচক্রবর্ত্তীব অন্তঃপুবদ্বাবে ন্যাযাধিকবণেব সম্মুখে বাজচক্রবর্ত্তীব অন্তঃপুব শোভান্বিত কবিযা অক্ষাহতেব ন্যায স্থিত হইল।

৮। ভিক্ষুগণ, দ্বিতীয বাজা চক্রবর্ত্তী…তৃতীয়…চতুর্থ…পঞ্চম· ষষ্ঠ.. সপ্তম বাজা চক্রবর্ত্তী বহুবৎসব, বহুশত বৎসর, বহু সহস্র বৎসর অতীত হইবার পব জনৈক পুরুষকে সম্বোধন করিলেন ঃ

'হে পুরুষ, যখন তুমি দেখিবে দিব্য চক্ররত্ন পশ্চাদ্বর্ত্তী হইয়াছে, স্থানচ্যুত হইযাছে, তখন উহা আমার গোচবে আনিবে।'

ভিক্ষুগণ, সেই পুরুষ প্রত্যুত্তবে কহিল, 'দেব, তথাস্তু।'

ভিক্ষুগণ, সেই পুরুষ বহুবৎসর, বহুশত বৎসব, বহু সহস্র বৎসব অতীত হইলে দেখিল দিব্য চক্রবত্ন পশ্চাদ্বর্ত্তী হইযাছে, স্থানচ্যুত হইয়াছে। উহা দেখিযা বাজা চক্রবর্ত্তীব নিকট গমনপূর্ব্বক তাঁহাকে কহিল ঃ

'দেব, জানেন কি আপনার দিব্য চক্রবত্ন পশ্চাদ্বর্ত্তী হইযাছে, স্থানচ্যুত হইযাছে।'

তখন, ভিক্ষুগণ, বাজা চক্রবর্ত্তী জ্যেষ্ঠ বাজকুমারকে সম্বোধন কবিযা কহিলেন ঃ

'বৎস, কুমাব,…প্রব্রজ্যা-আশ্রয কবিব।' (উপবে পদচ্ছেদ সং ৩ দ্রষ্টব্য)

অনন্তব, ভিক্ষুগণ, বাজা চক্রবর্ত্তী জ্যেষ্ঠ পুত্রকে রাজ্যশাসন সম্বন্ধে উত্তমবূপে উপদেশ দিযা কেশ-শ্মশ্রু মোচন কবিযা কাষায় বস্ত্র পবিধান-পূর্ব্বক গৃহ হইতে নিষ্ক্রান্ত হইযা গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় কবিলেন। ভিক্ষুগণ, বাজর্ষিব প্রব্রজ্যা গ্রহণেব সপ্ত-দিবস অন্তে দিব্য চক্রবত্ন অন্তর্হিত হইল।

৯। তখন, ভিক্ষুগণ, জনৈক পুরুষ মূর্দ্ধাভিষিক্ত বাজা ক্ষত্রিযেব নিকট গমনপূর্ব্বক তাঁহাকে কহিল ঃ

'দেব, জানেন কি দিব্য চক্রবত্ন অন্তর্হিত হইযাছে?'

ভিক্ষুগণ, উহা শুনিযা বাজা নিবানন্দ হইলেন, বিষাদ অনুভব কবিলেন, কিন্তু তিনি বাজর্ষির নিকট গমন কবিযা আর্য্য চক্রবর্ত্তী-ব্রতেব বিষয জিজ্ঞাসা করিলেন না। তিনি স্বমতেব বশবর্ত্তী হইযা জনপদ শাসন কবিতে লাগিলেন। ঐ প্রকাব শাসনেব জন্য প্রজাগণ পূর্ব্বে আর্য্য চক্রবর্ত্তী-ব্রত পালনকাবী রাজগণের সময়ে যেবূপ সমৃদ্ধিলাভ কবিযাছিল, সেরূপ সমৃদ্ধি লাভ কবিল না।

তখন, ভিক্ষুগণ, অমাত্য ও পাবিষদবর্গ, গণক-মহামাত্রগণ, প্রহরী ও দৌবারিকগণ, মন্ত্রজীবীগণ একত্রিত হইয়া মূর্দ্ধাভিষিক্ত বাজা ক্ষত্রিয়ের নিকট গমন পূর্ব্বক কহিল ঃ

'দেব, আপনি স্বমতের বশবর্ত্তী হইয়া জনপদ শাসন করিবার নিমিত্ত প্রজাগণ পূর্ব্বে আর্য্য চক্রবর্ত্তী-ব্রত পালনকারী রাজগণের সময়ে যেরূপ সমৃদ্ধিলাভ করিয়াছিল, সেরূপ সমৃদ্ধিলাভ করিতেছে না। দেব, আপনার রাজ্যে অমাত্য-পারিষদবর্গ, গণক-মহামাত্রগণ, প্রহরী ও দৌবারিকগণ, মন্ত্রজীবীগণ বিদ্যমান আছে, তাহারা এবং অপরে আর্য্য চক্রবর্ত্তী-ব্রত অবগত আছে, আপনি আমাদিগকে আর্য্য চক্রবর্ত্তী-ব্রত সম্বন্ধে প্রশ্ন করুন, আমরা উহা বিবৃত করিব।'

১০। তখন, ভিক্ষুগণ, রাজা অমাত্য ইত্যাদি সকলকে একত্রিত করিয়া তাঁহাদিগকে আর্য্য চক্রবর্ত্তী-ব্রত সম্বন্ধে প্রশ্ন করিলেন। ঐরূপে জিজ্ঞাসিত হইয়া তাঁহারা আর্য্য চক্রবর্ত্তী প্রশ্ন রাজার নিকট বিবৃত করিলেন। উহা শুনিয়া রাজা ধর্ম্মানুমোদিত রক্ষাবরণগুপ্তির বিধান করিলেন, ধনহীনকে ধনদান করিলেন না, উহার ফলে বিপুল দারিদ্র্যের আবির্ভাব হইল। দারিদ্র্যের বিস্তৃতির নিমিত্ত জনৈক পুরুষ পরের দ্রব্য যাহা অদত্ত তাহা গ্রহণ করিল, যাহা চৌর্য্য কথিত হয় তাহাই করিল। তাহাকে ধৃত করিয়া রাজার নিকট উপস্থিত করা হইল—'দেব, এই পুরুষ পরের দ্রব্য—যাহা অদত্ত তাহা গ্রহণ করিয়াছে, যাহা চৌর্য্যকথিত হয় তাহাই করিয়াছে।'

এইরূপ উক্ত হইলে, ভিক্ষুগণ, রাজা সেই পুরুষকে জিজ্ঞাসা করিলেন ঃ

'হে পুরুষ, তুমি কি সত্যই পরের দ্রব্য—যাহা অদত্ত তাহা গ্রহণ করিয়াছ—যাহা চৌর্য্য কথিত হয় তাহাই করিয়াছ?'

'দেব, ইহা সত্য।

'কি কারণে?'

'দেব, আমার জীবনোপায় নাই।'

তখন, ভিক্ষুগণ, রাজা সেই পুরুষকে ধনদান করিলেন—'হে পুরুষ, এই ধনের দ্বারা আপনার জীবিকা-নির্ব্বাহ কর, মাতাপিতার পোষণ কর, স্ত্রী পুত্রের পোষণ কর, ইহা কর্ম্মান্তে প্রয়োগ কর, শ্রমণ ব্রাহ্মণগণের নিমিত্ত আধ্যাত্মিক মঙ্গলপ্রদ দক্ষিণার প্রতিষ্ঠা কর, যাহা সৌভাগ্য ও সুখাবহ হইবে, স্বর্গসংবর্ত্তনিক হইবে।'

ভিক্ষুগণ, সেই পুরুষ 'দেব, তথাস্তু' কহিয়া রাজার নিকট প্রতিশ্রুতি দান করিল।

১১। ভিক্ষুগণ, অপর একব্যক্তিও পূর্ব্বোক্তরূপে চৌর্য্যাপরাধে ধৃত হইয়া

রাজসম্মুখে আনীত হইলে রাজা তাহাকে পূর্ব্বের ন্যায় প্রশ্ন করিয়া ও ধনদান করিয়া পূর্ব্বোক্তরূপ উপদেশ দিলেন।

১২। ভিক্ষুগণ, প্রজাগণ শুনিল: 'যাহারা পরদ্রব্য—যাহা অদত্ত তাহা গ্রহণ করে, যাহা চৌর্য্য কথিত হয়, তাহাই করে, রাজা তাহাদিগকে ধনদান করিতেছেন।' ইহা শুনিয়া তাহারা চিন্তা করিল—'আমরাও অদত্তের গ্রহণ-পূর্ব্বক যাহা চৌর্য্য কথিত হয় তাহাই করিব।'

অনন্তর, ভিক্ষুগণ, জনৈক পুরুষ তাহাই করিয়া ধৃত হইয়া রাজসমীপে আনীত হইলে রাজা কর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া অপরাধ স্বীকার করিল এবং কহিল জীবনোপায়ের অভাবে সে ঐ কর্ম্ম করিয়াছে।

ভিক্ষুগণ, তখন রাজা চিন্তা করিলেন: 'যাহারা পরের দ্রব্য অপহরণ করিবে, আমি যদি তাহাদিগকে ধনদান করি, তাহা হইলে এই চৌর্য্য বৃদ্ধি-প্রাপ্ত হইবে। অতএব এই পুরুষের প্রতি আমি আদর্শ দণ্ডের বিধান করিব, উহার মূলোচ্ছেদ করিব, উহার শিরশ্ছেদ করিব।'

অতঃপর, ভিক্ষুগণ রাজা কর্ম্মচারীগণকে আদেশ দিলেন:

'এই পুরুষের বাহুদ্বয় পশ্চাদ্দিকে কঠিন রজ্জুর দ্বারা দৃঢ়রূপে বদ্ধ করিয়া উহার মস্তক মুণ্ডন পূর্ব্বক খরনিনাদী প্রণবের সহিত উহাকে রথ্যা হইতে রথ্যান্তরে, শৃঙ্গাটক হইতে শৃঙ্গাটকান্তরে ভ্রমণ করাইয়া দক্ষিণ দ্বার দিয়া নিষ্ক্রান্ত হইয়া, নগরের দক্ষিণদিকে উহার প্রতি আদর্শ দণ্ডের প্রয়োগ কর, উহার মূলোচ্ছেদ কর, উহার শিরশ্ছেদ কর।'

হে ভিক্ষুগণ, 'তথাস্তু' কহিয়া কর্ম্মচারীগণ রাজাদেশ পালন করিল।

১৩। ভিক্ষুগণ, প্রজাগণ শ্রবণ করিল যে যাহারা পরস্বাপহরণ করে রাজা তাহাদের প্রতি আদর্শ দণ্ডের বিধান করিয়া তাহাদের শিরশ্ছেদ করিতেছেন।' উহা শুনিয়া তাহারা চিন্তা করিল: 'আমরাও তীক্ষ্ম শস্ত্রাদি নির্ম্মাণ করাইয়া যাহাদের দ্রব্য অপহরণ করিব তাহাদের প্রতি কঠিনতম দণ্ডের প্রয়োগ করিব, তাহাদের মূলোচ্ছেদ করিব, তাহাদের শিরশ্ছেদ করিব।'

তাহারা তীক্ষ্ম শস্ত্রাদি নির্ম্মাণ করাইয়া গ্রাম, নিগম ও নগর লুণ্ঠনে ব্যাপৃত হইল, দস্যুবৃত্তিতে রত হইল। তাহারা যাহাদের দ্রব্য অপহরণ করিল, শিরশ্ছেদন পূর্ব্বক তাহাদের উচ্ছেদ সাধন করিল।

১৪। এইরূপে, ভিক্ষুগণ, দরিদ্রকে ধনদানের অভাবে ব্যাপকরূপে দারিদ্র্যের আবির্ভাব হইল, দারিদ্র্য বৃদ্ধিপ্রাপ্ত হইলে চৌর্য্য বৃদ্ধিপ্রাপ্ত হইল,

চৌর্য্যেব বৃদ্ধিব সহিত প্রাণাতিপাত বৃদ্ধিপ্রাপ্ত হইল, প্রাণাতিপাতেব বৃদ্ধিব সহিত মৃষাবাদ বৃদ্ধিপ্রাপ্ত হইলে মনুষ্যগণেব আযু ও বর্ণ ক্ষীণ হইল, আযু ও বর্ণ হ্রাসপ্রাপ্ত হইলে অশীতি সহস্র বর্ষ আযু সম্পন্ন মনুষ্যেব সন্তান সন্ততিগণ চত্বাবিংশৎ সহস্র বর্ষ আযুসম্পন্ন হইল।

ভিক্ষুগণ, চত্বাবিংশৎ সহস্র বর্ষ আযুসম্পন্ন মনুষ্যগণেব মধ্যে একজন পুরুষ অদত্ত পবদ্রব্য গ্রহণ পূর্ব্বক চৌর্য্যাপবাধ কবিল। ধৃত হইযা সে বাজ সম্মুখে আনীত হইলে বাজা কর্ত্তৃক অপবাধেব সত্যতা সম্বন্ধে জিজ্ঞাসিত হইযা অপবাধ স্বীকাব কবিল না, স্বেচ্ছায মিথ্যা কহিল।

১৫। এইবৃপে, ভিক্ষুগণ, দবিদ্রকে ধনদানেব অভাবে চত্বাবিংশৎ সহস্র বর্ষ আযুসম্পন্ন মনুষ্যগণেব সন্তান সন্ততিগণ বিংশতি সহস্র বর্ষ আযুসম্পন্ন হইল।

ভিক্ষুগণ, বিংশতি সহস্র বর্ষ আযুসম্পন্ন মনুষ্যগণেব মধ্যে একজন পুরুষ অদত্ত পবদ্রব্য গ্রহণ পূর্ব্বক চৌর্য্যাপবাধ কবিল। অপব একজন পুরুষ ক্রুবতা প্রণোদিত হইযা তাহাব বিবুদ্ধে বাজাব নিকট সংবাদ দিল।

১৬। এইবৃপে, ভিক্ষুগণ, দবিদ্রকে ধনদানেব অভাবে ব্যাপকবৃপে পৈশুন্যেব আবির্ভাব হইল, উহাব ফলে মনুষ্যগণেব আযু ও বর্ণ ক্ষীণ হইল এবং বিংশতি সহস্র বর্ষ আযুসম্পন্ন মনুষ্যগণেব সন্তান সন্ততিগণ দশ সহস্র বৎসব আযুসম্পন্ন হইল।

ভিক্ষুগণ, দশ সহস্র বৎসব আযুসম্পন্ন মনুষ্যগণেব কেহ কেহ সুবৃপ এবং কেহ কেহ কুবৃপ হইল, যাহাবা কুবৃপ হইল তাহাবা সুবৃপেব প্রতি লুব্ধ হইযা পবদাব গমন কবিল।

১৭। এইবৃপে, ভিক্ষুগণ, দবিদ্রকে ধনদানেব অভাবে ব্যাপকবৃপে দাবিদ্র্যেব আবির্ভাব হইল, উহাব ফলে চৌর্য্য বৃদ্ধি প্রাপ্ত হইল ব্যাপকবৃপে ব্যাভিচাবেব আবির্ভাব হইল, উহাব ফলে মনুষ্যগণেব আযু ও বর্ণ ক্ষীণ হইযা দশ সহস্র বর্ষ আযুসম্পন্ন মনুষ্যগণেব সন্তান সন্ততিগণ পাঁচ-সহস্র বর্ষ আযুবিশিষ্ট হইল।

ভিক্ষুগণ, শেষোক্ত মনুষ্যগণেব মধ্যে ব্যাপকবৃপে দুইটি অসদ্ধর্ম্মেব আবির্ভাব হইল—কর্কশ বাক্য এবং তুচ্ছ প্রলাপ। উহাব ফলে ঐ সকল মনুষ্যেব আযু ও বর্ণ ক্ষীণ হইল। তখন পাঁচ সহস্র বর্ষ আযুসম্পন্নগণেব

সন্তান সন্ততিগণ কেহ কেহ দ্বি-অৰ্দ্ধ সহস্র বৎসব, কেহ কেহ দুই সহস্র বর্ষ আয়ুবিশিষ্ট হইল।

ভিক্ষুগণ, দ্বি-অৰ্দ্ধ সহস্র বর্ষ আয়ুসম্পন্নের মধ্যে লোভ ও বিদ্বেষ ব্যাপকরূপে আবির্ভূত হইল। উহার ফলে তাহাদের আয়ু ও বর্ণ ক্ষীণ হইল। তদ্ধেতু তাহাদের সন্তান সন্ততিগণ এক সহস্র বৎসব আয়ুষ্ক হইল।

ভিক্ষুগণ, সহস্র বর্ষ আযুসম্পন্ন মনুষ্যগণের মধ্যে মিথ্যাদৃষ্টি ব্যাপকরূপে আবির্ভূত হইল। উহাব ফলে তাহাদের আয়ু ও বর্ণ ক্ষীণ হইল। তখন তাহাদের সন্তান সন্ততিগণ পাঁচশত বৎসর আযুষ্ক হইল।

ভিক্ষুগণ, শেষোক্ত মনুষ্যগণের মধ্যে ত্রিবিধ ধৰ্ম্ম ব্যাপকরূপে আবির্ভূত হইল—অধৰ্ম্ম-রাগ ( অবৈধ যৌন সংসর্গ ), বিষম-লোভ এবং মিথ্যা-ধৰ্ম্ম ( অসংযত লালসা )। উহাব ফলে তাহাদের আয়ু ও বর্ণ ক্ষীণ হইল। তখন তাহাদেব সন্তান সন্ততিগণ কেহ কেহ দ্বি-অৰ্দ্ধ শত বৎসর, কেহ কেহ দুইশত বৎসর আয়ুসম্পন্ন হইল।

ভিক্ষুগণ, দ্বি-অৰ্দ্ধশত বৎসর আয়ুসম্পন্ন মনুষ্যগণেব মধ্যে মাতাপিতাব প্রতি ভক্তিহীনতা এবং শ্রমণ-ব্রাহ্মণ ও কুলপ্রধানের প্রতি শ্রদ্ধাহীনতা ব্যাপকরূপে বৃদ্ধিপ্রাপ্ত হইল।

১৮। এইরূপে, ভিক্ষুগণ, ধনহীনকে ধনদানের অভাবে বিপুল দারিদ্র্যের আবির্ভাব হইল, উহাব ফলে ব্যাপকভাবে চৌর্য্যেব আবির্ভাব হইল, উহার ফলে অত্যাচাবেব প্রাবল্য হইল, উহাব ফলে প্রাণনাশ চতুর্দ্দিকে ব্যাপ্ত হইল, উহাব ফলে মিথ্যা বাক্য, উহাব ফলে পিশুন বাক্য, উহাব ফলে ব্যভিচার, উহাব ফলে কর্কশ বাক্য ও তুচ্ছ প্রলাপ ; উহার ফলে লোভ ও বিদ্বেষ, উহাব ফলে মিথ্যা দৃষ্টি, উহাব ফলে অধৰ্ম্ম-বাগ, বিষম লোভ এবং মিথ্যা-ধৰ্ম্ম, উহাব ফলে মাতাপিতাব-প্রতি ভক্তিহীনতা এবং শ্রমণ-ব্রাহ্মণ ও কুলপ্রধানেব প্রতি শ্রদ্ধাহীনতা ব্যাপকরূপে আবির্ভূত হইল। ইহার ফলে মনুষ্যগণেব আয়ু ও বর্ণ ক্ষীণ হইল এবং দ্বি-অৰ্দ্ধশত বর্ষ আয়ু সম্পন্নগণেব সন্তান সন্ততিগণ শতবর্ষ আয়ুষ্ক হইল।

১৯। ভিক্ষুগণ, এমন সময় আসিবে যখন এইসকল মনুষ্যগণেব সন্তান সন্ততিগণ দশবর্ষ আয়ু সম্পন্ন হইবে। ভিক্ষুগণ, দশবৎসব আয়ুসম্পন্ন ঐ সকল মনুষ্যেব কুমাবীগণ পাঁচবৎসব বয়সে বিবাহযোগ্য হইবে। ঐ সকল মনুষ্যগণের মধ্যে ঘৃত, নবনীত, তৈল, মধু, ফাণিত এবং লবণ—এই সকল

রসের স্বাদ লুপ্ত হইবে। কোরদূষক[১] উহাদের শ্রেষ্ঠ ভোজন হইবে। যেরূপ, ভিক্ষুগণ, এক্ষণে মাংস-মিশ্রিত শালিঅন্ন শ্রেষ্ঠ ভোজন, সেইরূপ কোরদূষক ঐ সকল মনুষ্যের শ্রেষ্ঠ ভোজন হইবে। ঐ সকল মনুষ্যগণের মধ্যে দশ কুশল-কর্ম্ম-পথ সম্পূর্ণরূপে অন্তর্হিত হইবে, দশ অকুশল-কর্ম্ম-পথ অতিশয় প্রবল হইবে। উহাদের মধ্যে 'কুশল' নামক কোন শব্দ থাকিবে না। কুশলের কারক কি প্রকারে থাকিবে? উহাদের মধ্যে যাহারা মাতাপিতার প্রতি ভক্তিহীন এবং শ্রমণ-ব্রাহ্মণ ও কুলপ্রধানগণের প্রতি শ্রদ্ধাহীন হইবে, তাহারাই পূজ্য ও প্রশংসার্হ হইবে। যেরূপ, ভিক্ষুগণ, এক্ষণে যাহারা মাতাপিতার প্রতি ভক্তিমান, এবং শ্রমণ-ব্রাহ্মণ ও কুলপ্রধানগণের প্রতি শ্রদ্ধাবান তাহারাই পূজ্য ও প্রশংসার্হ হয়, সেইরূপই উহাদের মধ্যে যাহারা মাতাপিতার প্রতি ভক্তিহীন এবং শ্রমণ-ব্রাহ্মণ ও কুলপ্রধানগণের প্রতি শ্রদ্ধাহীন তাহারাই পূজ্য ও প্রশংসার্হ হইবে।

২০। ভিক্ষুগণ, ঐ সকল মনুষ্যগণের মধ্যে মাতা, মাতৃষ্বসা, মাতুলানী, আচার্য্য-ভার্য্যা অথবা গুরুপত্নীর জ্ঞান থাকিবে না, ছাগ-মেষ, কুক্কুর-শূকর, শৃগাল-কুক্কুরের ন্যায় সব একাকার হইয়া যাইবে। ভিক্ষুগণ, ঐ সকল মনুষ্য পরস্পরের প্রতি তীব্র ক্রোধ, বিদ্বেষ, মন-প্রদোষ এবং হনন-চিত্ত পোষণ করিবে—মাতারও পুত্রের প্রতি, পুত্রেরও মাতার প্রতি, পিতার পুত্রের প্রতি, পুত্রের পিতার প্রতি, ভ্রাতার ভ্রাতার প্রতি, ভ্রাতার ভগিনীর প্রতি, ভগিনীর ভ্রাতার প্রতি উক্তরূপ মনোভাবের উৎপত্তি হইবে। মৃগ দেখিয়া মৃগয়াসক্তের মনে যেরূপ ভাবের উদয় হয়, ঐ সকল মনুষ্যও পরস্পরের প্রতি ঐরূপ ভাবাপন্ন হইবে।

২১। ভিক্ষুগণ, ঐ সকল মনুষ্যের মধ্যে সপ্তাহব্যাপী শস্ত্রান্তরকল্পের[১] আবির্ভাব হইবে, তাহারা পরস্পরকে পশুর ন্যায় জ্ঞান করিবে, তাহাদের হস্তে তীক্ষ্ণ অস্ত্রের প্রাদুর্ভাব হইবে, তাহারা ঐ অস্ত্রের দ্বারা—'ইহা পশু, ইহা পশু', কহিয়া পরস্পরের প্রাণ সংহার করিবে। ভিক্ষুগণ, ঐ সকল প্রাণীগণের মধ্যে কাহারও কাহারও মনে এইরূপ হইবে—'আমরাও কাহারও অনিষ্ট করিব না, অপরেও যেন আমাদের অনিষ্ট না করে, আমরা তৃণ অথবা

---

১ ধান্য বিশেষ।

১ অন্তরকল্প—দুই কল্পের মধ্যবর্ত্তী-কল্প।

বনগহনে, অথবা বৃক্ষ-গহনে, অথবা নদীবেষ্টিত দুর্গম স্থানে অথবা বিষম পর্ব্বতে প্রবেশ করিয়া বনমূলফলাহারী হইয়া জীবন যাপন করিব।' তাহারা ঐরূপ স্থানসমূহে গমনপূর্ব্বক ইচ্ছানুরূপ জীবন যাপন করিবে। তাহারা সপ্তাহ অতীত হইলে ঐ সকল স্থান হইতে নিষ্ক্রান্ত হইয়া পরস্পরকে আলিঙ্গন-পূর্ব্বক সভাক্ষেত্রে মিলিত হইয়া একে অপরকে আশ্বাস দিয়া গাহিবে—'কি আনন্দ! হে মনুষ্য, তুমি এখনও জীবিত!' ভিক্ষুগণ, তখন মনুষ্যগণ এইরূপ চিন্তা করিবে—'অকুশল কর্ম্মে প্রবৃত্ত হইবার জন্য আমাদের ঘোর জ্ঞাতিক্ষয় হইয়াছে, অতএব আমরা কুশলকর্ম্মে প্রবৃত্ত হইব। কি কুশলকর্ম্ম করিব? আমরা প্রাণাতিপাত হইতে বিরত হইব, এই কুশলকর্ম্মে আমরা স্থিত হইব।' তাহারা প্রাণাতিপাত হইতে বিরত হইবে, এই কুশল কর্ম্মে স্থিত হইবে। কুশলধর্ম্মে প্রবৃত্ত হইবার নিমিত্ত তাহাদের আয়ু ও বর্ণ বৃদ্ধিপ্রাপ্ত হইবে। এইরূপে দশবর্ষ আয়ুসম্পন্ন মনুষ্যগণের সন্তান সন্ততিগণ বিংশতি বর্ষ আয়ুসম্পন্ন হইবে।

২২। তৎপরে, ভিক্ষুগণ, ঐ সকল মনুষ্য চিন্তা করিবে,—'কুশল কর্ম্মে প্রবৃত্ত হইবার নিমিত্ত আমাদের আয়ু ও বর্ণ উভয়ই বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে, অতএব আমরা অধিকমাত্রায় কুশলকর্ম্ম করিব। আমরা অদত্তের গ্রহণ হইতে বিরত হইব, ব্যভিচার হইতে বিরত হইব, মৃষাবাদ হইতে বিরত হইব, পিশুন বাক্য হইতে বিরত হইব, কর্কশ বাক্য হইতে বিরত হইব, তুচ্ছ প্রলাপ হইতে বিরত হইব, লোভ পরিহার করিব, বিদ্বেষ পরিহার করিব, মিথ্যা-দৃষ্টি পরিহার করিব, অধর্ম্ম-রাগ বিষম-লোভ এবং মিথ্যা-ধর্ম্মরূপ ত্রিবিধ ধর্ম্ম পরিহার করিব; অতএব আমরা মাতৃ ও পিতৃভক্ত হইব, শ্রমণ-ব্রাহ্মণ এবং কুলপ্রধানগণের প্রতি শ্রদ্ধাবান হইব, এই কুশল ধর্ম্মে স্থিত হইব।'

তাহারা মাতৃ ও পিতৃভক্ত হইবে, শ্রমণ-ব্রাহ্মণ ও কুলপ্রধানগণের প্রতি শ্রদ্ধাবান হইবে, এই কুশলধর্ম্মে স্থিত হইবে। কুশলধর্ম্মে প্রবৃত্ত হইবার নিমিত্ত তাহাদের আয়ু ও বর্ণ বৃদ্ধিপ্রাপ্ত হইবে। উহার ফলে বিংশতিবর্ষ আয়ুসম্পন্নগণের পুত্রগণ চত্বারিংশৎবর্ষ আয়ু প্রাপ্ত হইবে। চত্বারিংশৎ বৎসর আয়ুপ্রাপ্তগণের পুত্রগণ অশীতিবর্ষ আয়ুসম্পন্ন হইবে; তাহাদের পুত্রগণের আয়ু একশত ষষ্টি বৎসর হইবে; তাহাদের পুত্রগণের আয়ু তিনশত বিশবৎসর হইবে, তাহাদের পুত্রগণ ছয়শত চল্লিশ বর্ষ আয়ুসম্পন্ন হইবে; তাহাদের পুত্রগণের আয়ু দুইসহস্র বৎসর হইবে; তাহাদের পুত্র-

গণের আয়ু চারিসহস্র বৎসর হইবে; তাহাদের পুত্রগণের আয়ু আট সহস্র বৎসর হইবে; তাহাদের পুত্রগণের আয়ু বিংশতিসহস্র বৎসর হইবে; তাহাদের পুত্রগণের আয়ু চল্লিশ সহস্র বৎসর হইবে; তাহাদের পুত্রগণের আয়ু অশীতি সহস্র বৎসর হইবে।

২৩। ভিক্ষুগণ, অশীতি সহস্র বর্ষ আয়ুসম্পন্ন মনুষ্যগণের কুমারীগণ পঞ্চশতবর্ষ বয়সে বিবাহযোগ্যা হইবে। ঐ সকল মনুষ্যের মধ্যে ত্রিবিধ রোগের আবির্ভাব হইবে—ইচ্ছা, ক্ষুধা ও জরা। ঐ সময় জম্বুদ্বীপ সমৃদ্ধ ও স্ফীত হইবে। গ্রাম, নগর ও রাজধানীসমূহ এত ঘনসন্নিবিষ্ট হইবে যে, কুক্কুটগণ একস্থান হইতে অন্যস্থানে উড়িয়া যাইতে পারিবে। জম্বুদ্বীপ নলবন এবং শরবনের ন্যায় নিরন্তর মনুষ্যাকীর্ণ হইয়া অবীচির ন্যায় প্রতীয়মান হইবে। ঐ সময় বারাণসীর কেতুমতী নামে রাজধানী হইবে, উহা সমৃদ্ধ, স্ফীত, জনবহুল, মনুষ্যাকীর্ণ এবং সুভিক্ষ হইবে। ঐ সময় জম্বুদ্বীপে রাজধানী কেতুমতী প্রমুখ চুরাশী সহস্র নগর থাকিবে।

২৪। ভিক্ষুগণ, ঐ সময়ে রাজধানী কেতুমতী নগরে শঙ্খ নামে রাজার আবির্ভাব হইবে, তিনি চক্রবর্ত্তী, ধার্ম্মিক, ধর্ম্মরাজ, চতুরন্ত বিজেতা, জনপদের নিরাপত্তাপ্রাপ্ত এবং সপ্তরত্ন সমন্বিত হইবেন, তাঁহার এইসকল সপ্তরত্ন হইবে, যথা—চক্ররত্ন, হস্তীরত্ন, অশ্বরত্ন, মণিরত্ন, স্ত্রীরত্ন, গৃহপতিরত্ন, এবং পরিণায়ক রত্ন। তাঁহার সহস্রাধিক পুত্র হইবে—সকলেই সাহসী, বীরোপম, শত্রুসেনামর্দ্দন, তিনি সসাগরা পৃথিবী বিনা দণ্ডে ও বিনা অস্ত্রে, মাত্র ধর্ম্মের দ্বারা, জয় করিয়া বাস করিবেন।

২৫। ভিক্ষুগণ, ঐ সময়ে জগতে মৈত্রেয় নামে অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচরণসম্পন্ন, সুগত, লোকজ্ঞ, অনুত্তর দম্য-পুরুষ-সারথী, দেব-মনুষ্যের শাস্তা, বুদ্ধ, ভগবানের আবির্ভাব হইবে, যেরূপ আমি এক্ষণে অর্হৎ ভগবানরূপে পৃথিবীতে আবির্ভূত হইয়াছি। তিনি ইহলোক, দেবলোক, মারলোক, ব্রহ্মলোক এবং শ্রমণ ও ব্রাহ্মণ, দেব ও মনুষ্যগণকে সাক্ষাদ্দর্শনোদ্ভূত জ্ঞান দ্বারা স্বয়ং অবগত হইয়া উপদিষ্ট করিবেন, যেরূপ আমি এক্ষণে ইহলোক···অবগত হইয়া উপদিষ্ট করিতেছি। তিনি যে ধর্ম্মের প্রারম্ভ কল্যাণময়, মধ্য কল্যাণময়, অন্ত কল্যাণময়, যাহা অর্থ ও শব্দসম্পদ-পূর্ণ, সর্ব্বাঙ্গীন পূর্ণতাপ্রাপ্ত এবং যাহা বিশুদ্ধ ব্রহ্মচর্য্য সেই ধর্ম্মের

উপদেশ দান করিবেন, যেরূপ আমি এক্ষণে করিতেছি। তিনি অনেক সহস্র ভিক্ষু সমন্বিত সঙ্ঘের তত্ত্বাবধায়ক হইবেন, যেরূপ আমি এক্ষণে হইয়াছি।

২৬। অতঃপর, ভিক্ষুগণ রাজা শঙ্খ পূর্ব্বে রাজা মহাপনাদ কর্ত্তৃক নির্ম্মিত প্রাসাদকে পুনরায় প্রতিষ্ঠিত করিয়া উহাতে বাস করিবেন। পরে তিনি উহা শ্রমণ-ব্রাহ্মণ, দুর্গত পথচারী, দরিদ্র যাচকগণকে দান করিয়া অর্হৎ, সম্যক সম্বুদ্ধ ভগবান মৈত্রেয়ের নিকট কেশ-শ্মশ্রু-মোচন পূর্ব্বক কাষায় বস্ত্র পরিধান করিয়া গৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করিবেন। এইরূপে প্রব্রজিত হইয়া তিনি নির্জ্জনবাসী, অপ্রমত্ত, উৎসাহপূর্ণ, দৃঢ়-সংকল্প হইয়া অনতিবিলম্বে যথার্থ পথাবলম্বী কুলপুত্রগণ যে সম্পদ লাভের জন্য গৃহ পরিত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যার আশ্রয় করেন, সেই অনুত্তর ব্রহ্মচর্য্য স্বয়ং জ্ঞাত হইয়া ও উপলব্ধি করিয়া এই জগতেই উহার পূর্ণতা সাধন করিবেন।

২৭। ভিক্ষুগণ, আত্ম-দ্বীপ হইয়া আত্ম-শরণ হইয়া অনন্য-শরণ হইয়া বিহার কর; ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্ম-শরণ হইয়া অনন্য-শরণ হইয়া বিহার কর। কিন্তু কিরূপে ভিক্ষু আত্ম-দ্বীপ হইয়া আত্ম-শরণ হইয়া অনন্য-শরণ হইয়া, ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্ম-শরণ, অনন্য-শরণ হইয়া বিহার করেন? ভিক্ষুগণ, ভিক্ষু জগতে অভিধ্যা-দৌর্ম্মনস্য পরিহার করিয়া কায়ে কায়ানুপশ্যী হইয়া, উদ্দীপিত, অবহিত ও স্মৃতিমান হইয়া বিহার করেন, বেদনায় চিত্তে... ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া উদ্দীপিত, অবহিত ও স্মৃতিমান হইয়া বিহার করেন। ভিক্ষুগণ, এইরূপেই ভিক্ষু আত্ম-দ্বীপ, আত্ম-শরণ, অনন্য-শরণ হইয়া, ধর্ম্ম-দ্বীপ, ধর্ম্ম-শরণ, অনন্য-শরণ হইয়া বিহার করেন।

২৮। ভিক্ষুগণ, স্বকীয় পৈতৃক বিষয়ে গোচরার্থ ভ্রমণ কর; ঐরূপ করিলে তোমাদের আয়ু ও বর্ণ বৃদ্ধিপ্রাপ্ত হইবে, তোমাদের সুখ, ভোগ ও বল বৃদ্ধি প্রাপ্ত হইবে।

ভিক্ষুগণ, ভিক্ষুর আয়ু কি? ভিক্ষু ছন্দ-সমাধি-প্রধান-সংস্কার সমন্বিত ঋদ্ধিপাদের ভাবনা করেন, বীর্য্য-সমাধি...চিত্ত-সমাধি মীমংসা-সমাধি-প্রধান-সংস্কার সমন্বিত ঋদ্ধিপাদের ভাবনা করেন। তিনি এই চারি ঋদ্ধি-পাদের অনুশীলন করিয়া এবং ঐ সকলে অনুযুক্ত হইয়া ইচ্ছানুসারে কল্পকাল

অথবা কল্পাবশেষকাল জীবিত থাকিতে পারেন। ভিক্ষুগণ, ইহাই ভিক্ষুর আয়ু।

ভিক্ষুগণ, ভিক্ষুর বর্ণ কি? ভিক্ষু শীলবান হন, তিনি প্রাতিমোক্ষ নিয়মিত হইয়া, অনুমাত্র বর্জ্জনীয়ে ভয়দর্শী হইয়া বিহার করেন, শিক্ষাপদসমূহ গ্রহণপূর্ব্বক উহাতে শিক্ষিত হন। ইহাই ভিক্ষুর বর্ণ।

ভিক্ষুর সুখ কি? ভিক্ষু কাম হইতে বিবিক্ত হইয়া, অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া, সবিতর্ক সবিচার বিবেকজ প্রীতিসুখমণ্ডিত প্রথম ধ্যান লাভ করিয়া বিহার করেন, বিতর্ক বিচারের উপশমে অধ্যাত্ম-সম্প্রসাদী, চিত্তের একীভাব আনয়নকারী অবিতর্ক অবিচার সমাধিজ প্রীতি-সুখমণ্ডিত দ্বিতীয় ধ্যান···তৃতীয় ধ্যান···চতুর্থ ধ্যান লাভ করিয়া বিহার করেন। ভিক্ষুগণ, ইহাই ভিক্ষুর সুখ।

ভিক্ষুগণ, ভিক্ষুর ভোগ কি? ভিক্ষু মৈত্রীসহগত চিত্তে এক, দুই, তিন এইরূপে চতুর্দ্দিক পরিস্ফুরিত করিয়া বিহার করেন। তিনি ঊর্দ্ধে, অধোদিকে, তীর্য্যকদিকে সর্ব্বত্র সর্ব্বলোক মৈত্রীযুক্ত এবং বিপুল, মহান, অপ্রমেয়, বৈরহীন, দ্রোহহীন চিত্তদ্বারা পরিস্ফুরিত করিয়া বিহার করেন। ভিক্ষুগণ, ইহাই ভিক্ষুর ভোগ।

ভিক্ষুগণ, ভিক্ষুর বল কি? ভিক্ষু আস্রবসমূহের ক্ষয় হেতু অনাস্রব চিত্ত-বিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তি এই জগতেই স্বয়ং জানিয়া ও সাক্ষাত করিয়া বিহার করেন। ভিক্ষুগণ, ইহাই ভিক্ষুর বল।

ভিক্ষুগণ, মারের বলের ন্যায় দুর্দ্দমনীয় বল আমি দেখিতে পাই না, কিন্তু কুশল ধর্ম্মের গ্রহণ হেতু এই[১] পুণ্য বর্দ্ধিত হয়।

ভগবান এইরূপ কহিলেন। আনন্দিত হইয়া ভিক্ষুগণ ভগবদ্বাক্যের অভিনন্দন করিলেন।

। চক্রবর্ত্তি সীহনাদ সুত্রান্ত সমাপ্ত।

---

১ উপরে ১ সং পদচ্ছেদ দ্রষ্টব্য। ভিক্ষু · কায়ে কায়ানুপশ্যী হইয়া ইত্যাদি।

## ২৭। অগ্‌গঞ্‌ঞ সুত্রান্ত

আমি এইরূপে শ্রবণ করিয়াছি।

১। এক সময় ভগবান শ্রাবস্তী নগরে পূর্ব্বারাম নামক মিগার মাতার[১] প্রাসাদে অবস্থান করিতেছিলেন। ঐ সময়ে বাসেট্‌ঠ এবং ভারদ্বাজ[২] ভিক্ষু-ব্রত গ্রহণাভিলাষী হইয়া ভিক্ষুদিগের সহিত পরিবাস করিতেছিলেন। তখন একদিন ভগবান সায়াহ্ন সময়ে ধ্যান হইতে উত্থিত হইয়া প্রাসাদ হইতে অবতরণ পূর্ব্বক সৌধচ্ছায়ায় উন্মুক্ত স্থানে ভ্রমণ করিতেছিলেন।

২। ভগবানকে এরূপে ভ্রমণ করিতে দেখিয়া, বাসেট্‌ঠ ভারদ্বাজকে কহিলেন:

'ভারদ্বাজ! ভগবান সায়াহ্নে ধ্যান সমাপ্ত করিয়া প্রাসাদ হইতে অবতরণ পূর্ব্বক সৌধচ্ছায়ায় উন্মুক্ত স্থানে বিচরণ করিতেছেন। এস, আমরা ভগবানের নিকট গমন করি। আমরা ভগবানের নিকট ধর্ম্মকথা শুনিবার সুযোগ লাভ করিব।'

'সৌম্য, উত্তম' কহিয়া ভারদ্বাজ বাসেট্‌ঠকে সম্মতি জানাইলে উভয়ে ভগবানের নিকট গমন পূর্ব্বক ভ্রমণ নিরত ভগবানের পশ্চাদনুসরণ করিতে লাগিলেন।

৩। তখন ভগবান বাসেট্‌ঠকে কহিলেন:

'বাসেট্‌ঠ, তোমরা ব্রাহ্মণ জাতীয় কুলীন ব্রাহ্মণ, ব্রাহ্মণকুল পরিত্যাগ-পূর্ব্বক গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করিয়াছ। ব্রাহ্মণগণ কি তোমাদিগকে তিরস্কার করেন না, তোমাদিগের নিন্দা করেন না?'

'ভন্তে, ব্রাহ্মণগণ আমাদের প্রতি আপনাদের স্বভাবানুযায়ী তিরস্কার এবং নিন্দার প্রয়োগ করেন, বিন্দুমাত্রও কার্পণ্য না করিয়া পরিপূর্ণরূপেই প্রয়োগ করেন।'

'বাসেট্‌ঠ, ব্রাহ্মণগণ কিরূপভাবে উহা করেন?'

---

১ ইঁহার নাম বিশাখা। তিনি ঐ প্রাসাদ সঙ্ঘের নিমিত্ত নির্ম্মাণ করিয়াছিলেন। ২ দীঘ নিকায় ১ম খণ্ডের তেবিজ্জ সূত্রে এই দুই জনের উল্লেখ আছে। সুত্তনিপাতের বাসেট্‌ঠ সূত্রেও ইঁহারা উল্লিখিত হইয়াছেন।

'ভন্তে, ব্রাহ্মণগণ এইরূপ কহেন: "ব্রাহ্মণগণই শ্রেষ্ঠ বর্ণ, অন্য বর্ণ হীন, ব্রাহ্মণগণই শুক্লবর্ণ, অন্যে কৃষ্ণবর্ণ; ব্রাহ্মণগণই শুদ্ধ হন, অব্রাহ্মণেরা হয় না; ব্রাহ্মণগণ ব্রহ্মার ঔরস মুখজাত পুত্র, ব্রহ্মজ, ব্রহ্ম-নির্ম্মিত, ব্রহ্ম-দায়াদ। আর আপনি শ্রেষ্ঠ বর্ণ পরিত্যাগপূর্ব্বক মুণ্ডিত-মস্তক, শ্রমণ-নামধারী ইভ্য, কৃষ্ণ, ব্রহ্মার পাদদেশ হইতে উদ্ভূত সম্প্রদায়কে আশ্রয় করিয়া হীন হইয়া গিয়াছেন। আপনার এইরূপ আচরণ অনুচিত, অনুপযুক্ত।" ভন্তে, এইরূপে ব্রাহ্মণগণ আমাদের প্রতি আপনাদের স্বভাবানুযায়ী তিরস্কার এবং নিন্দার প্রয়োগ করেন, বিন্দুমাত্রও কার্পণ্য না করিয়া পরিপূর্ণরূপেই প্রয়োগ করেন।'

৪। 'বাসেট্‌ঠ, ব্রাহ্মণগণ পূর্ব্বকথা বিস্মৃত হইয়াই তোমাদিগকে কহেন: "ব্রাহ্মণগণই শ্রেষ্ঠ বর্ণ ব্রহ্ম-দায়াদ।" বাসেট্‌ঠ, ইহা দৃষ্ট হয় যে ব্রাহ্মণগণের ব্রাহ্মণীগণ ঋতুমতীও হন, গর্ভিণীও হন, প্রসবও করেন, সন্তানকে স্তন্যদানও করেন, এইসকল ব্রাহ্মণেরা যোনিজ হইয়াও কহিয়া থাকেন: "ব্রাহ্মণগণই শ্রেষ্ঠ বর্ণ···ব্রহ্মদায়াদ।" ঐ সকল ব্রাহ্মণ ব্রহ্মারও অপবাদ করেন, মিথ্যাও কহেন এবং বহু অপুণ্য প্রসব করেন।

৫। 'বাসেট্‌ঠ, এই চারি বর্ণ—ক্ষত্রিয়, ব্রাহ্মণ, বৈশ্য, শূদ্র। বাসেট্‌ঠ, ক্ষত্রিয়ের মধ্যেও জীবহিংসাকারী আছে, অদত্তের গ্রহণকারী আছে, ব্যভিচারী আছে, মিথ্যাবাদী আছে, পিশুনবাদী আছে, পরুষভাষী আছে, তুচ্ছ প্রলাপরত আছে, লোভী, দ্বেষ-পরায়ণ মিথ্যাদৃষ্টিসম্পন্ন আছে। এইরূপে, বাসেট্‌ঠ যে সকল ধর্ম্ম অকুশল এবং অকুশলরূপে জ্ঞাত, নিন্দনীয় এবং ঐরূপে জ্ঞাত, অসেবিতব্য এবং ঐরূপে জ্ঞাত, যাহা অনার্য্য এবং ঐরূপে জ্ঞাত, পাপ এবং পাপপ্রসূ পণ্ডিত নিন্দিত, ঐ সকল ধর্ম্ম ক্ষত্রিয়ের মধ্যেও দৃষ্ট হয়। বাসেট্‌ঠ' ব্রাহ্মণ, বৈশ্য এবং শূদ্রের মধ্যেও জীবহিংসাকারী আছে···মিথ্যাদৃষ্টিসম্পন্ন আছে। এইরূপে বাসেট্‌ঠ, যে সকল ধর্ম্ম অকুশল···পণ্ডিত নিন্দিত, ঐ সকল ধর্ম্ম ব্রাহ্মণ, বৈশ্য এবং শূদ্রের মধ্যেও আছে।

৬। 'বাসেট্‌ঠ, ক্ষত্রিয়ের মধ্যেও এমন কেহ আছেন যিনি জীবহিংসা হইতে বিরত, অদত্তের গ্রহণ হইতে বিরত, ব্যভিচার হইতে বিরত, মৃষাবাদ হইতে বিরত, পিশুন বাদ হইতে বিরত, পরুষভাষ হইতে বিরত, তুচ্ছ প্রলাপ হইতে বিরত, লোভ হইতে বিরত, দ্বেষ-মুক্ত এবং সম্যক দৃষ্টিসম্পন্ন। এইরূপে বাসেট্‌ঠ, যে সকল ধর্ম্ম কুশল এবং কুশলরূপে জ্ঞাত, অনিন্দ্য এবং ঐরূপে

জ্ঞাত, সেবিতব্য এবং ঐরূপে জ্ঞাত, আর্য্য এবং ঐরূপে জ্ঞাত, পুণ্য এবং পুণ্যপ্রসূ পণ্ডিত-প্রশংসিত, ঐ সকল ধর্ম্ম ক্ষত্রিযের মধ্যেও দৃষ্ট হয। বাসেট্‌ঠ, ব্রাহ্মণ, বৈশ্য ও শূদ্রের মধ্যেও এমন কেহ আছেন যিনি জীবহিংসা হইতে বিরত ···সম্যক দৃষ্টিসম্পন্ন। এইরূপে, বাসেট্‌ঠ, যে সকল ধর্ম্ম কুশল···পণ্ডিত-প্রশংসিত, ঐ সকল ধর্ম্ম ব্রাহ্মণ, বৈশ্য ও শূদ্রের মধ্যেও দৃষ্ট হয।

৭। 'বাসেট্‌ঠ, পণ্ডিত-নিন্দিত এবং পণ্ডিত-প্রশংসিত অকুশল এবং কুশল এই উভয ধর্ম্মই, ঐ চারিবর্ণের মধ্যে বিদ্যমান, এস্থলে ব্রাহ্মণগণের বাক্য—ব্রাহ্মণই শ্রেষ্ঠ বর্ণ ব্রহ্ম-দাযাদ—পণ্ডিতগণ অনুমোদন করেন না। কি কারণে? এই চতুর্ব্বর্ণের মধ্যে তিনি ভিক্ষু, অর্হৎ, ক্ষীণাস্রব, উদ্‌-যাপিত-ব্রহ্মচর্য্য, কৃত-কৃত্য, ভারমুক্ত, পরমার্থ-প্রাপ্ত, ভববন্ধন-মুক্ত, সম্যকজ্ঞান-বিমুক্ত, তিনি উহাদের মধ্যে শ্রেষ্ঠ কথিত হন, এবং ধর্ম্মানুসারেই ঐরূপ কথিত হন, অধর্ম্মানুসারে নহে। বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোকে এবং পরলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

৮। 'বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোকে এবং পরলোকে যে ধর্ম্মই শ্রেষ্ঠ, তাহা এই দৃষ্টান্ত হইতেও জ্ঞাতব্য—

'বাসেট্‌ঠ, কোশলরাজ প্রসেনজিৎ জানেন: "অতুলনীয শ্রমণ গৌতম শাক্যকুল হইতে প্রব্রজিত।" কিন্তু, বাসেট্‌ঠ, শাক্যগণ কোশলরাজ প্রসেনজিতের অধীনস্থ। বাসেট্‌ঠ, শাক্যগণ কোশলরাজ প্রসেনজিতের নিকট প্রণতি করেন, তাঁহাকে অভিবাদন করেন, তাঁহার সম্মুখে প্রত্যুত্থান করেন, কৃতাঞ্জলি হন এবং তাঁহাকে যথারূপ সম্মান প্রদর্শন করেন। এইরূপে, বাসেট্‌ঠ, শাক্যগণ কোশলরাজ প্রসেনজিতের প্রতি যেরূপ আচরণ করেন, কোশলরাজ প্রসেনজিৎ তথাগতের প্রতি সেইরূপ আচরণ করেন। তিনি চিন্তা করেন: "শ্রমণ গৌতম কি সুজাত নহেন? আমি দুর্জাত, শ্রমণ গৌতম বলবান, আমি দুর্ব্বল, শ্রমণ গৌতম রূপবান, আমি রূপহীন, শ্রমণ গৌতম শক্তিমান, আমি শক্তিহীন।" কোশলরাজ প্রসেনজিৎ যখন তথাগতের নিকট প্রণতি করেন, তাঁহাকে অভিবাদন করেন, তাঁহার সম্মুখে প্রত্যুত্থান করেন, কৃতাঞ্জলি হন এবং তাঁহাকে যথারূপ সম্মান প্রদর্শন করেন, তখন উক্ত ধর্ম্মেরই সৎকার, সম্মান, শ্রদ্ধা, পূজা, এবং অর্চ্চনা করেন। বাসেট্‌ঠ, মনুষ্যগণের মধ্যে ইহলোকে এবং পরলোকে যে ধর্ম্মই শ্রেষ্ঠ, তাহা এই দৃষ্টান্ত হইতে জ্ঞাতব্য।

৯। 'বাসেট্‌ঠ, তোমরা নানা জাতি নানা নাম নানা গোত্র বিশিষ্ট, নানা-কুল হইতে গৃহত্যাগ করিয়া তোমরা গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করিয়াছ। যদি তোমরা জিজ্ঞাসিত হও "তোমরা কে?" তাহা হইলে "আমরা শাক্য-পুত্রীয় শ্রমণ" এইরূপ উত্তর দিবে। বাসেট্‌ঠ, তথাগতের প্রতি যাহার শ্রদ্ধা নিবিষ্ট, মূলজাত, প্রতিষ্ঠিত, দৃঢ় এবং যে শ্রদ্ধা শ্রমণ-ব্রাহ্মণ-দেব-মার-ব্রহ্মা অথবা পৃথিবীতে অপর কাহারও কর্ত্তৃক বিচলিত হয় না তিনি যথার্থরূপে এইরূপ উক্তি করিতে পারেনঃ "আমি ভগবানের ঔরস মুখ-জাত পুত্র, ধর্ম্ম-জ, ধর্ম্ম-নির্ম্মিত, ধর্ম্ম-দায়াদ।" কি কারণে? বাসেট্‌ঠ, যেহেতু "ধর্ম্ম-কায" "ব্রহ্ম-কায" "ধর্ম্ম-ভূত" "ব্রহ্ম-ভূত" এই সকল তথাগতেরই অধিবচন।

১০। 'বাসেট্‌ঠ, এমন সময় আসে যখন, আজই হউক, কিম্বা কা'লই হউক, দীর্ঘকাল অতীত হইবার পর এই জগত লয় প্রাপ্ত হয়। ঐরূপ সময়ে জীবগণ বহুল পরিমাণে আভাস্বর জগতে পুনর্জন্ম লাভ করে। তাহারা তথায় মনোময় হইয়া থাকে, প্রীতি তাহাদের ভক্ষ্যস্বরূপ হয়, তাহারা স্বয়ং-প্রভ, অন্তরীক্ষচর এবং শুভস্থায়ী হইয়া সুদীর্ঘকাল অবস্থান করে। বাসেট্‌ঠ, এমন সময় আসে যখন, আজই হউক কিম্বা কা'লই হউক, দীর্ঘকাল অতীত হইবার পর এই জগতের বিবর্ত্তন হয়। ঐ বিবর্ত্তন কালে সত্ত্বগণ বহুল পরিমাণে আভাস্বর-কায় হইতে চ্যুত হইয়া এই জগতে আবির্ভূত হয়। তাহারা মনোময় হইয়া থাকে, প্রীতি তাহাদের ভক্ষ্যস্বরূপ হয়, তাহারা স্বয়ং-প্রভ, অন্তরীক্ষচর এবং শুভস্থায়ী হইয়া সুদীর্ঘকাল অবস্থান করে।

১১। 'বাসেট্‌ঠ, তখন সমস্ত পৃথিবী জলময় ও অন্ধকার হয়, তমিস্র অন্ধকারক হয়। চন্দ্র-সূর্য্যের আবির্ভাব হয় না, নক্ষত্র-তারকাদির প্রকাশ হয় না, রাত্রি-দিবা নাই, মাসার্দ্ধ অথবা মাস নাই, ঋতু এবং সংবৎসর নাই, স্ত্রীও নাই পুরুষও নাই। সত্ত্বগণ সত্ত্বরূপেই গণিত হয়। বাসেট্‌ঠ, এই-রূপে দীর্ঘকাল অতীত হইবার পর এমন সময় আসিল যখন ঐ সকল সত্ত্ব-গণের নিকট জলোপরি রসসংযুক্ত পৃথিবী বিস্তৃত হইল। যেরূপ উত্তপ্ত দুগ্ধ শীতলীভূত হইবার কালে উহার উপর শর বিস্তৃত হয়, সেইরূপ পৃথিবীর আবির্ভাব হইল। উহা বর্ণ-গন্ধ-রসসম্পন্ন হইল, উত্তমরূপে সম্পাদিত ঘৃত অথবা নবনীত যেরূপ হয়, সেইরূপ বর্ণসম্পন্ন হইল; বিশুদ্ধ ক্ষুদ্রা-মধুর ন্যায় আস্বাদসম্পন্ন হইল।

১২। 'অনন্তর, বাসেট্‌ঠ, কোন লোভ-প্রকৃতি[১] সম্পন্ন প্রাণী "দেখ, ইহা কি হইতে পারে?" কহিয়া অঙ্গুলির সাহায্যে রস-সংযুক্ত মৃত্তিকা আস্বাদ করিল, উহার ফলে সে রসাভিভূত হইল এবং তাহার তৃষ্ণা উৎপন্ন হইল। অন্য প্রাণীগণও উক্ত সত্ত্বের দৃষ্টান্ত অনুসরণ করিয়া রস-মৃত্তিকা অঙ্গুলির দ্বারা আস্বাদ করিল। তাহারাও রসাভিভূত হইয়া তৃষ্ণার দ্বারা আক্রান্ত হইল। তদনন্তর, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্ব হস্তদ্বারা রসমৃত্তিকা হইতে ক্ষুদ্র ক্ষুদ্র পিণ্ড বিচ্ছিন্ন করিয়া উহা আহার করিতে আরম্ভ করিল। উহার ফলে ঐ সকল সত্ত্বের স্বয়ংপ্রভা অন্তর্হিত হইল। স্বয়ংপ্রভার অন্তর্দ্ধানের সহিত চন্দ্র-সূর্য্যের আবির্ভাব হইল। চন্দ্রসূর্য্যের আবির্ভাবের সহিত নক্ষত্রসমূহ ও তারকাগণের আবির্ভাব হইল, রাত্রি ও দিনের প্রকাশ হইল। সঙ্গে সঙ্গে মাসার্দ্ধ, মাস, ঋতু ও সম্বৎসরের প্রকাশ হইল। বাসেট্‌ঠ, জগতের পুনরায় এইরূপ বিবর্ত্তন হইল।

১৩। 'তৎপরে, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্ব রসমৃত্তিকা উপভোগ করিয়া মৃত্তিকা-ভোজী হইয়া উহাতে পুষ্ট হইয়া সুদীর্ঘকাল অবস্থান করিল। যে পরিমাণে তাহারা এইরূপে পুষ্ট হইল সেই পরিমাণে তাহাদের দেহ কঠিনত্ব প্রাপ্ত হইল এবং তাহাদের বর্ণেও বৈচিত্র্য প্রকাশিত হইল। কোন সত্ত্ব সুরূপ হইল, কোন সত্ত্ব কুরূপ। এস্থলে যাহারা সুরূপ হইল তাহারা কুরূপগণকে অবজ্ঞা করিল—"আমরা এই সকল সত্ত্ব অপেক্ষা সুরূপ, ইহারা আমাদিগের অপেক্ষা কুরূপ।" ঐ সকল গর্ব্বিত এবং অহমিকাসম্পন্ন প্রাণীগণের বর্ণাভিমান হেতু রস-পৃথিবী অন্তর্হিত হইল। রস-পৃথিবীর অন্তর্দ্ধানের পর তাহারা একত্রিত হইয়া বিলাপ করিল—"হায় রস! হায় রস!" বর্ত্তমানেও মনুষ্যগণ কোন স্বাদু রস লাভ করিয়া এইরূপ কহিয়া থাকে—"অহো রস, অহো রস!" তাহারা পুরাণ আদিম বাক্যেরই অনুসরণ করে, কিন্তু উহার অর্থ অবগত নয়।

১৪। 'অতঃপর, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্বগণের নিকট হইতে রস-পৃথিবী অন্তর্হিত হইলে ভূমি-পর্পটের আবির্ভাব হইল, যেরূপ অহিচ্ছত্রের উৎপত্তি হয় সেইরূপেই উহা আবির্ভূত হইল। উহা বর্ণ, গন্ধ ও রসসম্পন্ন হইল। উহা সুসম্পাদিত ঘৃত অথবা নবনীতের ন্যায় বর্ণবিশিষ্ট হইল;

১ এই প্রকৃতি পূর্ব্বজন্ম হইতে প্রাপ্ত।

বিশুদ্ধ ক্ষুদ্রা-মধুর ন্যায আস্বাদ বিশিষ্ট হইল। তখন ঐ সকল সত্ত্ব ভূমি-পর্পট আহার করিতে আরম্ভ করিল। তাহারা উহা উপভোগ করিযা উহার ভোজনে নিরত হইযা, উহাতে পুষ্ট হইযা সুদীর্ঘকাল অবস্থান করিল। যে পরিমাণে তাহারা এইরূপ পুষ্ট হইল সেই পরিমাণে তাহাদের দেহ অধিকতর কঠিনত্ব প্রাপ্ত হইল এবং তাহাদের বর্ণেও অধিকতররূপে বৈচিত্র্য প্রকাশিত হইল। কোন সত্ত্ব সুরূপ হইল, কোন সত্ত্ব কুরূপ। এস্থলে যাহারা সুরূপ হইল তাহারা কুরূপগণকে অবজ্ঞা করিল—"আমরা এই সকল সত্ত্ব অপেক্ষা সুরূপ, ইহারা আমাদিগের অপেক্ষা কুরূপ।" ঐ সকল গর্ব্বিত এবং অহমিকা-সম্পন্ন প্রাণীগণের বর্ণাভিমান হেতু ভূমি-পর্পট অন্তর্হিত হইল। তৎপরে বদালতার[1] উৎপত্তি হইল। যেরূপ কলম্বুকার[2] উৎপত্তি হয সেই-রূপেই উহা আবির্ভূত হইল। উহা বর্ণ, গন্ধ ও রসসম্পন্ন হইল। উহা সুসম্পাদিত ঘৃত অথবা নবনীতের ন্যায বর্ণবিশিষ্ট হইল, বিশুদ্ধ ক্ষুদ্রা-মধুর ন্যায আস্বাদ বিশিষ্ট হইল।

১৫। 'তখন, বাসেট্‌ঠ, ঐ সত্ত্বগণ বদালতা আহার করিতে আরম্ভ করিল। তাহারা উহা উপভোগ করিযা, উহার ভোজনে নিরত হইযা, উহাতে পুষ্ট হইযা সুদীর্ঘকাল অবস্থান করিল। যে পরিমাণে তাহারা এইরূপে পুষ্ট হইল সেই পরিমাণে তাহাদের দেহ অধিকতর কঠিনত্ব প্রাপ্ত হইল এবং তাহাদের বর্ণেও অধিকতর রূপে বৈচিত্র্য প্রকাশিত হইল। কোন সত্ত্ব সুরূপ হইল, কোন সত্ত্ব কুরূপ। এস্থলে যাহারা সুরূপ হইল তাহারা কুরূপগণকে অবজ্ঞা করিল—'আমরা এই সকল সত্ত্ব অপেক্ষা সুরূপ, ইহারা আমাদিগের অপেক্ষা কুরূপ।" ঐ সকল গর্ব্বিত এবং অহমিকাসম্পন্ন প্রাণী-গণের বর্ণাভিমান হেতু বদালতা অন্তর্হিত হইল। বদালতার অন্তর্দ্ধানের পর তাহারা একত্রিত হইযা বিলাপ করিল—"আমাদের বদালতা! হায, আমাদের বদালতা নাই।" বর্ত্তমানেও মনুষ্যগণ কোন প্রকার দুঃখ-দৌর্ম্মনস্য দ্বারা স্পৃষ্ট হইযা এইরূপ কহিযা থাকে—"আমাদের যাহা ছিল তাহা হারাইযাছি। তাহারা পুরাণ আদিম বাক্যেরই অনুসরণ করে, কিন্তু উহার অর্থ অবগত নয।

১ মধুর আস্বাদ সম্পন্ন লতা বিশেষ। ২ সম্ভবতঃ শাকের ডাঁটা অথবা কল্মী-শাক।

১৬। 'অতঃপব, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্বগণেব নিকট হইতে বদালতা অন্তর্হিত হইলে বনহীন ক্ষেত্র হইতে সালি[১] উদ্গত হইল। উহা কণ-হীন, তুষ-হীন, সুগন্ধ তণ্ডুল। সান্ধ্যভোজনেব নিমিত্ত সাযংকালে উহা যে স্থান হইতে সংগৃহীত হইত সেই স্থানে উহা প্রাতে পুনবায় উৎপন্ন ও পক্ক অবস্থায দৃষ্ট হইত। প্রাতবাশেব নিমিত্ত প্রাতে উহা যেস্থান হইতে সংগৃহীত হইত, সেইস্থানে উহা সন্ধ্যায পুনবায উৎপন্ন ও পক্ক অবস্থায দৃষ্ট হইত। উৎপাটনেব স্থান দৃষ্ট হইত না। তৎপবে, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্ব সালি উপভোগ কবিযা, উহাব ভোজনে নিবত হইযা, উহাতে পুষ্ট হইযা সুদীর্ঘ-কাল অবস্থান কবিল। যে পবিমাণে তাহাবা এইবূপে পুষ্ট হইল সেই পবিমাণে তাহাদেব দেহ অধিকতব কঠিনত্ব প্রাপ্ত হইল এবং তাহাদেব বর্ণেও অধিকতববূপে বৈচিত্র্য প্রকাশিত হইল। স্ত্রী-জাতীয[২] জীবগণেব স্ত্রী-লিঙ্গেব বিকাশ হইল, পুবুষ-জাতীযগণেব পুবুষ লিঙ্গ প্রাদুর্ভূত হইল। স্ত্রীগণ অত্যধিকবূপে পুবুষগণেব প্রতি দৃষ্টিপাত কবিতে লাগিল, পুবুষগণ স্ত্রীদিগেব প্রতি ঐবূপই কবিল। পবস্পবেব প্রতি অত্যধিকবূপে দৃষ্টিপাত কবিবাব ফলে তাহাদেব বাগেব উৎপত্তি হইল, দেহে প্রদাহ প্রবেশ কবিল। ঐ প্রদাহ হেতু তাহাবা মৈথুন ধর্ম্মেব সেবা কবিল। বাসেট্‌ঠ, মৈথুন-নিবত সত্ত্বগণকে দেখিযা কেহ কেহ ধূলি নিক্ষেপ কবিল, কেহ ভস্ম, কেহ বা গোময নিক্ষেপ কবিল—"দূব হও। সত্ত্ব সত্ত্বেব প্রতি কেন এইবূপ আচবণ কবিবে?" বর্ত্তমানেও কোন কোন স্থানে নববিবাহিতা বধূকে লইয়া যাইবার সময কেহ কেহ ধূলি নিক্ষেপ কবে, কেহ ভস্ম, কেহ বা গোময নিক্ষেপ করে। তাহাবা পুরাণ আদিম প্রথাবই অনুসবণ কবে, কিন্তু উহাব অর্থ অবগত নয।

১৭। 'বাসেট্‌ঠ, ঐ সময় যাহা অধর্ম্ম বিবেচিত হইত এক্ষণে তাহা ধর্ম্ম বিবেচিত হয। ঐ সমযে যে সকল সত্ত্ব মৈথুন ধর্ম্মেব সেবা কবিত তাহাবা এক মাস, এমন কি দুই মাস পর্য্যন্ত গ্রামে অথবা নগবে প্রবেশ কবিতে পাইত না। যেহেতু, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্ব ঐ সমযে অসদ্ধর্ম্মে অত্যধিকবূপে অধঃপতিত হইযাছিল, সেই হেতু তাহাবা ঐ অধর্ম্ম গোপন কবিবাব জন্য গৃহ নির্ম্মাণ কবিতে আবম্ভ কবিল। অতঃপর, বাসেট্‌ঠ, কোন এক অলস

১ শ্রেষ্ঠ জাতীয তণ্ডুল বিশেষ। ২ পূর্ব্ব জন্মে যাহারা স্ত্রী-জাতীয ছিল।

প্রকৃতি সত্ত্ব চিন্তা করিল ঃ "সায়াহ্নে সায়মাশের নিমিত্ত প্রাতে প্রাতরাশের নিমিত্ত সালি সংগ্রহ করিয়া কি আমি বিনষ্ট হইব ? অতএব আমি সায়মাশ এবং প্রাতরাশের জন্য সালি একবারেই সংগ্রহ করিব।" অনন্তর, বাসেট্‌ঠ, সেই সত্ত্ব সায়-প্রাতরাশের নিমিত্ত একবারেই সালি সংগ্রহ করিল। তখন অন্য এক সত্ত্ব পূর্বোক্তের নিকট গমন করিয়া তাহাকে কহিল ঃ "এস, সত্ত্ব, সালি আহরণে যাই।" "হে সত্ত্ব, প্রয়োজন নাই, সায়-প্রাতরাশের সালি আমি এক-বারেই সংগ্রহ করিয়াছি।" অনন্তর, বাসেট্‌ঠ, সেই সত্ত্ব অপরের দৃষ্টান্ত অনুসরণ করিয়া দুই দিনের জন্য সালি একবারেই সংগ্রহ করিল এবং কহিল, "ইহাই উত্তম।" তখন এক সত্ত্ব তাহার নিকট গমনপূর্বক কহিল ঃ "এস, সত্ত্ব, সালি আহরণে যাই। "হে সত্ত্ব, প্রয়োজন নাই, আমি দুই দিনের সালি একবারেই সংগ্রহ করিয়াছি।" তৎপরে সেই সত্ত্ব অপরের দৃষ্টান্ত অনুসরণ করিয়া চারি দিনের জন্য সালি একবারেই সংগ্রহ করিল এবং কহিল, "ইহাই উত্তম।" অতঃপর অপর এক সত্ত্ব তাহার নিকট গমন করিয়া কহিল ঃ "এস, সত্ত্ব, সালি আহরণে যাই।" "হে সত্ত্ব, প্রয়োজন নাই, আমি একবারেই চারি দিনের সালি সংগ্রহ করিয়াছি।" তখন সেই সত্ত্ব অপরের দৃষ্টান্ত অনুসরণ করিয়া আট দিনের জন্য সালি একবারেই সংগ্রহ করিল এবং কহিল, "ইহাই উত্তম।" বাসেট্‌ঠ, যখন হইতে ঐ সকল সত্ত্ব সঞ্চিত সালি আহার করিতে আরম্ভ করিল তখন হইতেই তণ্ডুল কণবদ্ধও হইল, তুষবদ্ধও হইল, যেস্থান হইতে উহা উৎপাটিত হইয়াছিল সেইস্থানে উহা পুনরায় উৎপন্ন হইল না এবং উৎপাটন-স্থান দৃষ্ট হইল, সালি-স্থাণুসমূহ গুল্মাকারে অবস্থান করিল।

১৮। 'তৎপরে, বাসেট্‌ঠ, সত্ত্বগণ একত্রিত হইয়া বিলাপ করিল,—"সত্ত্বগণের মধ্যে পাপধর্মের প্রাদুর্ভাব হইয়াছে, আমরা পূর্বে মনোময় ছিলাম, প্রীতি আমাদের ভক্ষ্য ছিল, আমরা স্বয়ংপ্রভ, অন্তরীক্ষচর শুভস্থায়ী হইয়া সুদীর্ঘকাল যাপন করিয়াছিলাম। দীর্ঘকাল অতীত হইবার পর এমন সময় আসিল যখন আমাদের নিকট জলোপরি রস-পৃথিবীর আবির্ভাব হইল। উহা বর্ণ-গন্ধ-রস সম্পন্ন হইয়াছিল। আমরা হস্ত দ্বারা রসমৃত্তিকা হইতে ক্ষুদ্র ক্ষুদ্র পিণ্ড বিচ্ছিন্ন করিয়া উহা আহার করিতে আরম্ভ করিলাম। উহার ফলে আমাদের স্বয়ংপ্রভা অন্তর্হিত হইল। স্বয়ংপ্রভার অন্তর্দ্ধানের সহিত চন্দ্র-সূর্যের আবির্ভাব হইল। উহাদের আবির্ভাবের সহিত নক্ষত্র সমূহ ও

তারকাগণেব আবির্ভাব হইল, রাত্রি ও দিনের প্রকাশ হইল। সঙ্গে সঙ্গে মাসার্দ্ধ, মাস, ঋতু ও সম্বৎসবেব প্রকাশ হইল। আমরা রস-মৃত্তিকা উপভোগ কবিযা, মৃত্তিকা-ভোজী হইযা, উহাতে পুষ্ট হইযা দীর্ঘকাল অবস্থান কবিলাম। আমাদেব মধ্যে পাপ অকুশল ধর্ম্মের প্রাদুর্ভাব হওযায বস-পৃথিবী অন্তর্হিত হইল। তৎপরে ভূমি-পর্পটেব আবির্ভাব হইল। উহা বর্ণ-গন্ধ-বস সম্পন্ন হইল। আমবা উহা আহাব কবিতে আবম্ভ কবিলাম। উহা উপভোগ করিয়া, উহাব ভোজনে নিবত হইয়া, উহাতে পুষ্ট হইযা আমরা দীর্ঘকাল অতিবাহিত করিলাম। আমাদেব মধ্যে পাপ অকুশল ধর্ম্মের প্রাদুর্ভাব হওযায ভূমি-পর্পট অন্তর্হিত হইল। তৎপরে বদালতাব উৎপত্তি হইল। উহা বর্ণ, গন্ধ ও বসসম্পন্ন হইল। আমবা বদালতা আহাব করিতে আবম্ভ কবিলাম। আমরা উহা উপভোগ কবিয়া, উহার ভোজনে নিবত হইযা, উহাতে পুষ্ট হইযা দীর্ঘকাল অবস্থান কবিলাম। আমাদেব মধ্যে পাপ অকুশল ধর্ম্মেব প্রাদুর্ভাব হওযায বদালতা অন্তর্হিত হইল। তৎপবে বনহীন ক্ষেত্র হইতে সালি উদ্গত হইল, উহা কণ-হীন, তুষ-হীন সুগন্ধ তণ্ডুল। সাযমাশেব নিমিত্ত সন্ধ্যায আমবা যেস্থান হইতে সংগ্রহ করিতাম, সেই স্থানে উহা প্রাতে পুনবায উৎপন্ন ও পক্ক অবস্থায দৃষ্ট হইত। এইবূপে প্রাতে যে স্থান হইতে উহা সংগৃহীত হইত, সন্ধ্যায উহা সেই স্থানে পুনবায উৎপন্ন ও পক্ক অবস্থায দৃষ্ট হইত। উৎপাটনেব স্থান প্রকাশ পাইত না। আমবা ঐ সালি উপভোগ কবিযা, উহাব ভোজনে নিরত হইযা, উহাতে পুষ্ট হইয়া দীর্ঘকাল অবস্থান কবিযাছিলাম। আমাদেব মধ্যে পাপ অকুশল ধর্ম্মেব প্রাদুর্ভাব হওযায তণ্ডুল কণবদ্ধও হইল, তুষবদ্ধও হইল, যে স্থান হইতে উহা উৎপাটিত হইযাছিল সেই স্থানে উহা পুনবায উৎপন্ন হইল না এবং উৎপাটন স্থান প্রকাশ পাইল, সালিস্থাণু সমূহ গুল্মাকাবে অবস্থান কবিল। অতএব আমবা সালিক্ষেত্র বিভক্ত কবিযা উহাব সীমা নির্দ্দেশ কবিব।"

'অতঃপব, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্ব সালিক্ষেত্র বিভক্ত কবিযা উহাব সীমা নির্দ্দেশ কবিল।

১৯। 'অনন্তব, বাসেট্‌ঠ, লোভপ্রকৃতি সম্পন্ন কোন এক সত্ত্ব আপনাব অংশ রক্ষা কবিতে করিতে অদত্ত অপবেব অংশ গ্রহণ পূর্ব্বক উহা উপভোগ কবিল। সত্ত্বগণ তাহাকে ধৃত কবিযা কহিলঃ "হে সত্ত্ব, তুমি পাপ করিযাছ, যেহেতু স্বকীয অংশ বক্ষণকালে তুমি অদত্ত অপবের অংশ গ্রহণ-

পূর্ব্বক উপভোগ করিয়াছ। হে সত্ত্ব, পুনরায় এরূপ করিও না।" সেই সত্ত্ব "তথাস্তু" কহিয়া প্রতিশ্রুতি দান করিল। ঐ সত্ত্ব দ্বিতীয় বার ঐরূপই করিল, তৃতীয় বারও করিল। সে ধৃত হইয়া সত্ত্বগণ কর্ত্তৃক পাপ কর্ম্ম করিতে নিষিদ্ধ হইল। কোন কোন সত্ত্ব তাহাকে হস্ত দ্বারা, কেহ বা মৃৎপিণ্ড দ্বারা, কেহ বা দন্ড দ্বারা প্রহার করিল। বাসেট্‌ঠ, ঐ সময় হইতেই চৌর্য্যের প্রকাশ হইল, নিন্দা, মৃষাবাদ এবং দণ্ড-প্রয়োগের আবির্ভাব হইল।

২০। 'তৎপরে, বাসেট্‌ঠ সত্ত্বগণ একত্রিত হইয়া বিলাপ করিল,—"সত্ত্বগণের মধ্যে পাপধর্ম্মের প্রাদুর্ভাব হইয়াছে, চৌর্য্য, নিন্দা, মৃষাবাদ এবং দণ্ড-প্রয়োগের আবির্ভাব হইয়াছে, অতএব আমরা এক সত্ত্বকে নির্ব্বাচিত করিব। ঐ সত্ত্ব ক্রোধের উপযুক্ত স্থানে ক্রোধ প্রকাশ করিবেন, নিন্দার স্থানে নিন্দার প্রয়োগ করিবেন, সে নির্ব্বাসনের যোগ্য তাহার প্রতি নির্ব্বাসনের ব্যবস্থা করিবেন। আমরা শালির অংশ তাঁহাকে প্রদান করিব।" তখন, বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্ব তাহাদিগের মধ্যে যে সত্ত্ব অপেক্ষাকৃত, অভিরূপ, দর্শনীয়, প্রাসাদিক এবং মহাশক্তিশালী তাহার নিকট গমন করিয়া কহিল: "এস সত্ত্ব, ক্রোধের উপযুক্ত স্থানে ক্রোধ প্রয়োগ কর, নিন্দার স্থানে নিন্দার প্রয়োগ কর, যে নির্ব্বাসনের যোগ্য তাহার প্রতি নির্ব্বাসনের প্রয়োগ কর। আমরা তোমাকে শালির অংশ প্রদান করিব।" ঐ সত্ত্ব সম্মত হইয়া যথাস্থানে ক্রোধ, নিন্দা ও নির্ব্বাসনের প্রয়োগ করিল। সত্ত্বগণও তাহাকে শালির অংশ প্রদান করিল।

২১। 'বাসেট্‌ঠ, মহাজন-নির্ব্বাচিত এই অর্থে 'মহা-সম্মত, মহা-সম্মত' এই প্রথম নামের আবির্ভাব হইল। ক্ষেত্রের পতি এই অর্থে 'ক্ষত্রিয়' রূপ দ্বিতীয় নামের আবির্ভাব হইল। ধর্ম্মের দ্বারা অপরের প্রীতি উৎপাদন করেন এই অর্থে 'রাজা' রূপ তৃতীয় নামের আবির্ভাব হইল। এইরূপে, বাসেট্‌ঠ, পুরাতন আদিম অক্ষরানুসারে এই ক্ষত্রিয়মণ্ডলের উৎপত্তি। তাহাদের উৎপত্তি ঐ সকল সত্ত্বগণ হইতেই, অন্য কোন সত্ত্ব হইতে নহে, সদৃশ সত্ত্বগণ হইতেই, অসদৃশ সত্ত্বগণ হইতে নহে এবং উহা ধর্ম্মানুসারেই হইয়াছিল, অধর্ম্মানুসারে নহে। বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোকে এবং পরলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

২২। 'বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্বগণের কেহ কেহ চিন্তা করিল: "সত্ত্বগণের মধ্যে পাপধর্ম্মের প্রাদুর্ভাব হইয়াছে, চৌর্য্য, নিন্দা ও মৃষাবাদের আবির্ভাব

হইযাছে, দণ্ডপ্রযোগ এবং নির্ব্বাসনেব আবির্ভাব হইযাছে। অতএব আমবা পাপ অকুশল ধর্ম্ম বর্জ্জন কবিব।" তাহাবা পাপ অকুশল ধর্ম্ম বর্জ্জন করিল। বাসেট্‌ঠ, পাপ-অকুশল ধর্ম্ম বর্জ্জন কবে এই অর্থে 'ব্রাহ্মণ, ব্রাহ্মণ' এই নামেব প্রথম আবির্ভাব হইল। তাহাবা অবণ্যে পর্ণকুটীব নির্ম্মাণ পূর্ব্বক উহাতে ধ্যানবত হইল। তাহাদের অঙ্গাব নাই, ধূম নাই, মুষল পবিত্যক্ত, তাহাবা সাবংকালে সাযমাশেব নিমিত্ত, প্রাতে প্রাতবাশেব নিমিত্ত আহারান্বেষণে গ্রাম-নগব বাজধানীতে ভ্রমণ করিতে লাগিল। তাহারা আহার লাভান্তে পুনরায অরণ্য-কুটীবে ধ্যানবত হইল। মনুষ্যগণ তাহাদিগকে দেখিযা কহিল: "এই সকল সত্ত্ব অবণ্যে পর্ণকুটীব নির্ম্মাণ পূর্ব্বক উহাতে ধ্যানবত, উহাদেব অঙ্গার নাই, ধূম নাই, মুষল নাই; সায়াহ্নে সাযমাশেব নিমিত্ত প্রাতে প্রাতবাশেব নিমিত্ত আহাবান্বেষণে তাহারা গ্রাম-নিগম-বাজধানীতে ভ্রমণ কবে। আহার লাভান্তে তাহাবা পুনবায় অরণ্য-কুটীবে ধ্যানবত হয়।" "ধ্যান করে" এই নিমিত্ত, বাসেট্‌ঠ, 'ধ্যায়ী, ধ্যায়ী' এইরূপে দ্বিতীয় নামেব আবির্ভাব হইল।

২৩। 'বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্বেব কেহ কেহ অবণ্যে পর্ণকুটিবে ধ্যান-সম্পন্ন করিতে অসমর্থ হইযা গ্রাম-নিগমসমূহের নিকটস্থ স্থানে গমন পূর্ব্বক গ্রন্থ[১] বচনায প্রবৃত্ত হইল। মনুষ্যগণ তাহাদিগকে দেখিযা কহিল: "এই সকল সত্ত্ব অরণ্যে পর্ণকুটিবে ধ্যান সম্পন্ন করিতে অসমর্থ হইয়া গ্রাম ও নিগম সমূহেব নিকটস্থ স্থানে গমনপূর্ব্বক গ্রন্থ রচনায প্রবৃত্ত। ইহাবা এক্ষণে ধ্যান করে না।" বাসেট্‌ঠ, "ইহাবা এক্ষণে ধ্যান করে না" ইহা হইতে 'অধ্যায়ক' রূপ তৃতীয নামেব আবির্ভাব হইল। ঐ সময ইহাবা হীনরূপে জ্ঞাত হইত, এক্ষণে তাহাবা শ্রেষ্ঠরূপে গৃহীত। এইরূপে, বাসেট্‌ঠ, পুবাতন আদিম অক্ষবানুসাবে এই ব্রাহ্মণ মণ্ডলেব উৎপত্তি। তাহাদেব উৎপত্তি ঐ সকল সত্ত্বগণ হইতেই, অন্য কোন সত্ত্ব হইতে নহে, সদৃশ সত্ত্বগণ হইতেই, অসদৃশগণ হইতে নহে, এবং উহা ধর্ম্মানুসাবেই হইয়াছিল, অধর্ম্মানুসাবে নহে। বাসেট্‌ঠ, মনুষ্যেব মধ্যে ইহলোকে এবং পবলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

২৪। 'বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্বেব মধ্যে কেহ কেহ মৈথুন-ধর্ম্মে যুক্ত হইযা বিভিন্ন ব্যবসাযে প্রবৃত্ত হইল। "মৈথুন-ধর্ম্ম যুক্ত হইযা বিভিন্ন

---

১ ত্রিবেদ।

ব্যবসায়ে প্রবৃত্ত" ইহা হইতে, বাসেট্‌ঠ, 'বৈশ্য' এই নামের আবির্ভাব হইল। এইরূপে, বাসেট্‌ঠ, পুরাতন আদিম অক্ষরানুসারে এই বৈশ্যমণ্ডলের উৎপত্তি। তাহাদের উৎপত্তি ঐ সকল সত্ত্বগণ হইতেই, অন্য কোন সত্ত্ব হইতে নহে, সদৃশ সত্ত্বগণ হইতেই, অসদৃশগণ হইতে নহে, এবং উহা ধর্ম্মানুসারেই হইয়াছিল, অধর্ম্মানুসারে নহে। বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোকে এবং পরলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

২৫। 'বাসেট্‌ঠ, ঐ সকল সত্ত্বের যাহারা অবশিষ্ট রহিল তাহারা রুদ্রাচার সম্পন্ন হইল। "রুদ্রাচার, ক্ষুদ্রাচার" ইহা হইতে, বাসেট্‌ঠ, 'শূদ্র, শূদ্র' এই নামের উৎপত্তি হইল। এইরূপে, বাসেট্‌ঠ, পুরাতন আদিম অক্ষরানুসারে এই শূদ্রমণ্ডলের উৎপত্তি।' তাহাদের উৎপত্তি ঐ সকল সত্ত্বগণ হইতেই, অন্য কোন সত্ত্ব হইতে নহে, সদৃশ সত্ত্বগণ হইতেই, অসদৃশগণ হইতে নহে, এবং উহা ধর্ম্মানুসারেই হইয়াছিল, অধর্ম্মানুসারে নহে, বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোকে এবং পরলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

২৬। 'বাসেট্‌ঠ, এমন সময় আসিল যখন ক্ষত্রিয়ও স্বধর্ম্মের প্রতি বিরূপ হইয়া গৃহত্যাগ পূর্ব্বক গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করিয়া কহিল—"আমি শ্রমণ হইব।" ব্রাহ্মণ, বৈশ্য এবং শূদ্রও ঐরূপ করিল। বাসেট্‌ঠ, এই চতুর্ব্বিধ মণ্ডল হইতে শ্রমণ-মণ্ডলের উৎপত্তি হইল। তাহাদের উৎপত্তি ঐ সকল সত্ত্বগণ হইতেই, অন্য কোন সত্ত্ব হইতে নহে, সদৃশগণ হইতেই, অসদৃশগণ হইতে নহে, এবং উহা ধর্ম্মানুসারেই হইয়াছিল, অধর্ম্মানুসারে নহে। বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোক এবং পরলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

২৭। 'বাসেট্‌ঠ, ক্ষত্রিয়ও কায়, বাক্য এবং মনের দ্বারা দুরাচারে রত হইয়া, মিথ্যাদৃষ্টিসম্পন্ন হইয়া, ঐরূপ দৃষ্টির অনুযায়ী কর্ম্মের ফলে মরণান্তে দেহের বিনাশে অপায়-দুর্গতিসম্পন্ন বিনিপাত নিরয়ে উৎপন্ন হয়, ব্রাহ্মণ, বৈশ্য, শূদ্র, শ্রমণও ঐরূপ আচরণের ফলে ঐরূপ গতি প্রাপ্ত হয়।

২৮। 'বাসেট্‌ঠ, ক্ষত্রিয়ও কায়, বাক্য এবং মনের দ্বারা সদাচারে রত হইয়া, সম্যক দৃষ্টিসম্পন্ন হইয়া, ঐরূপ দৃষ্টির অনুযায়ী কর্ম্মের ফলে মরণান্তে দেহের বিনাশে সুগতিসম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হয়, ব্রাহ্মণ, বৈশ্য, শূদ্র, শ্রমণও ঐরূপ আচরণের ফলে ঐরূপ গতি প্রাপ্ত হয়।

২৯। 'বাসেট্‌ঠ, ক্ষত্রিয়ও কায, বাক্য ও মনের দ্বারা দ্বয-কারী[১] হয, মিশ্র-দৃষ্টিসম্পন্ন হয এবং ঐরূপ দৃষ্টির অনুসরণ করিয়া তদনুযায়ী কর্ম্মের ফলে মরণান্তে দেহের বিনাশে সুখ-দুঃখ বেদনা অনুভব করে। ব্রাহ্মণ, বৈশ্য, শূদ্র, শ্রমণও ঐরূপ আচরণের ফলে ঐরূপ গতি প্রাপ্ত হয়।

৩০। 'বাসেট্‌ঠ, ক্ষত্রিয়ও কায-সংযত, বাক্-সংযত, চিত্তসংযত হইয়া সপ্ত বোধিপক্ষীয় ধর্ম্মের ভাবনা করিয়া ইহলোকেই পরিনির্ব্বাণ লাভ করে। ব্রাহ্মণ, বৈশ্য, শূদ্র ও শ্রমণও ঐরূপ আচরণের ফলে ইহলোকেই পরিনির্ব্বাণ লাভ করে।

৩১। 'বাসেট্‌ঠ, এই চতুর্ব্বর্ণের মধ্যে যিনি ভিক্ষু, অর্হৎ, ক্ষীণাস্রব, কৃত-কৃত্য, ভারমুক্ত, সদর্থ-প্রাপ্ত, ভববন্ধন-মুক্ত, সম্যক-জ্ঞান-বিমুক্ত হন, তিনি উহাদের মধ্যে শ্রেষ্ঠ আখ্যা লাভ করেন, এবং তাহা ধর্ম্মানুসারেই হইয়া থাকে, অধর্ম্মানুসারে নহে। বাসেট্‌ঠ, মনুষ্যের মধ্যে ইহলোকে এবং পরলোকে ধর্ম্মই শ্রেষ্ঠ।

৩২। 'বাসেট্‌ঠ, ব্রহ্মা সনৎকুমারও এই গাথার উচ্চারণ করিয়াছেন—

"যাহারা গোত্র-সেবী তাহাদের মধ্যে ক্ষত্রিয় শ্রেষ্ঠ,
যিনি বিদ্যাচরণ-সম্পন্ন, তিনি দেব-মনুষ্যের মধ্যে শ্রেষ্ঠ।"

বাসেট্‌ঠ, ব্রহ্মা সনৎকুমার কর্ত্তৃক গীত সেই গাথা সুগীত, দুর্গীত নহে: সুভাষিত, দুর্ভাষিত নহে; অর্থ-সংহিত, নিরর্থক নহে। আমিও উহার অনুমোদন করি। আমিও কহি—

"যাহারা গোত্র-সেবী তাহাদের মধ্যে ক্ষত্রিয় শ্রেষ্ঠ,
যিনি বিদ্যাচরণ-সম্পন্ন, তিনি দেব-মনুষ্যের মধ্যে শ্রেষ্ঠ।"

ভগবান এইরূপ কহিলেন। বাসেট্‌ঠ ও ভারদ্বাজ আনন্দিত হইয়া ভগবদ্বাক্যের অভিনন্দন করিলেন।

। অগ্‌গঞ্‌ঞ সুত্রান্ত সমাপ্ত।

---

১ পাপ ও পুণ্য উভযবিধ কর্ম্মের কারক।

## ২৮। সম্পসাদনীয় সুত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। এক সময় ভগবান নালন্দায় পাবারিক[1] আম্রবনে অবস্থান করিতে-ছিলেন। ঐ সময় আয়ুষ্মান সারিপুত্র ভগবানের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে অভিবাদনান্তে একপ্রান্তে উপবেশন করিলেন। তৎপরে তিনি ভগবানকে কহিলেন[2] ঃ

'দেব, আমি আপনার প্রতি এতই শ্রদ্ধাবান যে আমার মতে উচ্চতর জ্ঞান সম্বন্ধে আপনার অপেক্ষা শ্রেষ্ঠতর কখনও কেহই ছিলনা, কখনও হইবে না এবং এখনও নাই।'

'সারিপুত্র, তোমার বাক্য সুন্দর ও সুস্পষ্ট, তুমি সত্যই সিংহনাদ করিয়াছ। তাহা হইলে অতীতে যাঁহারা অর্হৎ সম্যক সম্বুদ্ধ হইয়াছিলেন, স্বচিত্তে তাঁহাদের চিত্ত পরিজ্ঞাত হইয়া, তুমি জানিয়াছ তাঁহারা কিরূপ শীলসম্পন্ন, কিরূপ মতবিশিষ্ট, কিরূপ প্রজ্ঞার অধিকারী ছিলেন, কিরূপ তাঁহাদের জীবন যাত্রার প্রণালী ছিল এবং কিরূপ মুক্তি তাঁহারা লাভ করিয়াছিলেন?'

'ভন্তে, তাহা নহে।'

'তবে কি ভবিষ্যতে যাঁহারা অর্হৎ সম্যক সম্বুদ্ধ হইবেন, স্বচিত্তে তাঁহাদের চিত্ত পরিজ্ঞাত হইয়া, তুমি জানিয়াছ তাঁহারা কিরূপ শীলসম্পন্ন কিরূপ মতবিশিষ্ট, কিরূপ প্রজ্ঞার অধিকারী হইবেন, কিরূপ তাঁহাদের জীবন যাত্রার প্রণালী হইবে এবং কিরূপ মুক্তি তাঁহারা লাভ করিবেন?'

'ভন্তে, তাহা নহে।'

'তাহা হইলে, সারিপুত্র, বর্ত্তমানে আমি অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, তুমি স্বচিত্তে আমার চিত্ত পরিজ্ঞাত হইয়া জানিয়াছ আমি কিরূপ শীলসম্পন্ন, কিরূপ মতবিশিষ্ট, কিরূপ প্রজ্ঞার অধিকারী, কিরূপ আমার জীবন যাত্রার প্রণালী এবং কিরূপ মুক্তি আমি লাভ করিয়াছি?'

'ভন্তে, তাহা নহে।'

---

১ জনৈক ধনী শ্রেষ্ঠী। ২ দ্বিতীয় খণ্ড, মহাপরিনির্ব্বাণ স্যুত্রান্ত, পদচ্ছেদ সং ১৬ দ্রষ্টব্য।

'সারিপুত্র, তাহা হইলে অতীত, ভবিষ্যত ও বর্ত্তমান বুদ্ধগণ সম্বন্ধে তোমার চেত-পর্য্যায জ্ঞান্ নাই্, তবে কিরূপে তুমি এইরূপ মহৎ ও স্পষ্ট উক্তি করিলে, এরূপ সিংহনাদ করিলে'?'

২। 'ভন্তে, অতীত ভবিষ্যত ও বর্ত্তমান বুদ্ধগণ সম্বন্ধে আমার চেত-পর্য্যায জ্ঞান নাই্, তথাপি, ভন্তে, ধর্ম্ম-অন্বয আমার বিদিত। মনে করুন কোন রাজার সীমান্তে স্থিত নগরী সুদৃঢ় ভিত্তির উপর গঠিত, দুর্ভেদ্য প্রাচীর বেষ্টিত, উহার মাত্র একটি দ্বার; রাজা সেখানে বন্ধু ভিন্ন অপর সকলের প্রবেশ নিষিদ্ধ করিবার জন্য চতুর, দক্ষ এবং বুদ্ধিমান প্রহরী নিযুক্ত করিযাছেন। রাজা নগরাভিমুখী পথগুলি পরিদর্শনে যাইযা প্রাকারে এমন কোনও সন্ধি-অথবা বিবর দেখিতে পাইলেন না যাহার মধ্য দিযা বিড়ালের ন্যায একটি ক্ষুদ্র প্রাণীও বাহির হইতে পারে। তিনি চিন্তা করিলেন,—"যে সকল বৃহত্তর প্রাণী এই নগরে প্রবেশ করিবে অথবা উহা হইতে নিষ্ক্রান্ত হইবে, তাহারা সকলেই এই দ্বার দিয়া প্রবেশ করিবে অথবা নিষ্ক্রান্ত হইবে।" ভন্তে, এইরূপেই ধর্ম্মার্থ আমার বিদিত। অতীতে যাঁহারা অর্হত, সম্যক সম্বুদ্ধ হইয়াছিলেন—সেই সকল ভগবান চিত্তের উপক্লেশ-ভূত, প্রজ্ঞার দৌর্ব্বল্যজনক পঞ্চনীবরণ পরিহার করিযা, চতুর্ব্বিধ স্মৃতিপ্রস্থানে সুপ্রতিষ্ঠিত হইয়া, যথারূপে সপ্ত বোধ্যঙ্গের ভাবনা করিয়া অনুত্তর সম্যক সম্বোধি প্রাপ্ত হইযাছিলেন। যাঁহারা ভবিষ্যতে অর্হৎ সম্যক সম্বুদ্ধ হইবেন তাঁহারাও ঐরূপেই সম্যক সম্বোধি লাভ করিবেন। এক্ষণে ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধ, তিনিও ঐরূপেই সম্যক সম্বোধি প্রাপ্ত হইযাছেন। ভন্তে, আমি ধর্ম্ম শ্রবণার্থে একসময এইস্থানে ভগবানের নিকট উপস্থিত হইযাছিলাম। ঐ সময ভগবান সুন্দর-অসুন্দর বিভক্ত করিযা আমাকে উত্তরোত্তর প্রণীত প্রণীত ধর্ম্মের উপদেশ দিযাছিলেন। ভন্তে, ভগবান আমাকে যে যে ধর্ম্মের উপদেশ দিযাছিলেন, ঐ সকলে জ্ঞান লাভ করিয়া উহাদের মধ্যে আমি একটির পূর্ণতা সাধন করিয়াছিলাম, আমি ভগবানের প্রতি শ্রদ্ধাপূর্ণ হইযাছিলাম—"ভগবান সম্যক সম্বুদ্ধ, ভগবান কর্তৃক ধর্ম্ম স্বাখ্যাত, সঙ্ঘ সুপ্রতিপন্ন।"

৩। 'পুনশ্চ, ভন্তে, ভগবান কুশলধর্ম্ম সম্বন্ধে যে উপদেশ দান করেন তাহা অতুলনীয। এই সকল কুশলধর্ম্ম[১],—যথা চতুর্ব্বিধ স্মৃতি-প্রস্থান,

১ সপ্ত-ত্রিংশতি বোধিপক্ষীয ধর্ম্ম।

চতুর্ব্বিধ সম্যক-প্রধান, চতুর্ব্বিধ-ঋদ্ধিপাদ, পঞ্চ-ইন্দ্রিয়, পঞ্চবল, সপ্ত বোধ্যঙ্গ, আর্য্য অষ্টাঙ্গিক মার্গ। ইহার অনুশীলনে ভিক্ষু আস্রবসমূহের ক্ষয়হেতু অনাস্রবচিত্তবিমুক্তি ও প্রজ্ঞাবিমুক্তি এই জগতেই স্বয়ং জানিয়া ও সাক্ষাত করিয়া বিহার করেন। ভন্তে, কুশল ধর্ম্ম সম্বন্ধে ইহার তুলনা নাই। ভগবান তাহা সম্পূর্ণরূপে অবগত আছেন। ভগবান যাহা অশেষে জ্ঞাত আছেন তাহার অধিক জানিবার এমন কিছুই নাই যাহা জানিয়া অন্য শ্রমণ অথবা ব্রাহ্মণ কুশলধর্ম্ম সম্বন্ধে ভগবান অপেক্ষা অধিকতর জ্ঞানসম্পন্ন হইবে।

৪। 'পুনশ্চ, ভন্তে, ভগবান আযতন-প্রজ্ঞপ্তি বিষয়ে যে উপদেশ দান করেন তাহাও অতুলনীয়। এই সকল ছয় আধ্যাত্মিক এবং বাহির আযতন-সমূহ ঃ—চক্ষু ও রূপ, শ্রোত্র এবং শব্দ, ঘ্রাণ এবং গন্ধ, জিহ্বা এবং রস, কায় এবং স্পর্শ, মন এবং ধর্ম্ম। ভন্তে, আযতন-প্রজ্ঞপ্তি বিষয়ে ইহা অতুলনীয়। ভগবান তাহা সম্পূর্ণরূপে অবগত আছেন। ভগবান যাহা অশেষে জ্ঞাত আছেন তাহার অধিক জানিবার এমন কিছুই নাই যাহা জানিয়া অন্য শ্রমণ অথবা ব্রাহ্মণ আযতন-প্রজ্ঞপ্তি বিষয়ে ভগবান অপেক্ষা অধিকতর জ্ঞানসম্পন্ন হইবে।

৫। 'পুনশ্চ, ভন্তে, ভগবান গর্ভপ্রবেশ সম্বন্ধে যে উপদেশ দান করেন তাহাও অতুলনীয়। ভন্তে, এই চারি প্রকার গর্ভপ্রবেশ ঃ—কেহ সম্মূঢ়াবস্থায় মাতৃগর্ভে প্রবেশ করে, ঐ অবস্থায় তথায় অবস্থান করে, ঐ অবস্থায় ঐ স্থান হইতে নিষ্ক্রান্ত হয়। ইহা প্রথম প্রকার গর্ভপ্রবেশ। পুনরায়, ভন্তে, কেহ সজ্ঞানে মাতৃগর্ভে প্রবেশ করে, সম্মূঢ়াবস্থায় তথায় অবস্থান করে, সম্মূঢ়াবস্থায় তথা হইতে নিষ্ক্রান্ত হয়। ইহা দ্বিতীয় প্রকার গর্ভপ্রবেশ। পুনশ্চ, ভন্তে, কেহ সজ্ঞানে মাতৃগর্ভে প্রবেশ করে, ঐ অবস্থায় তথায় অবস্থান করে, সম্মূঢ়াবস্থায় তথা হইতে নিষ্ক্রান্ত হয়। ইহা তৃতীয় প্রকার গর্ভপ্রবেশ। পুনশ্চ, ভন্তে, কেহ সজ্ঞানে মাতৃগর্ভে প্রবেশ করে, ঐ অবস্থায় তথায় অবস্থান করে, ঐ অবস্থায় তথা -হইতে নিষ্ক্রান্ত হয়। ইহা চতুর্থ প্রকার গর্ভপ্রবেশ[১] ভন্তে, গর্ভপ্রবেশের বিষয়ে ইহার তুলনা নাই।

---

১ টীকাকার বুদ্ধ ঘোষের মতে এই চারিপ্রকার গর্ভপ্রবেশ যথাক্রম (১) মনুষ্য সাধারণের, (২) অশীতি সংখ্যক মহাথেরগণের, (৩) কোন বুদ্ধের, পচ্চেক বুদ্ধগণের এবং বোধিসত্ত্বগণের অগ্রশ্রাবকদ্বয়ের, (৪) সর্ব্বজ্ঞ বোধিসত্ত্বগণের (যাঁহারা পুনর্জন্মের শেষ জন্মে উপনীত হইয়াছে) পুনর্জন্মকালীন মানসিক অভিব্যক্তি।

৬। 'পুনশ্চ, ভন্তে, ভগবান পরচিত্ত উদ্ঘাটন সম্বন্ধে যে উপদেশ দান করেন তাহাও অতুলনীয়। উহা চারি প্রকারে কৃত হয়, যথা—কেহ নিমিত্তের দ্বারা পরচিত্ত প্রকাশ করে—এইরূপ তোমার মন, এইস্থানে তোমার মন, এইরূপ তোমার চিত্ত। সে যতই প্রকাশ করুক তাহার উক্তি ঐ প্রকারই হইবে, অন্যপ্রকার নহে, ইহাই প্রথম প্রকার পরচিত্ত উদ্ঘাটন। পুনশ্চ, ভন্তে, কেহ, নিমিত্তের দ্বারা পরচিত্ত প্রকাশ না করিয়া, মনুষ্য, অমনুষ্য অথবা দেবতাগণের শব্দ শ্রবণ করিয়া উহা করিয়া থাকে—এইরূপ তোমার মন, এইস্থানে তোমার মন, এইরূপ তোমার চিত্ত। সে যতই প্রকাশ করুক তাহার উক্তি ঐ প্রকারই হইবে, অন্যপ্রকার নহে, ইহা দ্বিতীয় প্রকার পরচিত্ত-উদ্ঘাটন। পুনশ্চ, ভন্তে, কেহ নিমিত্তের দ্বারাও পরচিত্ত প্রকাশ করে না, মনুষ্য, অমনুষ্য অথবা দেবতাগণের শব্দ শ্রবণ করিয়াও উহা করে না, কিন্তু বিতর্ক এবং বিচারবতের বিতর্ক-বিস্ফার শব্দ শ্রবণ করিয়া উহা করিয়া থাকে—এইরূপ তোমার মন, এইস্থানে তোমার মন, এইরূপ তোমার চিত্ত। সে যতই প্রকাশ করুক তাহার উক্তি ঐ প্রকারই হইবে, অন্যপ্রকার নহে, ইহা তৃতীয় প্রকার পরচিত্ত-উদ্ঘাটন। পুনশ্চ, ভন্তে, কেহ নিমিত্তের দ্বারাও পরচিত্ত প্রকাশ করেনা, মনুষ্য, অমনুষ্য অথবা দেবতাগণের শব্দ শ্রবণ করিয়াও উহা করে না, বিতর্ক-বিচারবতের বিতর্ক-বিস্ফার শব্দ শ্রবণ করিয়াও উহা করেনা, কিন্তু অবিতর্ক অবিচার সমাধি সম্পন্নের চিত্ত দ্বারা অপরের চিত্ত-পর্য্যায় অবগত হয়—এই পুরুষের মানসিক সংস্কার যেরূপে প্রণিহিত, সেইরূপে সে পরমুহূর্ত্তে এই এই প্রকার বিতর্ক করিবে। সে যতই প্রকাশ করুক তাহার উক্তি ঐ প্রকারই হইবে, অন্যপ্রকার নহে, ইহা চতুর্থ প্রকার পরচিত্ত-উদ্ঘাটন। ভন্তে, পরচিত্ত উদ্ঘাটনের বিষয়ে ইহার তুলনা নাই।

৭। 'পুনশ্চ, ভন্তে, ভগবান দর্শন-সমাপত্তি বিষয়ে যে উপদেশ দান করেন তাহাও অতুলনীয়। ভন্তে, চারি প্রকার দর্শন সমাপত্তি,—কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ, উদ্যোগ, অনুযোগ, অপ্রমাদ, সম্যক চিন্তার দ্বারা এরূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, ঐরূপে সমাধির অবস্থায় তিনি এই দেহকে পদতল হইতে ঊর্দ্ধে এবং মস্তকের কেশাগ্র হইতে নিম্নে ত্বক-পরিবেষ্টিত নানাপ্রকার অশুচির আধার রূপে প্রত্যবেক্ষণ করেন ঃ এই দেহে কেশ, লোম, নখ, দন্ত, ত্বক, মাংস, স্নায়ু, অস্থি, মজ্জা, মূত্রাশয, হৃদ-যন্ত্র, যকৃৎ, পিত্ত-কোষ, প্লীহা, বায়ু-কোষ, অন্ত্র, অন্ত্রগুণ, উদর, করীষ, পিত্ত, শ্লেষ্মা, পূয, লোহিত, স্বেদ, মেদ, অশ্রু,

বসা, খেল, নাসামল, লসীকা, মূত্র আছে। ইহা প্রথম দর্শনসমাপত্তি। পুনশ্চ, ভন্তে, ঐ শ্রমণ অথবা ব্রাহ্মণ পূর্ব্বোক্তরূপ চিত্ত-সমাধিতে উপনীত হইযা সেই প্রত্যবেক্ষণ সমাপ্তে আবও অগ্রসব হইযা চর্ম্ম-মাংস-রক্তাবৃত পুরুষ-কঙ্কাল প্রত্যবেক্ষণ কবেন। ইহা দ্বিতীয দর্শন-সমাপত্তি। ভন্তে, পুনশ্চ, ঐরূপ শ্রমণ অথবা ব্রাহ্মণ আবও অগ্রসব হইযা ইহলোক ও পবলোক উভযত্র অবিচ্ছিন্ন-রূপে প্রতিষ্ঠিত পুরুষেব বিজ্ঞান-স্রোত প্রত্যবেক্ষণ কবেন। ইহা তৃতীয দর্শন-সমাপত্তি। পুনশ্চ, ভন্তে, তিনি আবও অগ্রসব হইযা দেখিতে পান ঐ বিজ্ঞান স্রোত ইহলোক এবং পবলোকে অপ্রতিষ্ঠিত[১]। ইহা চতুর্থ দর্শন সমাপত্তি। ভন্তে, দর্শন-সমাপত্তি বিষযে ইহাব তুলনা নাই।

৮। 'পুনশ্চ, ভন্তে, ভগবান পুদ্গল প্রজ্ঞপ্তি-সম্বন্ধে যে উপদেশ দান কবেন, তাহাও অতুলনীয। ভন্তে, এই সাত পুদ্গল,—উভযভাগ[২]-বিমুক্ত, প্রজ্ঞা-বিমুক্ত, কাযানুদর্শী, দৃষ্টিপ্রাপ্ত, শ্রদ্ধা-বিমুক্ত, ধর্ম্মানুসাবী, শ্রদ্ধানু-সাবী। ভন্তে, পুদ্গল-প্রজ্ঞপ্তি সম্বন্ধে ইহাব তুলনা নাই।

৯। 'পুনশ্চ, ভন্তে, ভগবান প্রধান সমূহ সম্বন্ধে যে উপদেশ দেন তাহাও অতুলনীয। বোধ্যঙ্গ এই সাত প্রকাব :—স্মৃতি-সম্বোধ্যঙ্গ, ধর্ম্মবিচয-সম্বোধ্যঙ্গ, বীর্য্য-সম্বোধ্যঙ্গ, প্রীতি-সম্বোধ্যঙ্গ, প্রশ্রব্ধি-সম্বোধ্যঙ্গ, সমাধি-সম্বোধ্যঙ্গ, উপেক্ষা সম্বোধ্যঙ্গ। ভন্তে, প্রধানসমূহ সম্বন্ধে ইহা অতুলনীয।

১০। 'পুনশ্চ, ভন্তে, ভগবান প্রতিপদা সমূহ সম্বন্ধে যে উপদেশ দান কবেন, তাহাও অতুলনীয। এই সকল চাবি প্রতিপদা :—দুঃসাধ্য এবং বিলম্বিত-জ্ঞানপ্রসূ প্রতিপদা, দুঃসাধ্য এবং ত্ববিতে জ্ঞানদাযী প্রতিপদা, সুসাধ্য এবং বিলম্বিত-জ্ঞানপ্রসূ প্রতিপদা, সুসাধ্য এবং ত্ববিতে জ্ঞানদাযী প্রতিপদা। ইহাদেব মধ্যে প্রথমোক্ত প্রতিপদা দুঃসাধ্যতা এবং ধীবগামিতা উভয কাবণেই হীন উক্ত হয, দ্বিতীয প্রতিপদা দুঃসাধ্যতাব নিমিত্ত হীন কথিত হয, তৃতীয প্রতিপদা ধীবগামিতাব নিমিত্ত হীন কথিত হয, চতুর্থ প্রতিপদা সুসাধ্যতা এবং ক্ষিপ্রগতি এই উভয কাবণেই উৎকৃষ্ট কথিত হয, ভন্তে, প্রতিপ্রদা সমূহ সম্বন্ধে ইহাব তুলনা নাই।

১১। 'পুনশ্চ, ভন্তে, বাক্ সমাচাব বিষযে ভগবানেব উপদেশ অতুল-

১ ইহা অবহতেব বিজ্ঞান, তাঁহাব উপব কর্ম্ম এবং কর্ম্মফলেব প্রভাব নাই।

২ নামরূপ।

নীয। কেহ মিথ্যাবাদ-উপসংহিত বাক্য কহেন না, জযাপেক্ষী হইযা ভেদ-জনক, পিশুন, ক্রোধজনক বাক্য কহেন না, যথাসময়ে জ্ঞানগর্ভ মূল্যবান বাক্য কহিয়া থাকেন। বাক্-সমাচাব বিষযে ইহা অতুলনীয়।

১২। 'পুনশ্চ, ভন্তে, মনুষ্যেব শীলাচাব সম্বন্ধে ভগবানেব উপদেশ অতুলনীয। কেহ সৎ, শ্রদ্ধাবান হইযা থাকেন, কুহক ও লপক হন না, নৈমিত্তিক হন না, নিষ্পেষিক হন না, লাভোপরি লাভগৃধ্নু হন না, রক্ষিতেন্দ্রিয হন, ভোজনে মাত্রাজ্ঞ হন, অপক্ষপাতী, জাগর্য্যানুযুক্ত, অতন্দ্রিত, বীর্য্যবান, ন্যায-প্রতিপন্ন, স্মৃতিমান, বাক্-পটু, গতিমান, ধৃতিমান, মতিমান হন, পার্থিব ভোগে লোভপরাযণ হন না, অবহিত ও প্রাজ্ঞ হন। ভন্তে, মনুষ্যের শীলাচাব সম্বন্ধে ইহা অতুলনীয।

১৩। 'ভন্তে, পুনশ্চ, অনুশাসন-বিধি সম্বন্ধে ভগবানের যে উপদেশ তাহা অতুলনীয। চাবি অনুশাসন বিধি। ভগবান সম্যক মনঃসংযোগ দ্বাবা প্রত্যেক মনুষ্যকে জানিতে পারেন—ঐ মনুষ্য শিক্ষানুরূপ আচবণ-সম্পন্ন হইযা ত্রিবিধ সংযোজনেব ক্ষযহেতু স্রোতাপন্ন হইযা দুর্গতিমুক্ত নিযত সম্বোধিপরাযণ হইবেন। ঐরূপে ভগবান জানিতে পারেন—এই মনুষ্য শিক্ষানুরূপ আচবণসম্পন্ন হইযা ত্রিবিধ সংযোজনেব ক্ষযহেতু রাগ, দ্বেষ ও মোহেব নাশে সকৃদাগামী হইযা মাত্র একবার এই জগতে আগমন করিযা দুঃখেব অন্তসাধন করিবেন; এই মনুষ্য শিক্ষানুরূপ আচবণসম্পন্ন হইযা পঞ্চ অবরভাগীয সংযোজনেব ক্ষযহেতু স্বর্গলোকে উৎপন্ন হইবেন এবং ঐস্থান হইতে পুনরাগমন না করিযা তথায পরিনির্ব্বাণপ্রাপ্ত হইবেন; এই মনুষ্য শিক্ষানুরূপ আচবণসম্পন্ন হইযা আস্রবসমূহেব ক্ষয়হেতু অনাস্রব চিত্ত-বিমুক্তি এবং প্রজ্ঞাবিমুক্তি এই জগতেই স্বযং জানিযা ও উপলব্ধি করিযা বিহাব করিবেন। ভন্তে, অনুশাসনবিধি সম্বন্ধে ভগবানেব এই উপদেশ অতুলনীয।

১৪। 'পুনশ্চ, ভন্তে, মনুষ্যেব বিমুক্তিবিষযক জ্ঞানে ভগবানেব উপদেশ অতুলনীয। ভগবান সম্যক মনঃসংযোগেব দ্বাবা প্রত্যেক মনুষ্যকে জানিতে পারেন,—এই মনুষ্য ত্রিবিধ সংযোজনেব ক্ষযহেতু স্রোতাপন্ন হইযা দুর্গতি-মুক্ত নিযত সম্বোধিপরায়ণ; এই মনুষ্য ত্রিবিধ সংযোজনের ক্ষযহেতু রাগ, দ্বেষ ও মোহেব নাশে সকৃদাগামী হইয়া মাত্র একবার এই জগতে আগমন করিযা দুঃখেব অন্ত সাধন করিবেন, এই মনুষ্য পঞ্চ অবরভাগীয

সংযোজনেব ক্ষযহেতু স্বর্গলোকে উৎপন্ন হইবেন এবং ঐস্থান হইতে পুনবাগমন না কবিযা তথায পবিনির্ব্বাণপ্রাপ্ত হইবেন ; ' এই মনুষ্য আস্রবসমূহেব ক্ষযহেতু অনাস্রব চিত্ত-বিমুক্তি এবং প্রজ্ঞাবিমুক্তি এই জগতেই স্বযং জানিয়া ও উপলব্ধি কবিযা বিহাব কবিবেন। ভন্তে, মনুষ্যেব বিমুক্তি বিষযক জ্ঞান সম্বন্ধে ইহা অতুলনীয।

১৫। 'পুনশ্চ, ভন্তে, শাশ্বতবাদ সম্বন্ধে ভগবানেব উপদেশ অতুলনীয। ভন্তে, শাশ্বতবাদ ত্রিবিধ। কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ, উদ্যোগ, অনুযোগ, অপ্রমাদ, সম্যক চিন্তাব দ্বাবা এবূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, এইবূপ সমাধিব অবস্থায তিনি অনেক পূর্ব্ব-নিবাস স্মবণ কবেন—এক জন্ম, দুই জন্ম, তিন, চাবি, পাঁচ, দশ, বিশ, ত্রিশ, চল্লিশ, পঞ্চাশ, একশত, এক সহস্র, এক লক্ষ, অনেক শত, অনেক সহস্র, অনেক লক্ষ জন্ম। "অমুক স্থানে আমাব এই নাম, এই গোত্র, এই বর্ণ, এইবূপ আহাব ছিল, আমি এই প্রকাব সুখদুঃখ অনুভব কবিযাছিলাম, এত বৎসব আমাব আযু ছিল। সেখান হইতে চ্যুত হইযা আমি অমুক স্থানে জন্মিযাছিলাম। তথায আমাব এই নাম, এই গোত্র, এই বর্ণ, এইবূপ আহাব ছিল, আমি এই প্রকাব সুখদুঃখ অনুভব কবিযাছিলাম, এত বৎসব আমাব আযু ছিল। সেই স্থান হইতে চ্যুত হইযা এই স্থানে জন্মিযাছি।" এইবূপ বহুবিধ পূর্ব্বজন্মেব আকাব ও প্রকাব তিনি স্মবণ কবেন[১]। তৎপবে তিনি কহেন, "অতীত কালে জগতেব সংবর্ত্ত ও বিবর্ত্ত উভযই আমাব জ্ঞাত, ভবিষ্যতে জগতেব সংবর্ত্ত অথবা বিবর্ত্ত হইবে তাহা আমাব জ্ঞাত নহে। আত্মা ও জগত শাশ্বত, অপবিণামী, কুটস্থ এবং অচল, যদিও সত্ত্বগণ জন্ম হইতে জন্মান্তবে গমন কবে, চ্যুত হয এবং পুনর্ব্বাব উৎপন্ন হয, তথাপি অস্তিত্ব শাশ্বত।" ইহা প্রথম শাশ্বতবাদ। পুনশ্চ, ভন্তে, কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ, উদ্যোগ ··অনেক পূর্ব্বনিবাস স্মবণ কবেন—যথা এক সংবর্ত্ত-বিবর্ত্ত, দুই, তিন চাবি, পাঁচ, দশ, বিশ সংবর্ত্ত-বিবর্ত্ত। "অমুক স্থানে আমাব এই নাম···এই স্থানে জন্মিযাছি।" এইবূপ বহু পূর্ব্বজন্মেব আকাব ও প্রকাব তিনি স্মবণ কবেন। তৎপবে তিনি কহেন, 'অতীতকালে জগতেব সংবর্ত্ত ও বিবর্ত্ত উভযই আমাব জ্ঞাত, ভবিষ্যতে জগতেব সংবর্ত্ত অথবা বিবর্ত্ত হইবে তাহাও আমাব জ্ঞাত। আত্মা ও জগত শাশ্বত,

১ দীঘ নিকায প্রথম খণ্ড ব্রহ্মজাল সূত্র দ্রষ্টব্য।

অপরিণামী, কুটস্থ এবং অচল ; যদিও সত্ত্বগণ জন্ম হইতে জন্মান্তরে গমন করে চ্যুত হয় এবং পুনর্ব্বার উৎপন্ন হয়, তথাপি অস্তিত্ব শাশ্বত।" ইহা দ্বিতীয় শাশ্বতবাদ। পুনশ্চ, ভন্তে, কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ, উদ্যোগ...অনেক পূর্ব্বনিবাস স্মরণ করেন—যথা দশ সংবর্ত্ত-বিবর্ত্ত, বিশ, ত্রিশ, চল্লিশ সংবর্ত্ত-বিবর্ত্ত। "অমুক স্থানে আমার এই নাম...এই স্থানে জন্মিয়াছি।" এইরূপ বহু পূর্ব্বজন্মের আকার ও প্রকার তিনি স্মরণ করেন। তৎপরে তিনি কহেন, "অতীতকালে জগতের সংবর্ত্ত ও বিবর্ত্ত উভয়ই আমার জ্ঞাত, ভবিষ্যতে জগতের সংবর্ত্ত অথবা বিবর্ত্ত হইবে তাহাও আমার জ্ঞাত। আত্মা ও জগত শাশ্বত তথাপি অস্তিত্ব শাশ্বত। ইহা তৃতীয় শাশ্বত-বাদ। ভন্তে, শাশ্বত-বাদ বিষয়ে ইহা অতুলনীয়।

১৬। 'পুনশ্চ, ভন্তে, ভগবান পূর্ব্বনিবাসানুস্মৃতি-জ্ঞান সম্বন্ধে যে উপদেশ দান করেন, তাহা অতুলনীয়ঃ কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ... এরূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, ঐরূপ সমাধির অবস্থায় তিনি অনেক পূর্ব্ব জন্ম স্মরণ করেন,—যথা এক জন্ম, দুই জন্ম, তিন, চারি, পাঁচ, দশ, বিশ, ত্রিশ, চল্লিশ, পঞ্চাশ, একশত, এক সহস্র, এক লক্ষ জন্ম, অনেক সংবর্ত্ত-কল্প, অনেক বিবর্ত্ত-কল্প, অনেক সংবর্ত্ত-বিবর্ত্ত কল্প। "অমুকস্থানে আমার এইস্থানে উৎপন্ন হইয়াছি। এইরূপে বহু পূর্ব্বজন্ম এবং ঐ সকলের পূর্ণ বিবরণ স্মরণ করেন। ভন্তে, দেবতাগণ আছেন যাঁহাদের আয়ু গণনার দ্বারা অথবা অনুমান দ্বারা নির্ণয় করা যায় না, তথাপি পূর্ব্বে তাঁহাদের যেরূপ জন্মই হইয়া থাকুক—রূপী, অরূপী, সংজ্ঞী, অসংজ্ঞী অথবা নৈবসংজ্ঞী-নাসংজ্ঞী—তাঁহারা ঐ সকল পূর্ব্ব জন্মের পূর্ণ বিবরণ স্মরণ করেন।

১৭। 'পুনশ্চ, ভন্তে, প্রাণীগণের চ্যুতি ও উৎপত্তি বিষয়ে জ্ঞান সম্বন্ধে ভগবানের উপদেশ অতুলনীয়। কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ...এরূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, ঐরূপ সমাধির অবস্থায় তিনি বিশুদ্ধ, লোকাতীত, দিব্যচক্ষুদ্বারা সত্ত্বগণের চ্যুতি ও উৎপত্তি দর্শন করেন ; কর্ম্মানুযায়ী গতিপ্রাপ্ত সত্ত্বগণের মধ্যে হীন ও উত্তমকে, সুবর্ণ দুর্ব্বর্ণ বিশিষ্টকে, সুগত ও দুর্গতকে জানিতে পারেনঃ "ভদ্রগণ, এই এই সত্ত্ব কায়িক, বাচসিক ও মানসিক দুরাচারসম্পন্ন, আর্য্যগণের অপবাদক, মিথ্যাদৃষ্টি সমন্বিত, মিথ্যাদৃষ্টি হইতে উদ্ভূত কর্ম্মপ্রাপ্ত ; মরণান্তে দেহের বিনাশে উহারা অপায়-দুর্গতি-বিনিপাত নিরয়ে উৎপন্ন হইয়াছে। কিন্তু এই এই সত্ত্ব কায়িক, বাচসিক ও

মানসিক সদাচরণসম্পন্ন, তাঁহারা আর্য্যগণের অপবাদ হইতে বিরত, সম্যক-দৃষ্টি সমন্বিত, সম্যক দৃষ্টি হইতে উদ্ভূত কর্ম্মপ্রাপ্ত, মরণান্তে দেহের বিনাশে উঁহারা সুগতিপ্রাপ্ত হইয়া স্বর্গলোকে উৎপন্ন হইয়াছেন।” এইরূপে তিনি বিশুদ্ধ, লোকাতীত দিব্য চক্ষুদ্বারা জানিতে পারেন। ভন্তে, সত্ত্বগণের চ্যুতি-উৎপত্তি জ্ঞান সম্বন্ধে ইহা অতুলনীয়।

১৮। ‘পুনশ্চ, ভন্তে, নানাবিধ ঋদ্ধিবিষয়ে ভগবানের উপদেশ অতুলনীয়। ঋদ্ধি দুই প্রকার। এক প্রকার যাহা আস্রব-যুক্ত, উপাধি-যুক্ত, যাহা “অনার্য্য” উক্ত হয়। আর এক প্রকার যাহা আস্রব-হীন, উপাধি-হীন, যাহা ‘আর্য্য’ উক্ত হয়। প্রথমোক্ত ঋদ্ধি কি প্রকার? কোন শ্রমণ বা ব্রাহ্মণ উৎসাহ ··এরূপ চিত্ত-সমাধি প্রাপ্ত হন যে, ঐরূপ সমাধির অবস্থায় তিনি বহুবিধ ঋদ্ধি প্রাপ্ত হন—এক হইয়াও বহু হইতে সক্ষম হন, বহু হইয়াও পুনরায় এক হইতে সক্ষম হন, তাঁহার আবির্ভাব ও তিরোভাব হয়, আকাশে গমনের ন্যায় তিনি ভিত্তি, প্রাকার ও পর্ব্বতের গাত্র ভেদ করিয়া অপর পারে অবাধে গমন করেন, জলে উন্মজ্জন নিমজ্জনের ন্যায় ভূমিতেও উন্মজ্জন নিমজ্জন করেন, তিনি ভূমিতে গমনের ন্যায় জলতল ভেদ না করিয়া জলের উপর গমন করেন; তিনি পর্য্যঙ্কাবদ্ধ হইয়া পক্ষীর ন্যায় আকাশে গমন করেন, মহাপরাক্রমশালী, মহাবল চন্দ্র-সূর্য্যকে তিনি হস্ত দ্বারা স্পর্শ করেন, পরিমর্দ্দন করেন, সশরীরে ব্রহ্মলোক পর্য্যন্ত গমন করেন[১]। ইহাই আস্রব-যুক্ত, উপাধি-যুক্ত ঋদ্ধি যাহা ‘অনার্য্য’ কথিত হয়। আস্রব-হীন, উপাধি-হীন ঋদ্ধি যাহা ‘আর্য্য’ উক্ত হয় উহা কি প্রকার? ভিক্ষু যদি ইচ্ছা করেন “প্রতিকূলে অপ্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করিব,” তাহা হইলে তিনি ঐরূপ স্থানে অপ্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করেন। যদি তিনি ইচ্ছা করেন “অপ্রতিকূলে প্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করিব,” তাহা হইলে তিনি ঐরূপ স্থানে প্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করেন। যদি তিনি ইচ্ছা করেন, “প্রতিকূলে এবং অপ্রতিকূলে অপ্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করিব”, তাহা হইলে তিনি ঐরূপ স্থানে অপ্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করেন। যদি তিনি ইচ্ছা করেন, “অপ্রতিকূল এবং প্রতিকূলে প্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার করিব,” তাহা হইলে তিনি ঐরূপ স্থানে প্রতিকূল-সংজ্ঞী হইয়া বিহার

---

১ প্রথম খণ্ড, কেবদ্ধ সূত্র, দ্রষ্টব্য।

কবেন। যদি তিনি ইচ্ছা কবেন, "প্রতিকূল এবং অপ্রতিকূল উভয়ই বর্জ্জন পূর্ব্বক উপেক্ষা সম্পন্ন হইযা বিহাব কবিব," তাহা হইলে তিনি ঐরূপ স্থানে উপেক্ষা, স্মৃতি ও সম্প্রজ্ঞান সম্পন্ন হইযা বিহাব কবেন। ভন্তে, ইহাই আস্রব-হীন, উপাধি-হীন ঋদ্ধি যাহা 'আর্য্য' উক্ত হয়।

১৯। 'ঋদ্ধি বিষযে ইহা অতুলনীয। ইহা সম্পূর্ণরূপে ভগবানের জ্ঞাত। ভগবান যাহা অশেষে জ্ঞাত আছেন তাহাব অধিক জানিবাব এমন কিছুই নাই যাহা জানিয়া অন্য শ্রমণ অথবা ব্রাহ্মণ ঋদ্ধি সম্বন্ধে ভগবান অপেক্ষা অধিকতব জ্ঞান সম্পন্ন হইবেন।

২০। 'ভন্তে, শ্রদ্ধা ও বীর্য্য সম্পন্ন, স্থিবপ্রতিজ্ঞ, কুলপুত্রগণ পুরুষোচিত বল, বীর্য্য, পবাক্রম এবং ধৈর্য্য দ্বাবা যাহা লাভ কবেন, তাহা ভগবানেব লব্ধ। ভন্তে, যে কামসুখ ভোগহীন, ইতবসেবিত, সাধাবণজনীয, অনার্য্য, নিষ্ফল, ভগবান তাহাব অনুসবণ কবেন না, যাহা আত্মক্লমথবূপ দুঃখ, যাহা অনার্য্য এবং নিষ্ফল, তাহারও অনুসবণ কবেন না; ভগবান এই জগতেই সুখপ্রদায়ী চতুর্ব্বিধ উচ্চতর ধ্যান ইচ্ছানুসাবে, বিনা-কৃচ্ছে এবং বিনা আযাসে লাভ কবেন। ভন্তে, যদি আমাকে কেহ জিজ্ঞাসা কবে, "আবুস সাবিপুত্র! অতীতকালে সম্বোধি সম্বন্ধে ভগবানেব অপেক্ষা অধিকতব জ্ঞান সম্পন্ন কোন শ্রমণ অথবা ব্রাহ্মণ ছিলেন কি?" তাহা হইলে আমি কহিব "ছিলেন না।" "ভবিষ্যতে সম্বোধি সম্বন্ধে ভগবান অপেক্ষা অধিকতব জ্ঞান-সম্পন্ন কোন শ্রমণ বা ব্রাহ্মণ হইবেন কি?" এইবূপ জিজ্ঞাসিত হইলে আমি কহিব "হইবেন না।" "বর্ত্তমানে এমন কোন শ্রমণ অথবা ব্রাহ্মণ আছেন কি যিনি সম্বোধি সম্বন্ধে ভগবান অপেক্ষা অধিকতব জ্ঞান সম্পন্ন?" এইরূপ জিজ্ঞাসিত হইলে আমি কহিব "নাই"। ভন্তে, যদি কেহ আমাকে জিজ্ঞাসা কবে, "আবুস সারিপুত্র। অতীতকালে সম্বোধি বিষযে ভগবানেব সদৃশ কোন শ্রমণ অথবা ব্রাহ্মণ ছিলেন কি?" তাহা হইলে আমি কহিব "ছিলেন"। "ভবিষ্যতে ঐ বিষযে ভগবানেব সদৃশ কোন শ্রমণ অথবা ব্রাহ্মণ হইবেন কি?" এইবূপ জিজ্ঞাসিত হইলে আমি কহিব, "হইবেন"। "বর্ত্তমানে কোন শ্রমণ বা ব্রাহ্মণ আছেন কি যিনি ঐ বিষযে ভগবানেব সদৃশ?" এইবূপ জিজ্ঞাসিত হইলে আমি কহিব "নাই"। ভন্তে, যদি কেহ আমাকে জিজ্ঞাসা কবে "আয়ুষ্মান সাবিপুত্র কি হেতু একজনেব অনুমোদন কবেন, একজনেব করেন না?" তাহা হইলে আমি কহিব "আমি ভগবানের উপস্থিতিতে তাঁহাকে কহিতে শুনিয়াছি

এবং তাঁহাব নিকট হইতে গ্রহণ কবিযাছি ঃ 'অতীতে সম্বোধি বিষযে আমাব সদৃশ অবহন্ত সম্যক সম্বুদ্ধগণ হইযাছিলেন।' ঐবূপেই আমি ভগবানেব নিকট হইতে শ্রবণ ও গ্রহণ কবিযাছি ঃ 'ভবিষ্যতে সম্বোধি বিষযে আমাব সদৃশ অবহন্ত সম্যক সম্বুদ্ধগণ হইবেন।' ঐবূপেই আমি ভগবানেব নিকট হইতে শ্রবণ ও গ্রহণ কবিযাছি ঃ 'একই জগতে একই সমযে যে দুইজন অবহন্ত সম্যক সম্বুদ্ধ উৎপন্ন হইবেন ইহা অসম্ভব, এবূপ ঘটনাব অবকাশ নাই।" ভন্তে, উক্ত প্রকাবে জিজ্ঞাসিত হইযা এবং উক্ত প্রকাব উত্তব দিযা কি আমি ভগবদ্বাক্যেব যথাবূপ প্রকাশক হইব এবং অসত্য দ্বাবা উহাকে বিকৃত কবিব না? ধর্ম্মেব প্রকৃত মর্ম্ম প্রকাশ কবিব এবং কোন বাদশীল সহধর্ম্মী নিন্দা কবিবাব অবসব পাইবে না?'

'সাবিপুত্র, ঐবূপ উত্তব দিযা তুমি যথার্থই আমাব বাক্যেব সত্যানুবূপ প্রকাশক হইবে এবং অসত্যাবৃত কবিযা উহাকে বিকৃত কবিবে না, কোন বাদশীল সহধর্ম্মীও নিন্দা কবিবাব অবসব পাইবে না।'

২১। এইবূপ উক্ত হইলে আযুষ্মান উদাযি ভগবানকে কহিলেন ঃ 'আশ্চর্য্য, অদ্ভূত, ভন্তে। তথাগতেব অল্পেচ্ছা, সন্তুষ্টি ও কৃচ্ছ্র, যেহেতু তিনি এবূপ মহাবল এবং মহানুভাব হইযাও আপনাকে প্রকাশ কবেন না। এই সকলেব মধ্যে মাত্র একটি ধর্ম্মও যদি অন্য-তীর্থিয পবিব্রাজকগণ আপনাব মধ্যে দেখিতে পায, তাহা হইলে তাহাবা তৎক্ষণাৎ পতাকা উত্তোলন কবিবে। আশ্চর্য্য, অদ্ভূত ·প্রকাশ কবেন না।'

'উদাযি, দেখ ঃ "ভগবানেব অল্পেচ্ছা, সন্তুষ্টি ও কৃচ্ছ্র, যেহেতু তিনি ···প্রকাশ কবেন না।" উদাযি, এই সকলেব মধ্যে উত্তোলন কবিবে। উদাযি, দেখ ঃ "তথাগতেব অল্পেচ্ছা প্রকাশ কবেন না।"

২২। অতঃপব ভগবান আযুষ্মান সাবিপুত্রকে সম্বোধন কবিলেন ঃ 'অতএব, সাবিপুত্র, তুমি এই ধর্ম্মপর্য্যায ভিক্ষু ও ভিক্ষুণীদিগেব নিকট, উপাসক ও উপাসিকাগণেব নিকট অনুক্ষণ প্রকাশ কবিবে। যে সকল নির্ব্বোধ পুরুষেব তথাগতেব সম্বন্ধে সংশয অথবা দ্বিধা হইবে, এই ধর্ম্মপর্য্যায শ্রবণ কবিযা তাহাদেব সংশয অথবা দ্বিধা দূব হইবে।'

এইবূপে আযুষ্মান সাবিপুত্র ভগবানেব সম্মুখে আপনাব শ্রদ্ধা নিবেদন কবিলেন। তন্নিমিত্ত এই ধর্ম্মব্যাখ্যানেব নাম 'সম্পসাদনীয' হইযাছে।

। সম্পসাদনীয সূত্রান্ত সমাপ্ত।

# ২৯। পাসাদিক সূত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিযাছি।

১। এক সময ভগবান শাক্যদিগেব দেশে অবস্থান কবিতেছিলেন। [বেধঞ্ঞা নামক এক শাক্য পরিবাবেব আম্রবনস্থ প্রাসাদে।][1] ঐ সময়ে অল্পকাল পূর্ব্বেই পাবায় নিগণ্ঠ নাথপুত্রের মৃত্যু হইয়াছিল। তাঁহাব মৃত্যুতে নিগণ্ঠগণ দ্বিধাবিভক্ত ও দ্বন্দ্ব, কলহ, বিবাদে প্রবৃত্ত হইযা পবস্পবকে মুখাস্ত্র দ্বারা আহত কবিতেছিল—'তুমি এই ধর্ম্ম ও বিনয অবগত নও, আমি অবগত আছি, তুমি কি প্রকারে এই ধর্ম্ম ও বিনয জানিবে?—তুমি মিথ্যা দৃষ্টিব অনুবর্ত্তী হইযাছ, আমি সম্যক দৃষ্টিসম্পন্ন—আমি প্রাসঙ্গিক কথা কহিতেছি, তুমি অপ্রাসঙ্গিক কহিতেছ—পূর্ব্বে কথনীয তুমি পশ্চাতে কহিযাছ, পশ্চাতে কথনীয় পূর্ব্বে কহিযাছ—তোমার বিচার ব্যর্থ হইযাছে—তোমাব আহ্বান গৃহীত হইয়াছে, তুমি নিগৃহীত হইযাছ—স্বকীয দৃষ্টি পবিশুদ্ধ কর, যদি সক্ষম হও আপনাকে পাশমুক্ত কব।[2] নাথপুত্তেব অনুচব নিগণ্ঠগণ যেন পবস্পবেব বিনাশে প্রবৃত্ত হইযাছিল। নিগণ্ঠ নাথপুত্তেব শ্বেতাম্ববধাবী গৃহী-শ্রাবকগণও নিগণ্ঠগণেব প্রতি উদাসীন হইযাছিল, বিবক্ত হইযাছিল, তাহাদেব বিরোধী হইয়াছিল, তাহাদের ধর্ম্ম-বিনয়েব ব্যাখ্যান এতই অপটু হইযাছিল, উহাব প্রচাব এতই অফল-প্রদ হইযাছিল, লক্ষ্যে চালিত কবিতে এবং শান্তি প্রদানে উহা এতই অক্ষম হইয়াছিল, যেহেতু উহা সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হয নাই এবং ভিন্নস্তূপ[3] ও অপ্রতিশরণে পরিণত হইযাছিল।

২। অনন্তব শ্রামণেব চুন্দ পাবায় বর্ষাবাস কবিয়া সামাগামে আযুষ্মান আনন্দেব নিকট গমন কবিযা তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবেশন কবিলেন। তৎপবে তিনি আয়ুষ্মান আনন্দকে কহিলেন ঃ

'ভন্তে, নিগণ্ঠ নাথপুত্ত সম্প্রতি পাবায় দেহত্যাগ করিয়াছেন। তাঁহাব

---

১ শিল্প শিক্ষাদানের নিমিত্ত ঐ প্রাসাদ নির্ম্মিত হইয়াছিল।

২ দীঘ নিকায, প্রথম খণ্ড, ৭৩ পৃঃ দ্রষ্টব্য।

৩ ভিত্তিহীন।

মৃত্যুতে নিগণ্ঠগণ দ্বিধাবিভক্ত···মুখাস্ত্র দ্বারা আহত করিতেছে ·বিনাশে প্রবৃত্ত হইযাছে। নাথপুত্রের গৃহী-শ্রাবকগণও · বিরোধী হইযাছে, তাহাদের ধর্ম্ম-বিনযের ব্যাখ্যান এতই অপটু হইযাছে, উহার প্রচার···হইযাছে, লক্ষ্যে চালিত করিবার · অক্ষম হইযাছে, যেহেতু উহা পরিণত হইযাছে।'

এইরূপ উক্ত হইলে আযুষ্মান আনন্দ চুন্দকে কহিলেনঃ 'চুন্দ, এই বৃত্তান্ত ভগবানের নিকট জ্ঞাপন করিবার যোগ্য, এস, আমরা ভগবানের নিকট গমন করিযা ইহা তাঁহার গোচরে আনয়ন করি।'

'ভন্তে, তথাস্তু' কহিযা চুন্দ সম্মতি প্রকাশ করিলেন।

৩। তৎপরে আযুষ্মান আনন্দ ও চুন্দ ভগবানের নিকট গমন পূর্ব্বক তাঁহাকে অভিবাদনান্তে এক প্রান্তে উপবেশন করিলেন। এইরূপে উপবিষ্ট হইযা আনন্দ ভগবানকে কহিলেনঃ

'ভন্তে, শ্রামণের চুন্দ কহিতেছেন—নিগণ্ঠ নাথপুত্র সম্প্রতি পাবায দেহ-ত্যাগ করিযাছেন। তাঁহার মৃত্যুতে নিগণ্ঠগণ দ্বিধাবিভক্ত পরিণত হইযাছে।

'চুন্দ, যখন ধর্ম্ম-বিনযের ব্যাখ্যান অপটু হয, উহার প্রচার অফল-প্রদ হয, লক্ষ্যে চালিত করিতে এবং শান্তি প্রদানে উহা অক্ষম হয, এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হয না, তখন এইরূপই হইযা থাকে।

৪। 'চুন্দ, শাস্তা সম্যক সম্বুদ্ধ না হইলে, ধর্ম্মের ব্যাখ্যান অপটু হইলে, উহার প্রচার অফল-প্রদ হইলে, উহা লক্ষ্যে চালিত করিতে এবং শান্তি প্রদানে অক্ষম হইলে এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত না হইলে শ্রাবকও যখন ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ় হযনা, উহাতে বিহিত আচার সম্পন্ন হযনা, ধর্ম্মের অনুসরণ করে না, উহা হইতে ভ্রষ্ট হইযা অবস্থান করে; তাহাকে এইরূপ বলিতে পারা যায—'মিত্র, তোমার লাভ সুলব্ধ, তোমার শাস্তাও সম্যক সম্বুদ্ধ নহেন, ধর্ম্মও সুব্যাখ্যাত ও সুপ্রচারিত নহে, উহা লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে অক্ষম, উহা সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত নহে, তুমি ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ় নহ, উহাতে বিহিত আচার সম্পন্ন নহ, ধর্ম্মের অনুসরণকারী নহ, তুমি উহা হইতে ভ্রষ্ট হইযা অবস্থান কর।' এইরূপে, চুন্দ, শাস্তা ও ধর্ম্ম উভযই নিন্দনীয হয, শ্রাবক প্রশংসনীয হয। চুন্দ, এইরূপ শ্রাবককে যে কহে—'আযুষ্মান' আপনার শাস্তা কর্ত্তৃক ধর্ম্ম যেরূপে

উপদিষ্ট এবং ঘোষিত হইযাছে সেইরূপেই উহার অনুসরণ করুন,' তাহা হইলে উদ্দীপক, উদ্দীপিত এবং উদ্দীপিত হইয়া যে তদনুরূপ আচারে প্রবৃত্ত হয, তাহারা সকলেই বহু অপুণ্য প্রসব করে। কি কারণে? চুন্দ, যখন ধর্ম্ম-বিনযের ব্যাখ্যান অপটু হয...সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হয না, তখন এইরূপই হইয়া থাকে।

৫। 'চুন্দ, শাস্তা সম্যক সম্বুদ্ধ না হইলে. ধর্ম্মের ব্যাখ্যান অপটু হইলে, উহার প্রচার অফল-প্রদ হইলে, উহা লক্ষ্যে চালিত করিতে এবং শান্তি প্রদানে অক্ষম হইলে এবং সম্যক-সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত না হইলে শ্রাবক যখন ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ় হয়, উহাতে বিহিত আচার সম্পন্ন হয, ধর্ম্মের অনুসরণ করে, উহাতে লগ্ন হইযা অবস্থান করে; তাহাকে এইরূপ বলিতে পারা যায—'মিত্র, তোমার লাভ নাই, তোমার ক্ষতি, তোমার শাস্তাও সম্যক সম্বুদ্ধ নহেন, ধর্ম্মও সুব্যাখ্যাত ও সুপ্রচারিত নহে, উহা লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে অক্ষম, উহা সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত নহে; তুমি ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ়, উহাতে বিহিত আচার সম্পন্ন. উহার অনুসরণকারী, তুমি উহাতে লগ্ন হইয়া অবস্থান কর।' এইরূপে চুন্দ, শাস্তাও নিন্দনীয হন, ধর্ম্মও নিন্দনীয় হয, শ্রাবকও নিন্দনীয হয। চুন্দ, এইরূপ শ্রাবককে যে কহে—'আযুষ্মান অবশ্যই সত্যমার্গে প্রতিষ্ঠিত, আপনি উহাতে পরিপূর্ণতা লাভ করিবেন,' তাহা হইলে যে প্রশংসা করে, এবং যে প্রশংসিত হইযা অধিকতর উৎসাহ সম্পন্ন হয. তাহারা সকলেই বহু অপুণ্য প্রসব করে। কি কারণে? চুন্দ, যখন ধর্ম্ম বিনযের ব্যাখ্যান অপটু হয়...সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হয না, তখন এইরূপই হইয়া থাকে।

৬। চুন্দ, শাস্তা সম্যক সম্বুদ্ধ হইলে, ধর্ম্মের ব্যাখ্যান যথাযথ হইলে, উহার প্রচার ফলপ্রদ হইলে, উহা লক্ষ্যে চালিত করিতে এবং শান্তি প্রদানে সক্ষম হইলে এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হইলে শ্রাবক যখন ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ় হযনা, উহাতে বিহিত আচার সম্পন্ন হযনা, ধর্ম্মের অনুসরণ করেনা, উহা হইতে ভ্রষ্ট হইযা অবস্থান করে, তাহাকে এইরূপ বলিতে পারা যায—'মিত্র তোমার লাভ নাই, তোমার ক্ষতি, তোমার শাস্তা সম্যক সম্বুদ্ধ, ধর্ম্ম সুব্যাখ্যাত ও সুপ্রচারিত, উহা লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে সক্ষম, উহা সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত; তুমি ঐ ধর্ম্মানুযায়ী মার্গে আরূঢ় নহ, উহাতে বিহিত আচার সম্পন্ন নহ, উহার অনুসরণে বিরত,

তুমি উহা হইতে ভ্রষ্ট হইয়া অবস্থান কর। এইরূপে, চুন্দ, শাস্তা প্রশংসনীয হন, ধর্ম্ম প্রশংসনীয হয, শ্রাবক নিন্দনীয হয। চুন্দ, এইরূপ শ্রাবককে যে কহে—'আয়ুষ্মান, আপনার শাস্তা কর্ত্তৃক ধর্ম্ম যেরূপে উপদিষ্ট এবং ঘোষিত হইয়াছে সেইরূপেই উহার অনুসরণ করুন,' তাহা হইলে উদ্দীপক, উদ্দীপিত এবং উদ্দীপিত হইয়া যে তদনুরূপ আচরণ করে, তাহারা সকলেই বহু পুণ্য প্রসব করে। কি কারণে? চুন্দ. যখন ধর্ম্ম-বিনয সুব্যাখ্যাত ও সুপ্রচারিত হয, লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে সক্ষম হয, সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হয, তখন এইরূপই হইয়া থাকে।

৭। চুন্দ, মনে কর শাস্তা সম্যক সম্বুদ্ধ, ধর্ম্ম সুব্যাখ্যাত ও সুপ্রচারিত, উহা লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে সক্ষম এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত, শ্রাবকও ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ, উহাতে বিহিত আচার সম্পন্ন, উহার অনুসরণকারী, উহাতেই লগ্ন, এরূপ ক্ষেত্রে তাহাকে বলিতে পারা যায—'মিত্র, তোমার লাভ সুলব্ধ, তোমার শাস্তা অর্হৎ, সম্যক সম্বুদ্ধ, ধর্ম্ম সুব্যাখ্যাত ও সুপ্রচারিত, উহা লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে সক্ষম এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত, তুমি ঐ ধর্ম্মানুযাযী মার্গে আরূঢ, উহাতে বিহিত আচার সম্পন্ন, ধর্ম্মের অনুসরণকারী, উহাতে লগ্ন হইয়া তুমি অবস্থান কর।' এইরূপে, চুন্দ, শাস্তাও প্রশংসনীয হন, ধর্ম্মও প্রশংসনীয হয, শ্রাবকও প্রশংসনীয হয। যে এইরূপ শ্রাবককে এইরূপ কহে—'আয়ুষ্মান অবশ্যই সত্যমার্গে প্রতিষ্ঠিত, আপনি উহাতে পরিপূর্ণতালাভ করিবেন,' যে প্রশংসা করে, যাহাকে প্রশংসা করে, প্রশংসিত হইয়া যে অধিকমাত্রায উৎসাহ-সম্পন্ন হয, তাহারা সকলেই বহু পুণ্য প্রসব করে। কি কারণে? চুন্দ, যখন ধর্ম্মবিনয সুব্যাখ্যাত ঘোষিত হয, তখন এইরূপই হইয়া থাকে।

৮। চুন্দ, মনে কর অর্হৎ সম্যক সম্বুদ্ধ শাস্তা জগতে আবির্ভূত হইয়াছেন, ধর্ম্মও সুব্যাখ্যাত ও সুপ্রচারিত, উহা লক্ষ্যে উপনীত করিতে ও শান্তি প্রদানে সক্ষম এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত, কিন্তু শ্রাবকগণ সদ্ধর্ম্মে পারদর্শী হন নাই, সর্ব্বাঙ্গ পরিপূর্ণ ব্রহ্মচর্য্য তাঁহাদের নিকট প্রকট হয নাই, বিবৃত হয নাই, ব্যাপক ও বিস্মযকর রূপে প্রকাশিত হয নাই, সর্ব্বজনমধ্যে ঘোষিত হয নাই, এইরূপ সময়ে শাস্তার অন্তর্দ্ধান হইল। চুন্দ, এরূপ শাস্তার মৃত্যু শ্রাবকগণের পক্ষে শোচনীয। কি কারণে? অর্হৎ, সম্যক সম্বুদ্ধ শাস্তা জগতে আবির্ভূত হইয়াছিলেন। ধর্ম্মও সুব্যাখ্যাত, সুপ্রচারিত, লক্ষ্যে

উপনীত করিতে ও শাস্তি প্রদানে সক্ষম এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হইয়াছিল, কিন্তু আমরা সদ্ধর্ম্মে পারদর্শী হই নাই, সর্ব্বাঙ্গ পরিপূর্ণ ব্রহ্মচর্য্য আমাদের নিকট প্রকট হয় নাই, বিবৃত হয় নাই, ব্যাপক ও বিস্ময়করূপে প্রকাশিত হয় নাই, সর্ব্বজনমধ্যে ঘোষিত হয় নাই, এইরূপ সময়ে আমাদের শাস্তার অন্তর্দ্ধান হইল।' চুন্দ, এরূপ শাস্তার মৃত্যু শ্রাবকগণের পক্ষে শোচনীয়।

৯। চুন্দ, মনে কর অর্হৎ, সম্যক সম্বুদ্ধ শাস্তা···ঘোষিত, শ্রাবকগণও সদ্ধর্ম্মে পারদর্শী, সর্ব্বাঙ্গ পরিপূর্ণ ব্রহ্মচর্য্য তাঁহাদের নিকট প্রকট, বিবৃত, ব্যাপক ও বিস্ময়করূপে প্রকাশিত হইয়াছে, সর্ব্বজনমধ্যে ঘোষিত হইয়াছে, এইরূপ সময়ে শাস্তার অন্তর্দ্ধান হইল। চুন্দ, এরূপ শাস্তার মৃত্যু শ্রাবকগণের পক্ষে শোচনীয় নয়। কি কারণে? 'অর্হৎ সম্যক সম্বুদ্ধ শাস্তা···ঘোষিত হইয়াছিল, আমরাও সদ্ধর্ম্মে পারদর্শী, সর্ব্বাঙ্গ পরিপূর্ণ ব্রহ্মচর্য্য আমাদের নিকট প্রকট, বিবৃত, ব্যাপক ও বিস্ময়করূপে প্রকাশিত, সর্ব্বজনমধ্যে ঘোষিত, এইরূপ সময়ে আমাদের শাস্তার অন্তর্দ্ধান হইয়াছে। চুন্দ, এরূপ শাস্তার মৃত্যু শ্রাবকগণের পক্ষে শোচনীয় নয়।

১০। চুন্দ, ব্রহ্মচর্য্য উক্ত প্রকার অঙ্গসমূহ সম্পন্ন হইলেও শাস্তা যদি থের না হন, দীর্ঘ অভিজ্ঞতা সম্পন্ন, বহুবর্ষ প্রব্রজিত, পূর্ণায়ু এবং বার্দ্ধক্যে উপনীত না হন, তাহা হইলে ঐ ব্রহ্মচর্য্য ঐ কারণে অপূর্ণ হয়। চুন্দ, যখন ব্রহ্মচর্য্য উক্ত প্রকার অঙ্গসমূহসম্পন্ন হয়, শাস্তাও থের, দীর্ঘ অভিজ্ঞতাসম্পন্ন, বহুবর্ষপ্রব্রজিত, পূর্ণায়ু এবং বার্দ্ধক্যে উপনীত হন, তখন ঐ ব্রহ্মচর্য্য ঐ কারণে পরিপূর্ণ হয়।

১১। চুন্দ, ব্রহ্মচর্য্য উক্ত প্রকার অঙ্গসমূহসম্পন্ন হইলেও, শাস্তা থের দীর্ঘ অভিজ্ঞতাসম্পন্ন, বহুবর্ষ প্রব্রজিত, পূর্ণায়ু এবং বার্দ্ধক্যে উপনীত হইলেও যদি তাঁহার থের ভিক্ষু শ্রাবকগণ, পণ্ডিত, বিনীত, বিশারদ, যোগক্ষেমপ্রাপ্ত, সদ্ধর্ম্মের সম্যক ব্যাখ্যাকরণে সক্ষম না হন, বিরুদ্ধমতের সম্মুখীন হইলে যুক্তিদ্বারা উহাকে সম্পূর্ণরূপে পরাজিত করিয়া সর্ব্ব সন্দেহ নিরসনপূর্ব্বক ধর্ম্মের উপদেশ দিতে সক্ষম না হন, তাহা হইলে ঐ ব্রহ্মচর্য্য ঐ কারণে অপরিপূর্ণ হয়।

১২। চুন্দ, ব্রহ্মচর্য্য উক্ত প্রকার অঙ্গসমূহ সম্পন্ন হইলে শাস্তাও থের উপনীত হইলে, তাঁহার থের ভিক্ষু শ্রাবকগণ পণ্ডিত·· হইলেও যদি তাঁহার

মধ্যবযস্ক ভিক্ষু শ্রাবক না থাকে মধ্যবযস্ক ভিক্ষু শ্রাবক থাকে . কিন্তু নবভিক্ষু শ্রাবক না থাকে .নবভিক্ষু শ্রাবক থাকে ··কিন্তু থেবী ভিক্ষুণী শ্রাবিকা না থাকে ..থেবী ভিক্ষুণী শ্রাবিকা থাকে...কিন্তু মধ্যবযস্কা-ভিক্ষুণী-শ্রাবিকা না থাকে ·মধ্যবযস্কা ভিক্ষুণী শ্রাবিকা থাকে কিন্তু নবা ভিক্ষুণী শ্রাবিকা না থাকে নবা ভিক্ষুণী শ্রাবিকা থাকে কিন্তু গৃহী শুভ্রবসনধাবী ব্রহ্মচাবী উপাসক শ্রাবক না থাকে ঐবূপ গৃহী শ্রাবক থাকে···কিন্তু বিত্তসম্পন্ন ঐবূপ শ্রাবক না থাকে ঐবূপ বিত্তসম্পন্ন শ্রাবক থাকে · কিন্তু গৃহিণী শুভ্রবসনা ব্রহ্মচাবিণী উপাসিকা শ্রাবিকা না থাকে···ঐবূপ উপাসিকা শ্রাবিকা থাকে...কিন্তু বিত্তসম্পন্না ঐবূপ শ্রাবিকা না থাকে · ঐবূপ বিত্তসম্পন্না শ্রাবিকা থাকে···কিন্তু ব্রহ্মচর্য্য সমৃদ্ধ, স্ফীত, বিস্তৃত, বহুজনাদৃত, বিশেষত্বপ্রাপ্ত, সর্ব্বসাধাবণে সুপ্রকাশিত না হয—ব্রহ্মচর্য্য ঐবূপ গুণসমূহে মণ্ডিত হয কিন্তু শ্রেষ্ঠ লাভ ও শ্রেষ্ঠ যশ প্রাপ্ত না হয, তাহা হইলে ঐ ব্রহ্মচর্য্য ঐ কাবণে অপবিপূর্ণ হয।

১৩। চুন্দ, যখন ব্রহ্মচর্য্য উক্ত প্রকাব অঙ্গসম্পন্ন হয এবং তৎসহ শ্রেষ্ঠ লাভ ও শ্রেষ্ঠ যশ প্রাপ্ত হয, তখন ঐ ব্রহ্মচর্য্য ঐ কাবণে পবিপূর্ণ হয।

১৪। চুন্দ, আমি এক্ষণে অর্হৎ সম্যক সম্বুদ্ধ শাস্তাবূপে জগতে আবির্ভূত হইযাছি, ধর্ম্ম ও সুব্যাখ্যাত, সুপ্রচাবিত, লক্ষ্যে উপনীত কবিতে ও শান্তি প্রদানে সক্ষম এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত, শ্রাবকগণও সদ্ধর্ম্মে পাবদর্শী, সর্ব্বাঙ্গ পবিপূর্ণ ব্রহ্মচর্য্য তাঁহাদেব নিকট প্রকট, বিবৃত, ব্যাপক ও বিস্মযকববূপে প্রকাশিত হইযাছে, সর্ব্বজনমধ্যে ঘোষিত হইযাছে। চুন্দ, আমি এক্ষণে শাস্তা থেব দীর্ঘ অভিজ্ঞতাসম্পন্ন, বহুবর্ষ প্রব্রজিত, পূর্ণাযু ও বার্দ্ধক্যে উপনীত।

১৫। চুন্দ, আমাব ভিক্ষু শ্রাবকগণ আছেন—তাঁহাবা থেব, পণ্ডিত, বিনীত, বিশাবদ, যোগ-ক্ষেমপ্রাপ্ত, সদ্ধর্ম্মেব সম্যক ব্যাখ্যাকবণে সক্ষম, বিবুদ্ধমতেব সম্মুখীন হইলে যুক্তি দ্বাবা উহাকে সম্পূর্ণবূপে পবাজিত কবিযা সর্ব্ব সন্দেহ নিবসন পূর্ব্বক ধর্ম্মেব উপদেশ দিতে সক্ষম। আমাব মধ্যবযস্ক পণ্ডিত ভিক্ষু শ্রাবকগণ আছেন। আমাব নব ভিক্ষু শ্রাবকগণ আছেন। আমাব থেবী ভিক্ষুণী শ্রাবিকাগণ আছেন। আমাব মধ্যবযস্কা ভিক্ষুণী শ্রাবিকাগণ আছেন। আমাব নবা ভিক্ষুণী শ্রাবিকাগণ আছেন। আমাব উপাসক শ্রাবকগণ আছেন—তাঁহাবা গৃহী, শ্বেতাম্বব-পবিহিত

ব্রহ্মচারী। আমার ঐরূপ গৃহী শ্রাবকগণ আছেন যাঁহারা বিত্তসম্পন্ন। আমার উপাসিকা শ্রাবিকাগণ আছেন—তাঁহারা গৃহিণী; শ্বেতাম্বর-পরিহিতা, ব্রহ্মচারিণী। আমার ঐরূপ উপাসিকা শ্রাবিকাগণ আছেন যাঁহারা বিত্তসম্পন্ন · আমার ব্রহ্মচর্য্য সমৃদ্ধ, স্ফীত, বিস্তৃত, বহুজনাদৃত, বিশেষত্ব-প্রাপ্ত, সর্ব্বসাধারণে সুপ্রকাশিত।

১৬। চুন্দ, বর্তমানে যে সকল শাস্তা পৃথিবীতে আবির্ভূত হইয়াছেন, তুলনায় তাঁহাদের মধ্যে আমি অপর একজন শাস্তাও দেখিনা যিনি আমার ন্যায় লাভাগ্র ও যশাগ্র প্রাপ্ত। চুন্দ, বর্ত্তমানে পৃথিবীতে যে সকল সঙ্ঘ অথবা গণের আবির্ভাব হইয়াছে, তুলনায় তাহাদের মধ্যে আমি একটি সঙ্ঘও দেখিনা যাহা ভিক্ষুসঙ্ঘের ন্যায় লাভাগ্র ও যশাগ্র প্রাপ্ত। চুন্দ, সম্যক ভাষী যাহাকে কহিবেন—সর্ব্বাকার-সম্পন্ন, সর্ব্বাকার-পরিপূর্ণ, অনূন, অনধিক, সুব্যাখ্যাত পরিপূর্ণাঙ্গ, সুপ্রকাশিত ব্রহ্মচর্য্য', তাহা এই ব্রহ্মচর্য্য। চুন্দ, উদ্দক রামপুত্ত এইরূপ কহিতেন: 'দেখিয়াও দেখে না।' কি দেখিয়াও দেখে না? উত্তমরূপে শাণিত ক্ষুরের তলদেশ দেখে, উহার ধার দেখে না। ইহাকেই বলে 'দেখিয়াও দেখেনা।' চুন্দ, উদ্দক রামপুত্ত কথিত ক্ষুর সম্বন্ধীয় বাক্য হীন, গ্রাম্য, সাধারণোচিত, অনার্য্য অনর্থ-সংহিত। চুন্দ, সম্যকভাষী যখন কহিবেন 'দেখিয়াও দেখেনা,' তখন তিনি এইরূপ কহিবেন: দেখিয়াও দেখেনা। কি দেখিয়াও দেখেনা? এবম্প্রকার সর্ব্বাকার-সম্পন্ন, সর্ব্বাকার-পরিপূর্ণ, অনূন, অনধিক, সুব্যাখ্যাত, পরিপূর্ণাঙ্গ, সুপ্রকাশিত ব্রহ্মচর্য্য। ইহাই দেখে। উহাকে বিশুদ্ধতর করিবার অভিপ্রায়ে যদি উহা হইতে কোন অংশ বিচ্ছিন্ন করে তাহা হইলে দেখেনা। উহাকে পূর্ণতর করিবার অভিপ্রায়ে যদি উহাতে কিছু প্রক্ষেপ করে, তাহা হইলে দেখে না। ইহাকেই বলে দেখিয়াও দেখে না। চুন্দ, সম্যকভাষী যদি সর্ব্বাকার সম্পন্ন · সুপ্রকাশিত ব্রহ্মচর্য্যের উল্লেখ করেন, তাহা হইলে তাঁহাকে এই ব্রহ্মচর্য্যেরই উল্লেখ করিতে হইবে।

১৭। অতএব, চুন্দ, আমার অনুভূত যে সকল সত্য আমি তোমাদিগকে উপদেশ দিয়াছি উহা সকলে একত্রিত ও মিলিত হইয়া, বহুজনের—দেবমনুষ্যের—হিত ও সুখার্থ, জগতের প্রতি অনুকম্পা পরবশ হইয়া, সর্ব্ব অর্থ ও ব্যঞ্জনের সহিত আবৃত্তি করিবে, বিবাদ করিবে না, যাহাতে এই ব্রহ্মচর্য্য দূরবিস্তৃত ও চিরস্থায়ী হয়, বহুজনের হিত ও সুখবিধায়ক হয়।

চুন্দ, ঐ সকল সত্য কি কি? উহা চারি স্মৃতিপ্রস্থান, চারি সম্যক প্রধান, চারি ঋদ্ধিপাদ, পঞ্চ ইন্দ্রিয়, পঞ্চ বল, সপ্ত বোধ্যঙ্গ, আর্য্য অষ্টাঙ্গমার্গ। চুন্দ, এইগুলিই ঐ সকল সত্য।

১৮। চুন্দ, তোমরা একত্রিত ও মিলিত হইয়া বিবাদে প্রবৃত্ত না হইয়া ঐ সকল সত্যে শিক্ষিত হইবে। মনে কর কোন সব্রহ্মচারী সঙ্ঘে ধর্ম্ম-ভাষণ করিতেছেন। ঐস্থানে তোমাদের মনে হইতে পারে—'এই আয়ুষ্মান মিথ্যা অর্থ গ্রহণ করিতেছেন, মিথ্যা ব্যঞ্জনের প্রয়োগ করিতেছেন,' তাঁহার বাক্যের অভিনন্দনও করিবে না, নিন্দাও করিবে না। অভিনন্দন ও নিন্দা না করিয়া তাঁহাকে এইরূপ কহিতে হইবে—'আয়ুষ্মান, এই অর্থের এইরূপ এইরূপ ব্যঞ্জন, কোন্‌টি অধিকতর প্রযোজ্য? এই সকল ব্যঞ্জনের এই এই অর্থ, কোন্‌টি অধিকতর প্রযোজ্য?' তিনি যদি কহেন—'এই অর্থের এই সকল ব্যঞ্জন অধিকতর প্রযোজ্য, এই সকল ব্যঞ্জনের এই এই অর্থ অধিকতর প্রযোজ্য,' তাঁহার বাক্য গ্রহণও করিবে না, বর্জ্জনও করিবে না। গ্রহণ ও বর্জ্জন না করিয়া অর্থ ও ব্যঞ্জন তাঁহাকে উত্তমরূপে সর্ব্ব মনোযোগের সহিত বুঝাইতে হইবে।

১৯। চুন্দ, মনে কর অপর একজন সব্রহ্মচারী সঙ্ঘে ধর্ম্মভাষণ করিতেছেন। ঐস্থানে তোমাদের মনে হইতে পারে—'এই আয়ুষ্মান মিথ্যা অর্থ গ্রহণ করিতেছেন, কিন্তু ব্যঞ্জনের সম্যক প্রয়োগ করিতেছেন,' তাঁহার বাক্যের অভিনন্দও করিবে না, নিন্দাও করিবে না। অভিনন্দন ও নিন্দা না করিয়া তাঁহাকে এইরূপ কহিতে হইবে—'আয়ুষ্মান, এই সকল ব্যঞ্জনের এই এই অর্থ, কোন্‌টি অধিকতর প্রযোজ্য?' যদি তিনি কহেন, 'আয়ুষ্মান এই সকল ব্যঞ্জনের এই এই অর্থ অধিকতর প্রযোজ্য,' তাঁহার বাক্য গ্রহণও করিবে না, বর্জ্জনও করিবে না। গ্রহণ ও বর্জ্জন না করিয়া অর্থ তাঁহাকে উত্তমরূপে সর্ব্বমনোযোগের সহিত বুঝাইতে হইবে।

২০। চুন্দ, মনে কর অপর একজন সব্রহ্মচারী সঙ্ঘে ধর্ম্ম-ভাষণ করিতেছেন। ঐ স্থানে তোমাদের মনে হইতে পারে,—'এই আয়ুষ্মান অর্থ সম্যকরূপে গ্রহণ করিতেছেন, কিন্তু ব্যঞ্জনের সম্যক প্রয়োগ করিতেছেন না,' তাঁহার বাক্যের অভিনন্দনও করিবে না, নিন্দাও করিবে না। অভিনন্দন ও নিন্দা না করিয়া তাঁহাকে এইরূপ কহিতে হইবে,—'আয়ুষ্মান, এই অর্থের এই এই ব্যঞ্জন, কোন্‌টি অধিকতর প্রযোজ্য? তিনি যদি কহেন,—'এই

অর্থের এই এই ব্যঞ্জন অধিকতর প্রযোজ্য,' তাঁহার বাক্য গ্রহণও করিবে না, বর্জ্জনও করিবে না। গ্রহণ ও বর্জ্জন না করিয়া ব্যঞ্জন তাঁহাকে উত্তমরূপে সর্ব্বমনোযোগের সহিত বুঝাইতে হইবে।

২১। চুন্দ, মনে কর অপর একজন সব্রহ্মচারী সঙ্ঘে ধর্ম্ম-ভাষণ করিতেছেন, ঐ স্থানে তোমাদের মনে হইতে পারে—'এই আয়ুষ্মান অর্থ সম্যকরূপে গ্রহণ করিতেছেন, ব্যঞ্জনের সম্যক প্রয়োগ করিতেছেন,' তখন সাধুকার দিয়া তাঁহার বাক্যের অভিনন্দন ও অনুমোদন করিবে। ঐরূপ করিয়া তাঁহাকে কহিতে হইবে—'আয়ুষ্মান, আমরা সৌভাগ্যবান, আমাদের পরম সৌভাগ্য যে আমরা আপনার ন্যায় অর্থ ও ব্যঞ্জনকুশল সব্রহ্মচারী পাইয়াছি।'

২২। চুন্দ, এই জীবনেই যে সকল আস্রবের উৎপত্তি হয়, ঐ সকলের সংযমের নিমিত্ত আমি নব ধর্ম্মের উপদেশ দিতেছি। আমি যে কেবল পরজীবনের আস্রব সমূহের বিনাশের জন্যই ধর্ম্মোপদেশ দিতেছি তাহা নহে; চুন্দ, আমি প্রত্যেক্ষ জীবনের আস্রব সমূহের সংযমের জন্য এবং পরজীবনের আস্রব সমূহের বিনাশের জন্য ধর্ম্মোপদেশ দিতেছি। অতএব, চুন্দ, তোমাদের জন্য আমি যে চীবরের অনুমোদন করিয়াছি উহা শীতোষ্ণের নিবারণের জন্য, দংশ-মশক-বাতাতপ-সরীসৃপের স্পর্শ নিবারণের জন্য পর্য্যাপ্ত, সেইরূপেই লজ্জানিবারণের জন্য পর্য্যাপ্ত। আমি যে পিণ্ডপাতের অনুমোদন করিয়াছি উহা এই দেহের স্থিতি এবং পুষ্টির পক্ষে পর্য্যাপ্ত হইবে; বিহিংসা নিবারণার্থে, ব্রহ্মচর্য্য উদ্‌যাপনার্থে পর্য্যাপ্ত হইবে—'এইরূপে পুরাতন বেদনার বিনাশ-সাধন করিব এবং নূতন বেদনার উৎপাদন করিব না, যাহার ফলে আমার জীবনযাত্রা নির্ব্বাহিত হইবে এবং আমি অনিন্দ্য ও সুখবিহারী হইব।' আমি তোমাদের জন্য যে শয়নাসনের অনুমোদন করিয়াছি, উহা শীতোষ্ণের নিবারণের জন্য, দংশ-মশক-বাতাতপ-সরীসৃপের স্পর্শ নিবারণের জন্য, ঋতু প্রকোপ পরিহারের জন্য, নিভৃতবাসের আনন্দের জন্য পর্য্যাপ্ত হইবে। আমি তোমাদের জন্য রোগীর ঔষধ ও পথ্যাদি সম্বন্ধে যে ব্যবস্থার অনুমোদন করিয়াছি উহা উৎপন্ন ব্যাধির বেদনা নিবারণের জন্য এবং সম্পূর্ণ স্বাস্থ্যলাভের জন্য পর্য্যাপ্ত হইবে।

২৩। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থিয় পরিব্রাজকগণ কহিবেন—'শাক্যপুত্রীয় শ্রমণগণ সুখভোগে লিপ্ত হইয়া বিহার করেন।' চুন্দ, যে সকল

অন্যতীর্থীয় পরিব্রাজক ঐরূপ কহিবেন তাঁহাদিগকে এইরূপ বলিতে হইবে—'আয়ুষ্মান, সুখভোগানুযোগ কি? উহা অনেক প্রকারের।' চুন্দ, চারি প্রকার আছে যাহা হীন, ইতরসেবিত, সাধারণজনীয়, অনার্য্য, নিষ্ফল, যাহা নির্বেদ[1], বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি এবং নির্ব্বাণের অনুকূল নহে। কোন্ চারি প্রকার? চুন্দ, কোন নির্ব্বোধ প্রাণী-হত্যা করিয়া আপনাকে সুখী অনুভব করে, প্রীত হয়, ইহাই প্রথম প্রকার সুখভোগানুযোগ। পুনশ্চ, চুন্দ, কেহ অদত্তের গ্রহণ করিয়া আপনাকে সুখী অনুভব করে, প্রীত হয়, ইহা দ্বিতীয় সুখভোগানুযোগ। পুনশ্চ, চুন্দ, কেহ মৃষাবাদ করিয়া আপনাকে সুখী অনুভব করে, প্রীত হয়, ইহা তৃতীয়। পুনশ্চ, চুন্দ, কেহ পঞ্চেন্দ্রিয়ের তৃপ্তিরূপে ভোগে বেষ্টিত হইয়া বাস করে। ইহা চতুর্থ প্রকার। চুন্দ, এই সকলই চারি প্রকার সুখ ভোগ যাহা হীন . নির্ব্বাণের অনুকূল নহে।

২৪। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয়গণ জিজ্ঞাসা করিবে—'শাক্য-পুত্রীয় শ্রমণগণ কি ঐ সকল চারি প্রকার সুখভোগে অনুযুক্ত হইয়া বিহার করেন? 'তাহা নহে' এইরূপ উত্তর উহাদিগকে দিতে হইবে, তাহারা সম্যকভাষী হইবে না, মিথ্যা কুৎসা রটনা করিবে। চুন্দ, চারি প্রকার সুখভোগানুযোগ আছে যাহা সম্পূর্ণরূপে নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি এবং নির্ব্বাণের অনুকূল। কোন্ চারি প্রকার? চুন্দ, ভিক্ষু কাম হইতে বিবিক্ত হইয়া, অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া সবিতর্ক সবিচার বিবেকজ প্রীতিসুখমণ্ডিত প্রথম ধ্যান লাভ করিয়া বিরাজ করেন। ইহাই প্রথম প্রকার। পুনশ্চ, চুন্দ, ভিক্ষু বিতর্ক-বিচারের উপশমে আধ্যাত্মিক শান্তিপ্রদায়ী, চিত্তের একাগ্রতা সম্পাদনকারী অবিতর্ক অবিচার সমাধিজ প্রীতিসুখ-মণ্ডিত দ্বিতীয় ধ্যান লাভ করিয়া বিহার করেন। ইহাই দ্বিতীয় প্রকার। পুনশ্চ, চুন্দ, ভিক্ষু প্রীতিতেও বৈরাগ্য উৎপাদন করিয়া…… তৃতীয় ধ্যান[2] লাভ করিয়া বিহার করেন। পুনশ্চ, চুন্দ, ভিক্ষু সুখ ও দুঃখ উভয়ই বর্জ্জন করিয়া·· চতুর্থ ধ্যান[3] লাভ করিয়া বিরাজ করেন। ইহাই চতুর্থ

---

১। জাগতিক জীবনে বিরক্তি।

২। প্রথম খণ্ড, শ্রামণ্য ফল সূত্র, ৮২ পৃঃ ৭৯ সং পদচ্ছেদ দ্রষ্টব্য।

৩। ঐ ঐ ৮২ পৃঃ ৮১ সং পদচ্ছেদ দ্রষ্টব্য।

প্রকার। এই সকল চারি সুখভোগানুযোগ যাহা সম্পূর্ণরূপে নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি ও নির্ব্বাণের অনুকূল। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'শাক্যপুত্রীয় শ্রমণগণ এই সকল চারি সুখ ভোগে অনুযুক্ত হইয়া বিহার করেন।' এরূপ ক্ষেত্রে তাঁহাদিগকে কহিতে হইবে—'আপনারা যথার্থ কহিয়াছেন', তাঁহারা সম্যক-ভাষী হইবেন, মিথ্যা কুৎসারটনাকারী হইবেন না।

২৫। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'যাঁহারা এই চারি সুখ ভোগে অনুযুক্ত হইয়া বিহার করেন, তাঁহাদের কি ফললাভ হইবে, কি ইষ্ট সাধিত হইবে?' তাঁহাদিগকে এইরূপ কহিতে হইবে—'যাঁহারা ঐ চারি প্রকার সুখভোগে অনুযুক্ত হইয়া বিহার করেন তাঁহাদের চারি প্রকার ফললাভ হইতে পারে, চারি প্রকার ইষ্ট সাধিত হইতে পারে। কি কি প্রকার? এইস্থলে ভিক্ষু ত্রিবিধ সংযোজনের[1] ক্ষয়হেতু স্রোতাপন্ন ও দুর্গতিমুক্ত হন, তাঁহার সম্বোধি প্রাপ্তি অবশ্যম্ভাবী। ইহা প্রথম ফল, প্রথম ইষ্ট। পুনশ্চ, ভিক্ষু ত্রিবিধ সংযোজনের ক্ষয়হেতু রাগ, দ্বেষ ও মোহের নাশে সকৃদাগামী হইয়া মাত্র একবার এই জগতে আগমন করিয়া দুঃখের অন্তসাধন করেন। ইহা দ্বিতীয় ফল, দ্বিতীয় ইষ্ট। পুনশ্চ, ভিক্ষু পঞ্চ অবরভাগীয়[2] সংযোজনের ক্ষয়হেতু স্বর্গলোকে উৎপন্ন হইয়া তথায় পরিনির্ব্বাণ লাভ করেন, ঐ স্থান হইতে তাঁহার পুনরাগমন হয় না। ইহা তৃতীয় ফল, তৃতীয় ইষ্ট। পুনশ্চ, ভিক্ষু আস্রব সমূহের ক্ষয়হেতু অনাস্রব চিত্ত-বিমুক্তি এবং প্রজ্ঞা-বিমুক্তি এই জগতেই স্বয়ং জানিয়া ও উপলব্ধি করিয়া বিহার করেন। ইহা চতুর্থ ফল, চতুর্থ ইষ্ট। যাঁহারা উক্ত চারি প্রকার সুখভোগে অনুযুক্ত হইয়া বিহার করেন, তাঁহাদের এই চারি প্রকার ফল লাভ হইতে পারে, চারি প্রকার ইষ্ট সাধিত হইতে পারে।'

২৬। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'শাক্যপুত্রীয় শ্রমণগণ ধর্ম্মে অপ্রতিষ্ঠ হইয়া বিহার করেন।' চুন্দ,

১। যে সকল বন্ধন মানুষকে পুনর্জন্মের শৃঙ্খলে আবদ্ধ করে। ত্রিবিধ সংযোজন ঃ সৎকায় দৃষ্টি, বিচিকিৎসা, শীলব্রত পরামর্শ।

২। হীনাংশভাগীয়, কামজগত সম্পর্কীয়। উপরোক্ত ত্রিবিধ সংযোজন এবং তৎসহ কামচ্ছন্দ ও ব্যাপাদ।

তাঁহাদিগকে এইরূপ কহিতে হইবে—'আয়ুষ্মান, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অরহত সম্যক সম্বুদ্ধ কর্তৃক শ্রাবকগণের নিকট ধর্ম্ম উপদিষ্ট ও ঘোষিত হইয়াছে, ঐ ধর্ম্ম যাবজ্জীবন অনুল্লঙ্ঘনীয়। যেরূপ গভীররূপে প্রোথিত প্রস্তর অথবা লৌহস্তম্ভ অচল অটল হইয়া অবস্থান করে, সেইরূপই জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অরহত সম্যক সম্বুদ্ধ কর্তৃক শ্রাবকগণের নিকট উপদিষ্ট ও ঘোষিত ধর্ম্ম যাবজ্জীবন অনুল্লঙ্ঘনীয়। যে ভিক্ষু অরহত, ক্ষীণাস্রব, উদ্‌যাপিত-ব্রহ্মচর্য্য, কৃত-কৃত্য, ভারমুক্ত, পরমার্থপ্রাপ্ত, ভববন্ধন-মুক্ত, সম্যক জ্ঞান-বিমুক্ত, নয় প্রকার কর্ম্ম তদ্দ্বারা কৃত হওয়া অসম্ভব। ক্ষীণাস্রব ভিক্ষু স্বেচ্ছাপ্রণোদিত হইয়া প্রাণী-হত্যা করণে অসমর্থ, চৌর্য্য-কথিত অদত্তের গ্রহণে অসমর্থ, মৈথুন, ধর্ম্মের সেবা করিতে অসমর্থ, সংকল্পিত মিথ্যা ভাষণে অসমর্থ, পূর্ব্বে গৃহস্থজীবনে পার্থিব সুখভোগের নিমিত্ত যেরূপ সঞ্চয় করিতেন সেরূপ সঞ্চয় করণে অসমর্থ, রাগ, দ্বেষ ও মোহের বশবর্ত্তী হইতে অসমর্থ, ভয়াভিভূত হইতে অসমর্থ। যে ভিক্ষু অরহত, ক্ষীণাস্রব সম্যক জ্ঞান-বিমুক্ত এই নয় প্রকার কর্ম্ম তদ্দ্বারা কৃত হওয়া অসম্ভব।'

২৮। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'শ্রমণ গৌতম অতীত সম্বন্ধে অসীম জ্ঞান-দর্শন প্রকাশ করেন, কিন্তু অনাগত সম্বন্ধে ঐরূপ জ্ঞান-দর্শন প্রকাশ করেন না, ইহা কি প্রকার? কেন এরূপ হয়?' নির্ব্বোধ অজ্ঞান অন্যতীর্থীয় পরিব্রাজকগণ এক প্রকার জ্ঞান-দর্শন দ্বারা অন্য প্রকার জ্ঞান-দর্শন জ্ঞাপিতব্য মনে করে। চুন্দ, অতীত সম্বন্ধে তথাগতের বিজ্ঞান স্মৃতি-অনুসারী। তিনি যতদূর ইচ্ছা ততদূর অনুস্মরণ করেন। ভবিষ্যদ্বিষয়ে তথাগতের বোধিজ জ্ঞান উৎপন্ন হয়—'ইহা অন্তিম জন্ম, আর পুনর্জন্ম নাই।'

২৭। চুন্দ, যদি অতীত মিথ্যা হয়, তথ্যানুরূপ না হয়, যদি উহা নিষ্ফল হয়, তাহা হইলে তথাগত ঐ বিষয়ে কিছু কহেন না। যদি অতীত সত্য ও তথ্যানুরূপ হয়, কিন্তু অনর্থক হয়, তাহা হইলেও তথাগত ঐ বিষয়ে কিছু কহেন না। যদি অতীত সত্য, তথ্যানুরূপ এবং ইষ্টসাধক হয়, তাহা হইলে তথাগত ঐ প্রশ্নের উত্তর দান সম্বন্ধে কালজ্ঞ হন। [ভবিষ্যত ও বর্ত্তমান সম্বন্ধেও একই প্রকার উক্তি]।

এইরূপে, চুন্দ, অতীত ভবিষ্যৎ ও বর্ত্তমান ধর্ম্মসমূহে তথাগত কাল-

বাদী, ভূতবাদী, অর্থ-বাদী, ধর্ম্মবাদী ও বিনয়বাদী। তন্নিমিত্ত তিনি তথাগত উক্ত হন।

২৯। চুন্দ, দেবলোক, মারলোক, ব্রহ্মলোক, শ্রমণ-ব্রাহ্মণসহ এই জগত ও সর্ব্বদেবমনুষ্য কর্ত্তৃক যাহা দৃষ্ট, শ্রুত, অনুভূত, বিজ্ঞাত, প্রাপ্ত, পর্য্যেষিত, মনে বিচারিত, ঐ সমস্তই তথাগতের জ্ঞাত। তন্নিমিত্ত তিনি তথাগত উক্ত হন। চুন্দ, যে রাত্রিতে তথাগত অনুত্তর সম্যক সম্বোধি প্রাপ্ত হইয়াছিলেন এবং যে রাত্রে তিনি উপাধিশূন্য নির্ব্বাণ-ধাতুতে পরিনির্বৃত হইয়াছিলেন, এই দুই সময়ের অন্তরে তিনি আলোচনা, কথোপকথন ও নির্দ্দেশ দানের কালে যাহা কহিয়াছেন, তৎসমস্তই সত্য, উহার অন্যথা নাই। তন্নিমিত্ত তিনি তথাগত উক্ত হন। চুন্দ, তথাগত বাক্যানুরূপ কর্ম্মকারী, কর্ম্মানুরূপ ভাষণকারী। এইরূপে, চুন্দ, তিনি যথাবাদী তথাকারী, যথাকারী তথাবাদী, এই নিমিত্ত তিনি তথাগত উক্ত হন। দেবলোক, মারলোক, ব্রহ্মলোক শ্রমণ-ব্রাহ্মণসহ এই জগত ও সর্ব্বদেবমনুষ্যের মধ্যে তথাগত সর্ব্ববিজয়ী, অপরাজিত, সর্ব্বদর্শী, সর্ব্বশক্তিমান। এই নিমিত্ত তিনি তথাগত উক্ত হন।

৩০। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'আয়ুষ্মান, মরণের পর তথাগতের অস্তিত্ব থাকে? ইহাই কি সত্য, অন্য-প্রকার দৃষ্টি মিথ্যা?' যাঁহারা এইরূপ কহেন তাঁহাদিগকে বলিতে হইবে—'আয়ুষ্মান, ভগবান কহেন নাইঃ 'মরণের পর তথাগতের অস্তিত্ব থাকে, ইহাই সত্য, অন্যপ্রকার দৃষ্টি মিথ্যা।' ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'মরণের পর তথাগতের অস্তিত্ব থাকে না, ইহাই কি সত্য, অন্যপ্রকার দৃষ্টি মিথ্যা?' যাঁহারা এইরূপ কহেন তাঁহাদিগকে বলিতে হইবে—'ভগবান ইহাও কহেন নাই।' সম্ভবতঃ অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'মরণের পর তথাগতের অস্তিত্ব থাকে এবং থাকেও না··· · থাকে না এবং থাকে না তাহাও নয, ইহাই কি সত্য, অন্যপ্রকার দৃষ্টি মিথ্যা?' এরূপ ক্ষেত্রে ঐ সকল পরিব্রাজকদিগকে ঐ একই প্রকার উত্তর দিতে হইবে।

৩১। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'আয়ুষ্মান, শ্রমণ গৌতম কর্ত্তৃক ইহা কেন প্রকাশিত হয নাই?' এরূপক্ষেত্রে তাহাদিগকে বলিতে হইবে—'এই প্রশ্ন অর্থ-সংহিত নহে, ধর্ম্ম-সংহিত নহে,

সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্যের অনুকূল নহে, নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি, নির্ব্বাণের অনুকূল নহে। এই কারণে ভগবান কর্ত্তৃক ইহা প্রকাশিত হয় নাই।'

৩২। চুন্দ, ইহা সম্ভব যে অন্যতীর্থীয় পরিব্রাজকগণ কহিবেন—'আয়ুষ্মান, শ্রমণ গৌতম কোন্ প্রশ্নের সমাধান করিয়াছেন?' এরূপক্ষেত্রে তাঁহাদিগকে কহিতে হইবে—'ভগবান দুঃখ কি তাহা প্রকাশ করিয়াছেন, দুঃখের উৎপত্তি, দুঃখের নিরোধ এবং দুঃখ-নিরোধগামী মার্গ প্রকাশ করিয়াছেন।

৩৩। চুন্দ, ঐ সকল পরিব্রাজকগণ জিজ্ঞাসা করিতে পারেন—'কি হেতু শ্রমণ গৌতম ঐ সকল প্রকাশ করিয়াছেন?' এরূপক্ষেত্রে তাঁহাদিগকে কহিতে হইবে—'যেহেতু ইহা অর্থ-সংহিত, ধর্ম্ম-সংহিত, সর্ব্বোচ্চ ব্রহ্মচর্য্যের অনুকূল, নির্বেদ, বিরাগ, নিরোধ, উপশম, অভিজ্ঞা, সম্বোধি, নির্ব্বাণের অনুকূল। এই হেতু ভগবান উহা ব্যক্ত করিয়াছেন।'

৩৪। চুন্দ, পূর্ব্বান্তের[১] সম্পর্কে যে সকল দৃষ্টি আছে ঐ সকল যেরূপে ব্যক্ত হওয়া উচিত আমি সেইরূপেই তোমাদের নিকট ব্যক্ত করিয়াছি; ঐ সকল স্বরূপে প্রকাশিত হইবার যোগ্য নয়, আমি কি সেইরূপে তোমাদের নিকট প্রকাশ করিব? অপরান্ত সম্পর্কে যে সকল দৃষ্টি আছে ঐসকলও যেরূপে ব্যক্ত হওয়া উচিত আমি সেইরূপেই তোমাদের নিকট ব্যক্ত করিয়াছি, ঐ সকল স্বরূপে প্রকাশিত হইবার যোগ্য নয়, আমি কি সেইরূপে তোমাদের নিকট প্রকাশ করিব?

চুন্দ, পূর্ব্বান্ত সম্বন্ধে যে সকল দৃষ্টি আছে যাহা আমি যথানুরূপ তোমাদের নিকট ব্যক্ত করিয়াছি ঐ সকল, এবং যে সকল প্রকাশের যোগ্য নয়, ঐ সকল কি? কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা এইরূপ বাদ ও দৃষ্টিসম্পন্ন—'আত্মা ও জগত শাশ্বত, অন্য মত মিথ্যা।' কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ আছেন যাঁহারা এইরূপ বাদ ও দৃষ্টিসম্পন্ন—

আত্মা ও জগত অশাশ্বত

আত্মা ও জগত শাশ্বত এবং অশাশ্বত

আত্মা ও জগত শাশ্বতও নহে, অশাশ্বতও নহে

---

১। প্রথম খণ্ড, ১৬—১৯, ৩৩—৩৪ পৃঃ দ্রষ্টব্য।

আত্মা ও জগত স্বযংকৃত…

আত্মা ও জগত পব-কৃত ·

আত্মা ও জগত একাধাবে স্বযংকৃত ও পরকৃত…

আত্মা ও জগত স্বযংকৃতও নহে, পবকৃতও নহে, উহাবা অধীত্য-সমুৎপন্ন ; ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা।

সুখ-দুঃখ শাশ্বত ঃ

সুখ-দুঃখ অশাশ্বত ঃ

সুখ-দুঃখ একাধাবে শাশ্বত ও অশাশ্বত ঃ

সুখ-দুঃখ শাশ্বতও নহে, অশাশ্বতও নহে ঃ

সুখ-দুঃখ স্বযংকৃত ঃ

সুখ-দুঃখ পবকৃত ঃ

সুখ-দুঃখ একাধাবে স্বযংকৃত ও পবকৃত ঃ

সুখ-দুঃখ স্বয়ংকৃতও নহে, পবকৃতও নহে, উহাবা অধীত্য-সমুৎপন্ন। ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা।

৩৫। চুন্দ, যে সকল শ্রমণ ও ব্রাহ্মণগণ কহেন—'আত্মা ও জগত শাশ্বত, ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা,' তাঁহাদের নিকট গমন কবিষা আমি কহি—'আপনাবা কি কহেন আত্মা ও জগত শাশ্বত?' যখন তাঁহাবা কহেন 'ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা' তখন আমি উহা অনুমোদন কবি না। কি হেতু? এই বিষযে ভিন্নমতাবলম্বী সত্ত্বগণও আছেন। এই প্রজ্ঞপ্তিতে আমি আমাব সদৃশ কাহাকেও দেখিনা, আমাপেক্ষা শ্রেষ্ঠতব কোথা হইতে হইবে? প্রজ্ঞপ্তি বিষযে আমিই শ্রেষ্ঠতব।

৩৬। চুন্দ, যে সকল শ্রমণ ও ব্রাহ্মণ এইবূপ মত ও দৃষ্টি-সম্পন্ন—'আত্মা ও জগত অশাশ্বত…উহাবা অধীত্য-সমুৎপন্ন। ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা,' আমি তাঁহাদেব নিকট গমন কবিয়া পূর্ব্বোক্তবূপ প্রশ্ন কবি, তাঁহাবাও পূর্ব্বেব ন্যায কহেন 'ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা।' আমি তাঁহাদেব বাক্য অনুমোদন কবি না। কি হেতু? এই বিষযে ভিন্নমতাবলম্বী সত্ত্বগণও আছেন। এই প্রজ্ঞপ্তিতে আমি…শ্রেষ্ঠতব। এই সকলই পূর্ব্বান্ত সম্বন্ধীয দৃষ্টি যাহা যেবূপে প্রকাশিত হওয়া উচিত সেইবূপেই আমি তোমাদেব নিকট প্রকাশ কবিয়াছি, ঐ সকল যেবূপে প্রকাশিত হইবাব যোগ্য নয, আমি কি সেইবূপে তোমাদের নিকট প্রকাশ করিব?

৩৭। চুন্দ, অপবান্ত সম্বন্ধে যে সকল দৃষ্টি আছে যাহা আমি যথানুরূপ তোমাদেব নিকট ব্যক্ত কবিযাছি ঐ সকল, এবং যে সকল প্রকাশের যোগ্য নয, ঐ সকল কি ?

কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ এইরূপ মত ও দৃষ্টি সম্পন্ন—'মবণান্তে আত্মা রূপী ও অবোগ অবস্থায বিদ্যমান থাকে, ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা।'

কোন কোন শ্রমণ ও ব্রাহ্মণ এইরূপ মত এইরূপ দৃষ্টি সম্পন্ন—'আত্মা অরূপ অবস্থায থাকে ·

আত্মা একাধাবে রূপী ও অরূপী হইযা থাকে

আত্মা রূপীও নহে, অরূপীও নহে, এই অবস্থায থাকে

আত্মা সচৈতন্য অবস্থায থাকে··

আত্মা অচৈতন্য অবস্থায থাকে·

আত্মা না সচৈতন্য না অচৈতন্য অবস্থায থাকে···

আত্মাব উচ্ছেদ ও বিনাশ হয, মবণেব পব উহাব অস্তিত্ব থাকে না, ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা।'

৩৮। চুন্দ, যে সকল শ্রমণ ও ব্রাহ্মণগণ কহেন—'মবণান্তে আত্মা রূপী ও অবোগ অবস্থায বিদ্যমান থাকে, ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা,' তাঁহাদেব নিকট গমন কবিযা আমি কহি—'আপনারা কি কহেন মবণান্তে আত্মা রূপী ও অবোগ অবস্থায বিদ্যমান থাকে ?' যখন তাঁহাবা কহেন 'ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা', তখন আমি উহা অনুমোদন কবি না। কি হেতু ? এই বিষযে ভিন্নমতাবলম্বী সত্ত্বগণও আছেন। এই প্রজ্ঞপ্তিতে আমি আমাব সদৃশ কাহাকেও দেখি না, আমাপেক্ষা শ্রেষ্ঠতব কোথা হইতে হইবে ? প্রজ্ঞপ্তি বিষযে আমিই শ্রেষ্ঠতব।

৩৯। চুন্দ, যে সকল শ্রমণ ও ব্রাহ্মণ এইরূপ মত ও দৃষ্টি সম্পন্ন—

আত্মা অরূপ অবস্থায থাকে ·

আত্মা একাধাবে রূপী ও অরূপী হইযা থাকে···

আত্মা রূপীও নহে, অরূপীও নহে, এইরূপ অবস্থায থাকে···

আত্মা সচৈতন্য অবস্থায থাকে

আত্মা অচৈতন্য অবস্থায থাকে···

আত্মা না সচৈতন্য না অচৈতন্য অবস্থায থাকে ·

আত্মাব উচ্ছেদ ও বিনাশ হয়, মরণেব পব উহাব অস্তিত্ব থাকে না, ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা।'

আমি তাঁহাদেব নিকট গমন কবিয়া কহি—আপনাবা কি কহেন 'আত্মার উচ্ছেদ ও বিনাশ হয, মবণেব পব উহার অস্তিত্ব থাকে না?' যখন তাঁহাবা কহেন 'ইহাই সত্য, অন্যপ্রকাব দৃষ্টি মিথ্যা,' তখন আমি উহা অনুমোদন কবিনা। কি হেতু? এই বিষয়ে ভিন্নমতাবলম্বী সত্ত্বগণও আছেন। এই প্রজ্ঞপ্তিতে আমি আমাব সদৃশ কাহাকেও দেখিনা, আমাপেক্ষা শ্রেষ্ঠতব কোথা হইতে হইবে? প্রজ্ঞপ্তি বিষযে আমিই শ্রেষ্ঠতব। এই সকলই অপবান্ত সম্বন্ধীয় দৃষ্টি যাহা যেবূপে প্রকাশিত হওয়া উচিত সেইবূপেই আমি তোমাদেব নিকট প্রকাশ কবিয়াছি, ঐ সকল যেরূপে প্রকাশিত হইবাব যোগ্য নয়, আমি কি সেইবূপে তোমাদেব নিকট প্রকাশ কবিব?

৪০। চুন্দ, পূর্ব্বান্ত ও অপবান্ত সম্বন্ধীয় এই সকল দৃষ্টির বর্জ্জনের নিমিত্ত, উহাদেব অতীত হইবাব নিমিত্ত আমি চাবি 'স্মৃতি-প্রস্থান'[১] উপদেশ দিয়াছি। ঐ সকল কি কি? চুন্দ, ভিক্ষু উৎসাহপূর্ণ, সম্প্রজ্ঞাত, স্মৃতিমান হইয়া, জগতে অভিধ্যা-দৌর্ম্মনস্য দমন করিয়া, কায়ে কাযানুদর্শী হইযা বিহাব কবেন, বেদনায চিত্তে ধর্ম্মে ধর্ম্মানুদর্শী হইয়া বিহাব কবেন। চুন্দ, পূর্ব্বান্ত ও অপরান্ত সম্বন্ধীয এই সকল দৃষ্টিব বর্জ্জনেব নিমিত্ত স্মৃতি-প্রস্থান উপদেশ দিযাছি।

৪১। ঐ সময় আয়ুষ্মান উপবান ভগবানকে ব্যজননিবত হইযা তাঁহার পশ্চাদ্দেশে দণ্ডাযমান ছিলেন। অনন্তব আযুষ্মান উপবান ভগবানকে কহিলেন ঃ

'ভন্তে, এই ধর্ম্ম-পর্য্যায আশ্চর্য্য, অদ্ভুত, মনোহব, ভন্তে, এই ধর্ম্ম-পর্য্যায অতি মনোহব। এই ধর্ম্ম-পর্য্যায়ের নাম কি?'

'তাহা হইলে, উপবান, এই ধর্ম্ম-পর্য্যাযকে 'পাসাদিক' নামে গ্রহণ কবিতে পাব।'

ভগবান এইবূপ কহিলেন। আনন্দিত হইযা আয়ুষ্মান উপবান ভগবদ্বাক্যেব অভিনন্দন কবিলেন।

। পাসাদিক সূত্রান্ত সমাপ্ত।

---

১। দ্বিতীয খণ্ড, মহাসতিপট্‌ঠান সূত্র দ্রষ্টব্য।

# ৩০। লক্ষণ সুত্রান্ত

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। ১। এক সময় ভগবান জেতবনে অনাথপিণ্ডিকের আরামে অবস্থান করিতেছিলেন। তথায় ভগবান ভিক্ষুগণকে সম্বোধন করিলেন, 'ভিক্ষুগণ।' ভিক্ষুগণ প্রত্যুত্তরে কহিলেন, 'ভন্তে।' তখন ভগবান কহিলেন ঃ

'ভিক্ষুগণ, যিনি মহাপুরুষ তিনি দ্বাত্রিংশৎ লক্ষণযুক্ত, ঐ লক্ষণযুক্ত মহাপুরুষের মাত্র দুই প্রকার গতি, অন্য নাই। গৃহবাসী হইলে তিনি রাজচক্রবর্ত্তী, ধার্ম্মিক, ধর্ম্মরাজ, চতুরন্তবিজতা, প্রজাবর্গের নিরাপত্তাপ্রাপ্ত, সপ্তরত্ন সমন্বিত। এই সকল তাঁহার সপ্তরত্ন, যথা—চক্ররত্ন, হস্তীরত্ন, অশ্বরত্ন, মণিরত্ন, স্ত্রীরত্ন, গৃহপতিরত্ন, এবং সপ্তম রত্ন স্বরূপ মন্ত্রীরত্ন। তাঁহার সহস্রাধিক পুত্র—সাহসী, বীরোপম, শত্রুসেনামর্দ্দন, তিনি সসাগরা পৃথিবী বিনা দণ্ডে ও বিনা অস্ত্রে, মাত্র ধর্ম্মের দ্বারা জয় করিয়া বাস করেন। যদি তিনি গৃহত্যাগ করিয়া প্রব্রজ্যা অবলম্বন করেন তিনি পৃথিবীতে আবরণমুক্ত সম্যক সম্বুদ্ধ অর্হত পদ প্রাপ্ত হন।'[১]

২। 'ভিক্ষুগণ! ঐ সকল মহাপুরুষ লক্ষণ কি কি—যদ্দারা যুক্ত মহাপুরুষের মাত্র দুই প্রকার গতি, অন্য নাই? গৃহবাসী হইলে তিনি রাজচক্রবর্ত্তী ⋅ ⋯যদি তিনি গৃহ ত্যাগ করিয়া প্রব্রজ্যা অবলম্বন করেন, তিনি পৃথিবীতে আবরণমুক্ত সম্যক সম্বুদ্ধ অর্হত পদ প্রাপ্ত হন।

'ভিক্ষুগণ, মহাপুরুষ সুপ্রতিষ্ঠিতপাদ। ইহা মহাপুরুষের লক্ষণ।

'পুনশ্চ, ভিক্ষুগণ, মহাপুরুষের পদতলের নিম্নে চক্র দৃষ্ট হয়, উহা সহস্র অর, নেমি ও নাভিযুক্ত, সর্ব্বাকার-পরিপূর্ণ এবং সুবিভক্ত। ইহাও মহাপুরুষের লক্ষণ।

'পুনশ্চ, ভিক্ষুগণ, মহাপুরুষ আয়ত পার্ষ্ণি-সম্পন্ন

'দীর্ঘ অঙ্গুলি সম্পন্ন ⋅

'মৃদু-তরুণ হস্ত-পাদ সম্পন্ন

১। সুত্তনিপাত, সেল সুত্ত এবং দীঘ নিকায়, প্রথম খণ্ড, ৯৬ পৃ. দ্রষ্টব্য।

'জাল হস্ত-পাদ সম্পন্ন...

'পাদতলের মধ্যস্থলে স্থিত গুল্‌ফ-সন্ধি বিশিষ্ট

'এণী-জঙ্ঘা বিশিষ্ট

'দণ্ডায়মান অবস্থায়ই অবনত না হইয়া উভয় হস্ততল দ্বারা জানুদেশ স্পর্শ ও মর্দ্দনে সক্ষম···

'কোষবক্ষিত গুপ্তেন্দ্রিয় সম্পন্ন···

'সুবর্ণবর্ণ ও কাঞ্চনসন্নিভ ত্বক-বিশিষ্ট ·

'তাঁহাব চর্ম্ম এতই সূক্ষ্ম যে ধূলি ও মল উহাতে লিপ্ত হয় না···

'তাঁহাব প্রত্যেক লোমকূপে মাত্র একটি লোম উৎপন্ন হয···

'তাঁহাব লোমসমূহ ঊর্দ্ধাগ্র, নীলাঞ্জনবর্ণ, দক্ষিণাবর্ত্ত-সম্পন্নকুণ্ডল বিশিষ্ট···

'তাঁহাব অঙ্গ-প্রত্যঙ্গ দিব্য ঋজুতা সম্পন্ন···

'তিনি সপ্ত-উৎসেধ সম্পন্ন ·

'তাঁহাব দেহেব পূর্ব্বার্দ্ধ সিংহের ন্যায···

'তিনি উন্নত-বক্ষঃ···

'তিনি ন্যগ্রোধ বৃক্ষের ন্যায় অঙ্গ-সৌষ্ঠব সম্পন্ন, তাঁহার কায়ানুযাযী ব্যাম এবং ব্যামানুযাযী কায...

'তিনি সমবর্ত্তস্কন্ধ...

'তিনি শ্রেষ্ঠবুচি সম্পন্ন

'তিনি সিংহহনু ··

'তিনি চত্বারিংশৎ দন্তবিশিষ্ট··

'তিনি সমদন্তবিশিষ্ট

'তিনি অবিববদন্ত···

'তাঁহাব শুভ্রোজ্জ্বল শ্বাদন্ত ·

'তিনি দীর্ঘজিহ্ব···

'তিনি দিব্যস্বব সম্পন্ন···

'কববীক পক্ষীব স্ববেব ন্যায মধুব তাঁহাব স্বব ·

'তাঁহাব নেত্র গাঢ নীলবর্ণ...

'তাঁহাবে গো-সদৃশ অক্ষি-পক্ষ্ম...

'তাঁহার ভ্রূযুগমধ্যস্থ ঊর্ণ শুভ্র মৃদু তুলসন্নিভ, ভিক্ষুগণ, মহাপুরুষেব ভ্রূযুগমধ্যস্থ ঊর্ণ শুভ্র মৃদু তুলসন্নিভ হয, ইহাও মহাপুরুষ লক্ষণ।

'পুনশ্চ, ভিক্ষুগণ, মহাপুরুষ উষ্ণীষ-শীর্ষ হন, ইহাও মহাপুরুষ লক্ষণ।

৩। 'ভিক্ষুগণ, এই সকলই দ্বাত্রিংশৎ মহাপুরুষলক্ষণ, যাহাতে যুক্ত মহাপুরুষের মাত্র দুই প্রকার গতি, অন্য নাই। গৃহবাসী হইলে তিনি . পৃথিবীতে আবরনমুক্ত সম্যক সম্বুদ্ধ অবহত পদ প্রাপ্ত হন। ভিক্ষুগণ, এই সকল মহাপুরুষ-লক্ষণ ভিন্নধর্মীয় ঋষিগণও অবগত আছেন, যদিও কোন্ কর্ম্মের ফলে কোন্ লক্ষণ লাভ হয় তাহা তাঁহাদের জ্ঞাত নহে।

৪। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্ব জন্ম, পূর্ব্ব ভব'ও পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিয়া কুশল ধর্ম্মাচরণে দৃঢ় সংকল্প হইয়াছিলেন, কায়িক, বাচসিক ও মানসিক সদাচারে, দান বিতরণে, শীল গ্রহণে, উপোসথ পালনে, মাতৃসেবায়, পিতৃসেবায়, শ্রমণ ও ব্রাহ্মণগণের সেবায়, কুল-জ্যেষ্ঠের সৎকারে এবং অপরাপর মহৎ কুশল কর্ম্মে অবিচলিত সংকল্প হইয়াছিলেন, সেই হেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়াছিলেন। তথায় তিনি দশ বিষয়ে অন্য দেবগণকে অতিক্রম করিয়াছিলেন—দিব্য আয়ুতে, দিব্য বর্ণে, দিব্য সুখে, দিব্য যশে, দিব্য আধিপত্যে, দিব্য রূপে, দিব্য শব্দে, দিব্য গন্ধে, দিব্য রসে, দিব্য স্পর্শে। তিনি ঐ স্থান হইতে চ্যুত হইয়া ইহলোকে আগমন করিয়া এই সকল মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন,— সুপ্রতিষ্ঠিত পাদ হইয়া তিনি সমভাবে ভূমিতে পদক্ষেপ করেন, সমভাবে পদ উত্তোলন করেন, সমভাবে সম্পূর্ণ পদতলের দ্বারা ভূমি স্পর্শ করেন।

৫। 'ঐ লক্ষণ সমন্বিত হইয়া গৃহবাসী হইলে তিনি রাজচক্রবর্ত্তী শত্রুসেনামর্দ্দন, তিনি সসাগরা, উর্ব্বরা, অনিমিত্ত[১], অকণ্টক, সমৃদ্ধ, স্ফীত, সুশান্ত, শিব, শুদ্ধ এই পৃথিবীকে বিনা দন্ডে ও বিনা অস্ত্রে মাত্র ধর্ম্মের দ্বারা জয় করিয়া বাস করেন। রাজা হইয়া তিনি কি লাভ করেন? কোন মনুষ্য শত্রু অথবা প্রতিদ্বন্দ্বী হইয়া তাঁহার প্রতিরোধে অক্ষম হয়। রাজা হইয়া তাঁহার এই লাভ। যদি তিনি গৃহত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যা অবলম্বন করেন, তিনি পৃথিবীতে আবরনমুক্ত অবহত সম্যক সম্বুদ্ধ হন। তিনি বুদ্ধ হইয়া কি লাভ করেন? রাগ, দ্বেষ ও মোহরূপ অভ্যন্তর শত্রু এবং বহিঃশত্রু স্বরূপ শ্রমণ, ব্রাহ্মণ, দেব, মার, ব্রহ্মা অথবা জগতে অপর কেহ তাঁহার প্রতিরোধে অক্ষম। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

---

১। দস্যুতস্করাদিজনিত অমঙ্গলের চিহ্নশূন্য।

৬। ঐ সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

সত্য, ধর্ম্ম, দম, সংযম, শৌচ, শীল,
উপোসথ, দান, অহিংসায় রত হইয়া,
বলপ্রয়োগে বিরত হইযা, দৃঢ় সংকল্পের
সহিত তিনি সমভাব আচরণ করিয়া-
ছিলেন। সেই কর্ম্মের ফলে তিনি স্বর্গে
গমন করিযা সুখ ও ক্রীড়া-রতি অনুভব
করিযাছিলেন।
ঐ স্থান হইতে চ্যুত হইয়া তিনি পৃথিবীতে
পুনরাগমন করিযা সম-পদবিক্ষেপে ভূমি স্পর্শ
করিয়াছিলেন। লক্ষণজ্ঞগণ একত্রিত
হইযা ঘোষণা করিলেন ঃ 'যিনি
সুপ্রতিষ্ঠিতপাদ, তাঁহার অন্তরায় নাই,
গৃহীই হউক অথবা প্রব্রজিতই হউক,
ঐ লক্ষণের ঐ অর্থ

গৃহবাসী হইলে তিনি বিজয়ী-শত্রুমর্দ্দন
হন, কোন শত্রু তাঁহার প্রতিরোধ
করিতে পারে না, ঐ ধর্ম্মের ফলে কোন
মনুষ্য তাঁহার পথে অন্তরায় হইতে
পারে না।

ঐরূপ পুরুষ যদি প্রব্রজ্যা গ্রহণ করেন,
তাহা হইলে তিনি নৈষ্কাম্য-রত ও
বিচক্ষণ হইয়া শ্রেষ্ঠ নরোত্তমে পরিণত
হন, ইহা নিশ্চিত যে তিনি আর গর্ভে
প্রবেশ করেন না ; ইহাই তাঁহার স্বাভাবিক
নিয়তি।'

৭। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্ব জন্ম, পূর্ব্বভব ও পূর্ব্ব নিবাসে মনুষ্য জন্ম গ্রহণ করিয়া বহুজনের সুখবিধান করিয়াছিলেন, তাহাদের

উদ্বেগ, উত্রাস, ভয় অপনোদন করিয়াছিলেন, তাহাদের ধর্ম্মানুযায়ী আশ্রয় ও রক্ষার বিধান করিয়াছিলেন, সর্ব্বপ্রয়োজনীয় বস্তু দান করিয়াছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়াছিলেন··· তিনি ঐ স্থান হইতে চ্যুত হইয়া ইহলোকে আগমন করিয়া এই মহাপুরুষ-লক্ষণ প্রাপ্ত হন,—তাঁহার পাদতলে সহস্র অর, নেমি ও নাভিযুক্ত, সর্ব্বাকার-পরিপূর্ণ সুবিভক্ত চক্র প্রকাশিত হয়।

৮। 'তিনি ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন রাজা হইয়া তিনি কি লাভ করেন? তিনি বহু অনুচরবেষ্টিত হইয়া থাকেন,—ব্রাহ্মণ-গৃহপতিগণ, নগর ও জনপদবাসীগণ, কোষাধ্যক্ষ, প্রহরী, দৌবারিক, অমাত্য, পরিষদ, ক্ষুদ্র রাজগণ, ধনী অভিজাত বংশীয়গণ এবং তরুণ রাজকুমারগণ কর্ত্তৃক তিনি বেষ্টিত হইয়া থাকেন। রাজা হইয়া তাঁহার এই লাভ। যদি তিনি গৃহত্যাগ করিয়া গৃহহীন প্রব্রজ্যা আশ্রয় করেন, তিনি পৃথিবীতে আবরণমুক্ত, অরহত, সম্যক-সম্বুদ্ধ হন। তিনি বুদ্ধ হইয়া কি লাভ করেন। তিনি বহু অনুচরবেষ্টিত হন,—ভিক্ষু ও ভিক্ষুণীগণ, উপাসক ও উপাসিকাগণ, দেব-মনুষ্য-অসুর-নাগ-গন্ধর্ব্বগণ কর্ত্তৃক তিনি বেষ্টিত হইয়া থাকেন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

৯। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

অতীতে পূর্ব্ব পূর্ব্ব জন্মে মনুষ্যরূপে তিনি
বহু জনের সুখবিধান করিয়াছিলেন,
উদ্বেগ, উত্রাস ও ভয় অপনোদন করিয়াছিলেন,
সাগ্রহে তাহাদের আশ্রয় ও রক্ষার বিধান
করিয়াছিলেন।

সেই কর্ম্মের ফলে স্বর্গে গমন করিয়া
তিনি সুখ ও ক্রীড়া-রতি অনুভব
করিয়াছিলেন। ঐ স্থান হইতে চ্যুত
হইয়া এই পৃথিবীতে পুনরাগমন করিলে

তাঁহার পাদদ্বয়ে সনেমি সহস্র অরযুক্ত
চক্র দৃষ্ট হইযাছিল।

লক্ষণজ্ঞগণ একত্রিত হইযা শত পুণ্যলক্ষণ
সম্পন্ন কুমাবকে দেখিযা কহিলেনঃ
'তিনি বহু অনুচববেষ্টিত ও শত্রুমর্দ্দনক্ষম
হইবেন, যেহেতু সম্পূর্ণ নেমিযুক্ত চক্র
দৃষ্ট হইয়াছে।

ঈদৃশ পুরুষ যদি প্রব্রজ্যা গ্রহণ না কবেন,
তাহা হইলে তিনি চক্রেব প্রবর্ত্তন কবিযা
পৃথিবী শাসন কবেন, ক্ষত্রিযগণ তাঁহাব
অনুগামী হন, তিনি বিপুল যশেব অধিকারী
হন।
ঈদৃশ পুরুষ যদি নৈষ্কাম্য-বত ও বিচক্ষণ হইযা
প্রব্রজ্যা গ্রহণ কবেন, তাহা হইলে দেব-মনুষ্য-
অসুর-শত্রু-বাক্ষসগণ, গন্ধর্ব্ব-নাগ-বিহঙ্গগণ,
চতুষ্পদগণ সেই অনুত্তব দেব-মনুষ্য-পূজিত,
মহা যশস্বী পুরুষেব সেবা কবেন।'

১০। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্ব জন্মে পূর্ব্ব ভবে পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিযা প্রাণাতিপাত বর্জ্জন পূর্ব্বক উহাতে বিবত হইযাছিলেন, দণ্ড ও শস্ত্র পবিহাব কবিযা, পাপে-ভযদর্শী, দযাপন্ন এবং সর্ব্ব প্রাণীব হিতানুকম্পী হইযা বিহাব কবিযাছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয, বাহুল্য ও বিপুলতাব জন্য মবণান্তে দেহেব বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়াছিলেন·· ঐ স্থান হইতে চ্যুত হইয়া এই পৃথিবীতে আগমন কবিযা তিনি এই তিন মহাপুরুষলক্ষণেব অধিকাবী হন—তিনি আযতপার্ষ্ণি সম্পন্ন, দীর্ঘাঙ্গুলিবিশিষ্ট এবং তাঁহাব অঙ্গ-প্রত্যঙ্গ দিব্য ঋজুতা সম্পন্ন।

১১। 'তিনি ঐ ত্রিবিধ লক্ষণ সমন্বিত হইযা যদি গৃহবাসী হন তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন···বাজা হইযা কি লাভ কবেন? তিনি দীর্ঘায়ু হন, বহুকালস্থাযী হন, বহুদিন জীবন ধাবণ কবেন, এই সমযেব মধ্যে কোন

মনুষ্য প্রতিদ্বন্দ্বী অথবা শত্রু তাঁহাব জীবন নাশ করিতে পাবে না। বাজা হইযা তাঁহাব এই লাভ…বুদ্ধ হইযা তিনি কি লাভ কবেন? তিনি দীর্ঘাযু ও দীর্ঘকাল স্থাযী হন, বহুকাল জীবন ধাবণ কবেন, এই সমযেব মধ্যে কোন প্রতিদ্বন্দ্বী অথবা শত্রু শ্রমণ অথবা ব্রাহ্মণ, দেব, মাব, ব্রহ্মা অথবা জগতে অপব কেহ তাঁহাব জীবন নাশ কবিতে পাবে না। বুদ্ধ হইযা তাঁহার এই লাভ'।

ভগবান এইরূপ কহিলেন।

১২। এই সম্পর্কে উক্ত হইযাছে ঃ

আপনাব মবণ-বধ-ভয বিদিত হইযা
তিনি অপবেব প্রাণবধে বিবত ছিলেন।
সেই সৎকর্ম্মেব ফলে তিনি স্বর্গে গমন
কবিযাছিলেন এবং তথায সুকৃতিব
ফল-বিপাক অনুভব কবিযাছিলেন।
ঐস্থান হইতে চ্যুত হইযা পুনবায এই
পৃথিবীতে আগমন কবিযা তিনি তিনটি
লক্ষণযুক্ত হন—দীর্ঘ বিপুল পাণি লাভ
কবেন, ব্রহ্মাব ন্যায ঋজু, সুদর্শন এবং
অঙ্গ-সৌষ্ঠবসম্পন্ন হন, সুভুজ, তবুণকান্তিবিশিষ্ট,
শান্তমূর্ত্তি ও সৌভাগ্যযুক্ত হন।
তিনি মৃদু-তবুণ দীর্ঘ অঙ্গুলিবিশিষ্ট হন,
এই ত্রিবিধ মহাপুবুষলক্ষণ সমন্বিত কুমাব
দীর্ঘজীবীবূপে ঘোষিত হন।
যদি গৃহী হন, তিনি বহুকাল জীবনধাবণ
কবিবেন, যদি প্রব্রজিত হন, তাহা হইলে
আবও অধিককাল জীবিত থাকিবেন;
তিনি আত্মজযী হইযা ঋদ্ধি-ভাবনায
কালাতিপাত কবেন, ইহা দীর্ঘাযুতাব
লক্ষণ।

১৩। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্ব জন্ম, ভব এবং নিবাসে মনুষ্য-বূপে প্রণীত, সুমিষ্ট খাদ্য, ভোজ্য, লেহ্য ও পেয দান কবিযাছিলেন, সেইহেতু

তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতিসম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইযাছিলেন···ঐস্থান হইতে চ্যুত হইযা তিনি এই পৃথিবীতে আগমন করিযা সপ্ত উৎসেধরূপ মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন—তাঁহার উভয হস্তে, উভয পদে, উভয অংসদেশে এবং স্কন্ধে উৎসেধ লক্ষিত হয।

১৪। 'তিনি ঐ লক্ষণসমন্বিত হইযা যদি গৃহবাসী হন তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন···রাজা হইযা কি লাভ করেন? তিনি প্রণীত, সুমিষ্ট, খাদ্য, ভোজ্য, লেহ্য, পেয প্রাপ্ত হন। রাজা হইযা তাঁহার এই লাভ বুদ্ধ হইযা তিনি কি লাভ করেন? তিনি প্রণীত, সুমিষ্ট...পেয লাভ করেন। বুদ্ধ হইযা তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

১৫। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি সুমিষ্ট খাদ্য, ভোজ্য, লেহ্য ও পেয
দান করিযাছিলেন। ঐ সুকর্ম্মের ফলে
তিনি বহুকাল নন্দন কাননে আনন্দে
অতিবাহিত করিয়াছিলেন।
তিনি সপ্তউৎসেধ ও মৃদু হস্ত ও পাদযুক্ত
হইযা এই জগতে আগমন করেন।
লক্ষণজ্ঞগণ তাঁহাকে উত্তম খাদ্য-ভোজ্য
লাভীরূপে ব্যক্ত করেন।
তিনি গৃহী-জীবনের জন্যই ঐ লক্ষণযুক্ত
হন নাই, প্রব্রজিত হইযাও তিনি ঐ
লক্ষণ লাভ করেন, সর্ব্ব গৃহী-বন্ধন
ছিন্ন করিযাও তিনি উত্তম খাদ্য-ভোজ্য
লাভীরূপে উক্ত হন।

১৬। যেহেতু, ভিক্ষুগণ, তিনি পূর্ব্ব জন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিয়া দান, প্রিয বাক্য, অর্থচর্য্যা ও সমানাত্মতারূপ চতুর্ব্বিধ সংগ্রহবস্তু দ্বারা জনপ্রিয় হইযাছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের

সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতাব জন্য মবণান্তে দেহেব বিনাশে সুগতি-সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইযাছিলেন। ঐস্থান হইতে চ্যুত হইযা এই পৃথিবীতে আগমন কবিযা তিনি এই দুই মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন—মৃদু-তরুণ হস্ত-পাদ এবং জালহস্ত-পাদ।

১৭। 'তিনি ঐ সকল লক্ষণযুক্ত হইযা যদি গৃহবাসী হন, তাহা হইলে বাজা চক্রবর্ত্তী হন বাজা হইযা কি লাভ কবেন? তিনি পবিজনবর্গ, ব্রাহ্মণ-গৃহপতিগণ, নগব ও জনপদবাসীগণ, কোষাধ্যক্ষগণ, প্রহবী ও দৌবাবিকগণ, অমাত্য ও পাবিষদগণ, ক্ষুদ্র বাজগণ, ধনী-অভিজাতবংশীযগণ এবং তরুণ বাজকুমাবগণেব প্রিয হন। বাজা হইযা তাঁহাব এই লাভ · বুদ্ধ হইযা তিনি কি লাভ কবেন? তিনি পবিজনগণ, ভিক্ষু ও ভিক্ষুণীগণ, উপাসক ও উপাসিকাগণ, দেবমনুষ্য অসুব নাগ গন্ধর্ব্বগণেব প্রিয হন। বুদ্ধ হইযা তাঁহাব এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

১৮। এই সম্পর্কে উক্ত হইযাছে ঃ

দান, অর্থচর্য্যা, প্রিয বাক্য, সমানাত্মতা
দ্বাবা বহুজনেব চিত্ত জয কবিযা, উক্ত
গুণসমূহে সুপ্রতিষ্ঠিত হইযা তিনি স্বর্গে
গমন কবেন।

ঐস্থান হইতে চ্যুত হইযা পুনবায ইহলোকে
আগমনপূর্ব্বক তিনি কান্তি ও সৌকুমার্য্য
সমন্বিত হইযা পবম সুন্দব দর্শনীয মৃদু
এবং জালহস্তপদ লাভ কবেন।
পবিজনবর্গ তাঁহাব আদেশানুবর্ত্তী হয,
তিনি সহানুভূতি সম্পন্ন হইযা পৃথিবীতে
বাস কবেন, প্রিযবাদী ও হিত-সুখান্বেষী
হইযা তিনি প্রীতিপ্রদগুণসমূহেব আচবণ
কবেন।
যদি তিনি সর্ব্বপার্থিবসুখ ভোগ পবিহাব

করেন, তাহা হইলে আত্মজয়ী হইয়া
তিনি জনগণের নিকট ধর্ম্মপ্রকাশ করেন,
তাহারা উপদেষ্টার বাক্য শ্রবণে প্রসন্ন
হইয়া ধর্ম্মের সর্ব্বাঙ্গীন পালনে
রত হয়।

১৯। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্বজন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্ব-নিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া বহুজনকে অর্থোপসংহিত, ধর্ম্মোপ-সংহিত হিতবাক্য কহিয়াছিলেন, বহুজনকে উপদেশ দিয়াছিলেন, ধর্ম্ম-যজ্ঞের দ্বারা প্রাণীগণের হিত ও সুখবিধান করিয়াছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য...ঐস্থান হইতে চ্যুত হইয়া এই পৃথিবীতে আগমন করিয়া তিনি এই দুই মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন,—পাদ-মধ্যস্থ গুল্‌ফ-সন্ধি এবং ঊর্দ্ধাগ্রলোম।

২০। 'তিনি ঐ লক্ষণসমূহ প্রাপ্ত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন রাজা হইয়া কি লাভ করেন? তিনি কাম-ভোগীগণের মধ্যে অগ্র, শ্রেষ্ঠ, প্রমুখ, উত্তম, প্রবর হন। রাজা হইয়া তাঁহার এই লাভ · বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন? সর্ব্ব সত্ত্বের মধ্যে তিনি অগ্র, শ্রেষ্ঠ, প্রমুখ, উত্তম, প্রবর, হন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

২১। এই সম্পর্কে উক্ত হইয়াছে:

তিনি পূর্ব্বে অর্থ ও ধর্ম্মোপসংহিত বাক্য কহিয়া
বহুজনকে উপদেশ দিয়াছিলেন, প্রাণীগণের হিত
ও সুখের বিধান করিয়াছিলেন, মাৎসর্য্যরহিত
হইয়া ধর্ম্মযজ্ঞ করিয়াছিলেন।
ঐ সুকর্ম্মের ফলে তিনি স্বর্গে গমন করিয়া তথায়
আনন্দ লাভ করিয়াছিলেন, এই পৃথিবীতে
আগমন করিয়া দুইটি লক্ষণবিশিষ্ট হইয়া উত্তম
সুখ অনুভব করিয়াছিলেন।
তাঁহার রোমরাজী ঊর্দ্ধাগ্র এবং পাদগ্রন্থি সুব্যবস্থিত

ছিল, তদুপরি মাংস ও রক্তসহ বিস্তৃত ত্বক শোভন
হইয়াছিল।
ঐরূপ পুরুষ গৃহবাসী হইলে কাম-ভোগীদিগের মধ্যে
শ্রেষ্ঠত্ব প্রাপ্ত হন, তাঁহার অপেক্ষা শ্রেষ্ঠ আর নাই,
তিনি জম্বুদ্বীপ জয়ী হইয়া বিহার করেন।
তিনি প্রব্রজ্যা গ্রহণ করিলেও উহা অসাধারণ হয়,
তিনি সর্ব্বপ্রাণীর মধ্যে শ্রেষ্ঠত্ব লাভ করেন,
তাঁহার অপেক্ষা শ্রেষ্ঠ আর নাই, তিনি সর্ব্বজয়ী
হইয়া বিহার করেন।

২২। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্ব জন্মে, পূর্ব্বভবে পূর্ব্বনিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া "কিরূপে শীঘ্র জানিতে পারা যায়, শীঘ্র শিক্ষা করিতে পারা যায়, শীঘ্র শিক্ষার সম্যক অনুসরণ হয়, দীর্ঘকাল ক্লিষ্ট হইতে না হয় ?" ইহা চিন্তা করিয়া সযত্নে শিল্প, বিদ্যা, আচরণ এবং কর্ম্ম শিক্ষা দিয়াছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়···তিনি ঐস্থান হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া এণী-জঙ্ঘারূপ মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন।

২৩। ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি তিনি গৃহবাসী হন, তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন। রাজা হইয়া তিনি কি লাভ করেন ? যাহা রাজার্হ, রাজচিহ্ন, রাজভোগ্য, রাজোচিত, তাহা তিনি শীঘ্র লাভ করেন। রাজা হইয়া তাঁহার এই লাভ। বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন ? যাহা শ্রমণার্হ, শ্রমণ-লক্ষণ, শ্রমণোপভোগ্য, শ্রমণোচিত, তাহা তিনি শীঘ্র লাভ করেন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

২৪। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ
শিল্প, বিদ্যা, আচরণ এবং কর্ম্ম 'কিরূপে শীঘ্র শিক্ষা
করা যায়' ইহা ইচ্ছা করিয়া যাহাতে কাহারও
কষ্ট না হয় এবং দীর্ঘকাল কাহাকেও ক্লেশ স্বীকার
করিতে না হয়, সেইরূপে তিনি শীঘ্র শিক্ষা দেন।

সেই কুশল সুখবিধাযক কর্ম্ম কবিযা তিনি মনোজ্ঞ,
সুসংস্থিত, সুগোল, সুজাত, ক্রমোন্নত জঙ্ঘা লাভ
কবেন, সূক্ষ্ম ত্বকোপবি তাঁহাব বোমবাজী উর্দ্ধাগ্র
বিশিষ্ট হয়।
সেই পুরুষ এণী-জঙ্ঘ কথিত হন, এবং উহা
অবিলম্বিত সমৃদ্ধিলাভেব লক্ষণ কথিত হয়, তাঁহাব
প্রত্যেক লোমকূপ হইতে মাত্র একটি লোম
উদ্গত হয, প্রব্রজ্যা গ্রহণ না কবিলে যা ঈপ্সিত
তাহা তিনি অবিলম্বে লাভ কবেন।
তাদৃশ পুরুষ নৈষ্কাম্য-চিত্ত ও বিচক্ষণ হইয়া প্রব্রজ্যা
গ্রহণ কবিলে সেই মহান্ গৃহত্যাগী অবিলম্বে
যোগ্যতানুরূপ প্রাপ্তিতে মণ্ডিত হন।

২৫। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্বজন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্বনিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ কবিযা শ্রমণ অথবা ব্রাহ্মণদিগেব নিকট গমন কবিযা তাঁহাদিগকে প্রশ্ন কবিতেন ঃ "ভন্তে, কুশল কি ? অকুশল কি ? কি নিন্দনীয, কি অনিন্দ্য ? কি সেবিতব্য, কি সেবিতব্য নহে ? কোন্ কর্ম্ম করিলে উহা দীর্ঘকাল আমাব অহিত ও দুঃখেব কাবণ হইবে ? কোন্ কর্ম্মই বা কবিলে উহা দীর্ঘকাল আমার হিত ও সুখেব কাবণ হইবে ?" সেইহেতু তিনি ঐ কর্ম্মেব সম্পাদন, সঞ্চয তিনি ঐস্থান হইতে চ্যুত হইযা এই জগতে আগমন করিযা এই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন,—সুমসৃণ ত্বক বিশিষ্ট হন, ত্বকেব সূক্ষ্মতাব জন্য ধূলি ও মল দেহে লিপ্ত হন না।

২৬। 'তিনি ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে চক্রবর্ত্তী বাজা হন· রাজা হইয়া তিনি কি লাভ কবেন ? তিনি মহাপ্রজ্ঞ হন, কামভোগীদিগেব মধ্যে কেহই তাঁহাব সদৃশ অথবা তাঁহাব অপেক্ষা শ্রেষ্ঠ হয না। বাজা হইযা তাঁহাব এই লাভ। বুদ্ধ হইয়া তিনি কি লাভ কবেন ? তিনি মহাপ্রজ্ঞ হন, পৃথুপ্রজ্ঞ, নির্ম্মল জ্ঞানসম্পন্ন, ক্ষিপ্রবুদ্ধি, তীক্ষ্ণপ্রজ্ঞ, নির্বেধিক-প্রজ্ঞ হন, সর্ব্ব সত্বগণেব মধ্যে কেহই প্রজ্ঞায তাঁহাব সদৃশ অথবা তাঁহাব অপেক্ষা শ্রেষ্ঠ হয না। বুদ্ধ হইযা তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

২৭। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

অতীতে পূর্ব্ব পূর্ব্ব জন্মে তিনি জ্ঞানার্থী হইয়া প্রশ্ন
করিয়াছিলেন, উপদেশ শ্রবণেচ্ছায় প্রব্রজিতগণের
সেবা করিয়াছিলেন, জ্ঞাতার্থ হইয়া মঙ্গলোপদেশে
কর্ণপাত করিয়াছিলেন। তিনি প্রজ্ঞালাভরূপ
কর্ম্মহেতু মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া সূক্ষ্মত্বকবিশিষ্ট
হইয়া থাকেন। জন্ম-লক্ষণজ্ঞগণ ঘোষণা করিয়াছিলেন,
'তিনি সূক্ষ্মার্থসমূহের সম্যক-দর্শী হইবেন।' তাদৃশ
জন প্রব্রজ্যা গ্রহণ না করিলে চক্রবর্ত্তী রাজা হইয়া
পৃথিবী শাসন করেন। অর্থানুশাসনে এবং উহার
পরিগ্রহে তাঁহার অপেক্ষা শ্রেষ্ঠ অথবা তাঁহার সমান
কেহই থাকে না। যদি তিনি প্রব্রজ্যা গ্রহণ করেন,
তাহা হইলে নৈষ্কাম্যরত ও বিচক্ষণ হন, অনুত্তর
বিশিষ্ট প্রজ্ঞার অধিকারী হন, মহাপ্রাজ্ঞ হইয়া বোধি
প্রাপ্ত হন।

২৮। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্ব জন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্ব-নিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া ক্রোধহীন ও শান্তচিত্ত ছিলেন, বহু বাক্যের বিষয়ীভূত হইলেও ক্ষোভ, কোপ, দ্বেষ অথবা বিরোধের বশবর্ত্তী হইতেন না, কোপ, দ্বেষ ও দৌর্ম্মনস্য প্রকাশ করিতেন না, সূক্ষ্ম, সুচিক্কণ ও মৃদু ক্ষৌম, কার্পাস, কৌষেয়, ঔর্ণ আস্তরণ ও আচ্ছাদন দান করিতেন, সেই-হেতু তিনি সেই কর্ম্মের ঐস্থান হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া এই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন—সুবর্ণ বর্ণ ও কাঞ্চন সন্নিভ ত্বক বিশিষ্ট হন।

২৯। তিনি ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে চক্রবর্ত্তী রাজা হন। রাজা হইয়া কি লাভ করেন? তিনি সূক্ষ্ম সুচিক্কণ ও মৃদু কার্পাস, কৌষেয় ও ঔর্ণ আস্তরণ ও আচ্ছাদন লাভ করেন। রাজা হইয়া তাঁহার এই লাভ। বুদ্ধ হইয়া কি লাভ করেন? উক্ত সমুদয় দ্রব্য তিনি লাভ করেন। বুদ্ধ হইয়া তাহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

৩০। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি ক্রোধ-হীন হইয়া বিরাজ করিতেন এবং সূক্ষ্ম
সুচিক্কণ বস্ত্রাদি দান করিতেন। পৃথিবীতে দেবের
বর্ষণের ন্যায় পূর্ব্ব জন্মে তিনি দান করিয়াছিলেন,
ঐ কর্ম্ম করিয়া এইস্থান হইতে চ্যুত হইয়া সুকৃতির
ফল স্বরূপ স্বর্গে উৎপন্ন হইয়াছিলেন, এইস্থানে তিনি
কনকতুল্যদেহবিশিষ্ট হইয়া সুরশ্রেষ্ঠ ইন্দ্রের ন্যায়
অবস্থান করেন। যদি তিনি প্রব্রজ্যা ইচ্ছা না করিয়া
গৃহবাসী হন, তাহা হইলে বিশাল পৃথিবী সবিক্রমে
শাসন করেন, বিপুল, সূক্ষ্ম, সুচিক্কণ মহার্ঘ বসনাদি
লাভ করেন। যদি তিনি গৃহহীন জীবন আশ্রয়
করেন, তাহা হইলে শ্রেষ্ঠ আচ্ছাদন-আবরণ বস্ত্রাদি
প্রাপ্ত হন,
বিজয়ী হইয়া পূর্ব্বকৃত কর্ম্মের ফল প্রাপ্ত
হন, কৃতের নাশ নাই।

৩১। 'ভিক্ষুগণ, যেহেতু তথাগত পূর্ব্ব জন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্ব-নিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া বহুকাল পূর্ব্বে হৃত, চির-প্রবাসী জ্ঞাতি-মিত্রসুহৃৎ-সখাগণকে পুনর্মিলিত করিয়াছিলেন, মাতাকে পুত্রের সহিত, পুত্রকে মাতার সহিত, পিতাকে পুত্রের সহিত, পুত্রকে পিতার সহিত, ভ্রাতাকে ভ্রাতার সহিত, ভ্রাতাকে ভগ্নীর সহিত, ভগ্নীকে ভ্রাতার সহিত সম্মিলিত করিয়াছিলেন, তাহাদের মধ্যে ঐক্য স্থাপন করিয়া আনন্দ লাভ করিয়াছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের ফলে...তিনি ঐ স্থান হইয়া চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া এই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন—কোষরক্ষিত গুপ্তেন্দ্রিয় সম্পন্ন হন।

৩২। 'তিনি ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে চক্রবর্ত্তী রাজা হন। রাজা হইয়া কি লাভ করেন? তিনি বহু-পুত্রবান হন, তাহার সহস্রাধিক পুত্র হয় · সকলেই সুর, বীর, পরসেনামর্দ্দনক্ষম। রাজা হইয়া তাঁহার এই লাভ হয়...বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন? তিনি পুত্র লাভ করেন, তাঁহার সুর, বীর, পরসেনামর্দ্দনক্ষম সহস্রাধিক পুত্র (শিষ্য) হয়। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয়।'

ভগবান এইরূপ কহিলেন।

৩৩। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

অতীতে পূর্ব্ব পূর্ব্ব জন্মে তিনি চিরন্ত্রত
চির প্রবাসী জ্ঞাতি-সুহৃৎ-সখাগণকে
পুনর্মিলিত করিয়াছিলেন, তাহাদের
মধ্যে ঐক্য স্থাপন করিয়া আনন্দ লাভ
করিয়াছিলেন। তিনি ঐ কর্ম্মের ফলে
স্বর্গে গমন পূর্ব্বক সুখ ও ক্রীড়া
রতি অনুভব করিয়াছিলেন। ঐ স্থান
হইতে চ্যুত হইয়া পুনরায় এই পৃথিবীতে
জন্মগ্রহণ করিয়া তিনি কোষরক্ষিত
গুহ্যেন্দ্রিয় সম্পন্ন হইয়া থাকেন। তিনি
সুর, বীর, শত্রু-জয়ী, গৃহীর প্রীতিজনক,
প্রিয়ম্বদ সহস্রাধিক পুত্র লাভ করেন।
তিনি প্রব্রজ্যা গ্রহণ করিলে তাঁহার
অজ্ঞানুবর্ত্তী বহু পুত্র হয়। এইরূপে
গৃহীই হউন অথবা প্রব্রজিতই হউন,
ঐ লক্ষণ উক্ত মঙ্গলের দ্যোতক।

। প্রথম ভাণবার সমাপ্ত।

২। ১। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্ব জন্মে পূর্ব্ব ভবে পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া জনসাধারণের হিতকামী ছিলেন, তাহাদের মধ্যে সাম্য ও বৈষম্য জানিতেন, মানুষ বুঝিতেন, তাঁহাদের মধ্যে বৈশিষ্ট্য কোথায় তাহা বুঝিতেন ঃ "এই পুরুষ ইহার যোগ্য, এই পুরুষ উহার যোগ্য," এবং এইরূপে মানুষের মধ্যে বৈশিষ্ট্য দর্শন করিতেন, সেই-হেতু ঐ কর্ম্মের ফলে ..তিনি ঐ স্থান হইতে চ্যুত হইয়া এই পৃথিবীতে আগমন করিয়া এই দুই মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন—ন্যগ্রোধ বৃক্ষের ন্যায়

অঙ্গসৌষ্ঠব সম্পন্ন হন এবং দণ্ডাযমান অবস্থাযই অবনত না হইযা উভয হস্ত-তলদ্বাবা জানুদেশ স্পর্শ ও মর্দ্দনে সক্ষম হন।

২। 'ঐ সকল লক্ষণ সমন্বিত হইয়া যদি তিনি গৃহবাসী হন, তাহা হইলে চক্রবর্ত্তী রাজা হন...রাজা হইয়া কি লাভ করেন? তিনি আঢ্য, মহা-ধনশালী, মহাভোগী প্রভূত স্বর্ণ রৌপ্যের অধিকারী, প্রভূত ধনধান্য সম্পন্ন হন, তাঁহার ভাণ্ডার পরিপূর্ণ থাকে। রাজা হইয়া তিনি এই লাভ করেন .. বুদ্ধ হইয়া কি লাভ করেন? আঢ্য, প্রভূত ধন সম্পন্ন মহাভোগী হন। তিনি এই সকল ধন লাভ করেন যথা শ্রদ্ধা-ধন, শীল-ধন, হ্রী-ধন, শ্রুতি-ধন. উত্তপ্য-ধন, ত্যাগ-ধন, প্রজ্ঞা-ধন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

৩। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি পূর্ব্বে জনসাধারণের হিতকামী
হইয়া তুলনা বিচার ও চিন্তা করিয়া
"এই পুরুষ ইহার যোগ্য" ইহা বুঝিয়া
সর্ব্বস্থানে মানুষের মধ্যে বৈশিষ্ট্য দর্শন
করিতেন।
এক্ষণে তিনি দণ্ডায়মান অবস্থায়
অবনত না হইয়া হস্ত দ্বারা উভয় জানু
স্পর্শ করেন, এবং অপরাপর সুকর্ম্মের
ফলস্বরূপ মহীরূপের ন্যায় অঙ্গসৌষ্ঠব
সম্পন্ন হইয়াছেন।
বহুবিধ নিমিত্ত লক্ষণজ্ঞ নিপুণ ব্যক্তিগণ
ঘোষণা করিয়াছিলেন "অতি তরুণ
কুমার সর্ব্বশ্রেণীর গৃহস্থের যোগ্য
ভোগ্য-বস্তু লাভ করেন। তিনি রাজে
উপযুক্ত এবং গৃহীগণের ভোগ্য বহুবিধ
বস্তু লাভ করেন।"

৪। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্ব জন্মে, পূর্ব্ব ভবে পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া বহুজনের অর্থাকাঙ্ক্ষী, হিতাকাঙ্ক্ষী,

সুখাকাঙ্ক্ষী, নিরাপত্তাকাঙ্ক্ষী হইয়াছিলেন এবং কিরূপে তাহাদের শ্রদ্ধা বৰ্দ্ধিত হয়, শীল বর্দ্ধিত হয়, শ্রুত হয়, ত্যাগ-ধর্ম্ম-প্রজ্ঞা-ধনধান্য-ক্ষেত্রবস্তু-দ্বিপদ-চতুষ্পদ-পুত্র-দার-দাসকর্ম্মকার-পুরুষ-জ্ঞাতি-মিত্র-বান্ধব বর্দ্ধিত হয় তাহা চিন্তা করিয়াছিলেন,—সেইহেতু তিনি সেই কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতিসম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়াছিলেন ···ঐ স্থান হইতে চ্যুত হইয়া এই পৃথিবীতে আগমন করিয়া তিনি এই তিন মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন,—সিংহ-পূর্ব্বার্দ্ধ-কায়, উন্নত বক্ষঃ এবং সমবর্ত্ত স্কন্ধ।

৫। তিনি ঐ লক্ষণসমূহ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে চক্রবর্ত্তী রাজা হন। রাজা হইয়া তিনি কি লাভ করেন? তাঁহার কোন বস্তুরই হ্রাস হয় না, ধন-ধান্য, ক্ষেত্র-বস্তু, দ্বিপদ-চতুষ্পদ, পুত্র-দার, দাস-কর্ম্মকার-পুরুষ, জ্ঞাতি-মিত্র-বান্ধব প্রভৃতির হ্রাস হয় না, কোন সম্পত্তির হ্রাস হয় না। রাজা হইয়া তাঁহার এই লাভ···বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন? তাঁহার কোন বস্তুরই হ্রাস হয় না; শ্রদ্ধা, শীল, শ্রুত, ত্যাগ, প্রজ্ঞা, ইত্যাদির হ্রাস হয় না, কোন সম্পত্তির হ্রাস হয় না। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয়।'

ভগবান এইরূপ কহিলেন।

৬। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

শ্রদ্ধা, শীল, শ্রুত, বুদ্ধি, ত্যাগ ইত্যাদি বহু কুশল ধর্ম্ম;
ধন-ধান্য-ক্ষেত্র-বস্তু, পুত্র-দার, চতুষ্পদ;
জ্ঞাতি মিত্র-বান্ধব, বল, বর্ণ ও সুখ—এই সমুদয়ে
কিরূপে অপরের হ্রাস না হয় তিনি ইহাই ইচ্ছা
করিয়াছিলেন এবং তাহাদের অর্থসমৃদ্ধি আকাঙ্ক্ষা
করিয়াছিলেন। তিনি পূর্ব্ব জন্মের সুকৃতি হেতু
সুসংস্থিত সিংহ-পূর্ব্বার্দ্ধকায়, সমবর্ত্ত-স্কন্ধ এবং
উন্নতবক্ষঃ হইয়াছেন এবং লক্ষণানুসারে কোন
প্রকার হ্রাস তাঁহাকে স্পর্শ করে না।
গৃহী হইলে তাঁহার ধন-ধান্য, পুত্র-দার,
চতুষ্পদগণ বর্দ্ধিত হয়, অকিঞ্চন হইয়া

প্রব্রজ্যা গ্রহণ করিলে তিনি অনুত্তর
অক্ষয় বোধিপ্রাপ্ত হন ।

৭। 'যেহেতু, ভিক্ষুগত, তথাগত পূর্ব্ব জন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্মগ্রহণ করিয়া হস্ত, প্রস্তর-খণ্ড, দণ্ড অথবা শস্ত্রের প্রয়োগে প্রাণীগণের প্রতি হিংসাচরণ করেন নাই, সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হইয়াছিলেন—ঐস্থান হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া তিনি এই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন,—তিনি সর্ব্বোৎকৃষ্ট রুচিসম্পন্ন হন, তাঁহার রস-বাহিনী স্নায়ুগুলি ঊর্ধ্বাগ্র হইয়া গ্রীবাদেশে জাত এবং সমভাবে বিক্ষিপ্ত।

৮। তিনি ঐ লক্ষণমণ্ডিত হইয়া গৃহবাসী হইলে রাজা চক্রবর্ত্তী হন। রাজা হইয়া কি লাভ করেন? তিনি নীরোগ ও স্বাস্থ্যসম্পন্ন হন, পূর্ণাঙ্গ নাতিশীতোষ্ণ গ্রহণীসম্পন্ন হন। রাজা হইয়া তাঁহার এই লাভ হয়. বুদ্ধ হইয়া কি লাভ করেন? তিনি নীরোগ ও স্বাস্থ্যসম্পন্ন হন, পূর্ণাঙ্গ নাতিশীতোষ্ণ গ্রহণী-সম্পন্ন হন, উদ্যোগ ও ধৈর্য্যে সমভাবাপন্ন হন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ।'

ভগবান এইরূপ কহিলেন।

৯। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি হস্ত, দণ্ড, প্রস্তর-খণ্ড, শস্ত্র, হত্যা-সাধন,
উৎপীড়ন অথবা তর্জ্জন দ্বারা প্রাণীগণের প্রতি
হিংসাচরণ করেন নাই, তিনি অহিংস ছিলেন।
ঐ কারণে তিনি সুগতি প্রাপ্ত হইয়া
সুকর্ম্মপ্রসূত ফলোপভোগে আনন্দ লাভ
করেন।
এই পৃথিবীতে আগমন করিয়া তিনি
সুসংস্থিত রসবাহিনী স্নায়ু এবং সর্ব্বোৎকৃষ্ট
রুচিসম্পন্ন হন।
তন্নিমিত্ত নিপুণ বিচক্ষণ ব্যক্তিগণ কহিয়া-
ছিলেন ঃ 'এই মনুষ্য বহু সুখের অধিকারী

হইবেন, তিনি গৃহীই হউন অথবা প্রব্র-
জিতই হউন, এই লক্ষণ ঐ সুখময
অবস্থা সূচক।'

১০। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত...পূর্ব্বকালে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিযা বক্র, তির্য্যক অথবা প্রচ্ছন্ন দৃষ্টিপাত করিতেন না, তিনি ঋজু ও অকপট দৃষ্টিসম্পন্ন ছিলেন, উদারচিত্তে প্রিয চক্ষুর দ্বারা বহুজনের প্রতি দৃষ্টিপাত করিতেন, সেইহেতু ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয, বাহুল্য ও বিপুলতার জন্য তিনি মরণান্তে দেহের বিনাশে সুগতি প্রাপ্ত হইযা স্বর্গে উৎপন্ন হইযাছিলেন .তিনি ঐস্থান হইতে চ্যুত হইযা এই জগতে আগমন করিযা এই দুই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন,—তিনি গাঢ় নীল নেত্র ও গো-পক্ষ্ম বিশিষ্ট হন।

১১। 'তিনি ঐ লক্ষণদ্বয সমন্বিত হইযা যদি গৃহবাসী হন তাহা হইলে চক্রবর্ত্তী রাজা হন। রাজা হইযা কি লাভ করেন? তিনি বহুজনের প্রিযদর্শন হন, ব্রাহ্মণ গৃহপতিগণের, নিগম-জনপদবাসীগণের, গণক-মহামাত্রগণের, রক্ষী ও দৌবারিকগণের, অমাত্য ও পারিষদগণের, ভোজরাজগণের এবং অভিজাতবংশীয কুমারগণের প্রিয ও আনন্দ-দাযক হন। রাজা হইযা তাঁহার এই লাভ বুদ্ধ হইযা তিনি কি লাভ করেন? বহুজনের প্রিযদর্শন হন, ভিক্ষু ও ভিক্ষুণীগণের, উপাসক ও উপাসিকাগণের, দেব-মনুষ্য-অসুর-নাগ-গন্ধর্ব্বগণের প্রিয ও আনন্দদাযক হন। বুদ্ধ হইযা তাঁহার এই লাভ হয।'

ভগবান এইরূপ কহিলেন।

১২। এই সম্পর্কে উক্ত হইযাছে ঃ

তিনি বক্র, তির্য্যক অথবা প্রচ্ছন্ন দৃষ্টিপাত করিতেন
না, তিনি ঋজু ও অকপট দৃষ্টিসম্পন্ন ছিলেন,
উদারচিত্তে প্রিয চক্ষুর দ্বারা বহুজনের প্রতি দৃষ্টিপাত
করিতেন। ঐ কর্ম্মের ফলে তিনি স্বর্গে গমন
করিযা তথায আনন্দ অনুভব করিযাছিলেন,
এই জগতে আসিযা তিনি গোপক্ষ্ম ও গাঢ়নীল
নেত্র সমন্বিত ও সুদর্শন হন। দক্ষ, নিপুণ, সূক্ষ্ম

দৃষ্টিসম্পন্ন বহু লক্ষণজ্ঞ পণ্ডিতগণ তাঁহাকে 'প্রিয়দর্শন'
রূপে অভিহিত করেন। গৃহী হইয়া তিনি প্রিয়দর্শন
ও বহুজনের প্রিয় হন, যদি গৃহী না হইয়া তিনি
শ্রমণ হন, তাহা হইলে বহুজনের শোকাপনোদন
করেন।

১৩। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত ..পূর্ব্বে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিয়া কুশলধর্ম্মসমূহে বহুজনপ্রমুখ হইয়াছিলেন, কায, বাক্য ও মানসিক সদাচরণে, দান বিতরণে, শীল গ্রহণে, উপোসথ পালনে, মাতৃভক্তিতে, পিতৃ-ভক্তিতে, শ্রমণ-ব্রাহ্মণদিগের প্রতি ভক্তিতে, কুলজ্যেষ্ঠগণের প্রতি সম্মানে, অপরাপর কুশলধর্ম্মের বহুজনের অগ্রণী হইয়াছিলেন, সেই হেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতিরূপে স্বর্গলোকে উৎপন্ন হইযাছিলেন—তিনি ঐস্থান হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া এই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হন,—তিনি উষ্ণীষ-শীর্ষ হন।

১৪। তিনি ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন। রাজা হইয়া তিনি কি লাভ করেন? বহুজন তাঁহার অনুসরণ করে, ব্রাহ্মণ-গৃহপতিগণ, নিগম-জনপদবাসীগণ, গণক-মহামাত্রগণ, রক্ষী ও দৌবারিকগণ, অমাত্য ও পারিষদগণ, ভোজরাজগণ এবং অভিজাত-বংশীয কুমারগণ তাঁহার অনুসরণ করে। রাজা হইয়া তাঁহার এই লাভ হয়
বুদ্ধ হইযা তিনি কি লাভ করেন? বহুজন তাঁহার অনুসরণ করে, ভিক্ষু ও ভিক্ষুণীগণ, উপাসক-উপাসিকাগণ- দেব-মনুষ্য-অসুর-নাগ-গন্ধর্ব্বগণ তাঁহার অনুসরণ করে। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয।'

ভগবান এইরূপ কহিলেন।

১৫। এই সম্পর্কে উক্ত হইযাছে ঃ

ধর্ম্মচর্য্যাভিরত হইযা তিনি সদাচরণে শ্রেষ্ঠ ছিলেন,
তিনি বহুজনের সহচর ছিলেন, স্বর্গে গমন করিয়া
তিনি পুণ্যফল প্রাপ্ত হইযাছিলেন। সদাচরণের
ফলভোগ করিয়া এই জগতে আসিযা তিনি

উষ্ণীষ-শীর্ষ হইয়াছেন, লক্ষণজ্ঞগণ কহিয়াছিলেন,
"এই পুরুষ বহুজনের অগ্রগামী হইবেন। ইহলোকে
মানুষের ভোগ্য বস্তু সমূহ পূর্ব্বের ন্যায় তাঁহার নিকট
আহৃত হইবে, যদি তিনি ভূমিপতি ক্ষত্রিয় হন,
তাহা হইলে বহুজনের সেবা লাভ করিবেন। যদি
তিনি প্রব্রজ্যা গ্রহণ করেন, তাহা হইলে ধর্ম্মের
জ্ঞানসম্পন্ন ও পারদর্শী হন। বহুজন তাঁহার শিক্ষায়
অনুরক্ত হইয়া তাঁহার অনুগামী হয়।'

১৬। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত…পূর্ব্বে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিয়া মৃষাবাদ পরিহার পূর্ব্বক উহা হইতে বিরত ছিলেন, সত্যবাদী, সত্যাশ্রয়ী, নির্ভরযোগ্য, প্রত্যয়যোগ্য, অবিসংবাদী ছিলেন, সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য ঐস্থান হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া এই দুই মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন,—তিনি এক-এক লোমবিশিষ্ট হন, তাঁহার ভ্রূযুগ মধ্যস্থ উর্ণ শুভ্র মৃদু তুলসন্নিভ হয়।

১৭। 'তিনি ঐ লক্ষণদ্বয় সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন তাহা হইলে রাজা চক্রবর্ত্তী হন। রাজা হইয়া কি লাভ করেন? তিনি ব্রাহ্মণ-গৃহপতি, নিগম-জনপদবাসী, গণক মহামাত্র, রক্ষীবর্গ, দৌবারিক, অমাত্য, পারিষদ, ভোজরাজগণ এবং সম্ভ্রান্তবংশীয় কুমারগণ ইত্যাদি বহু অনুচর লাভ করেন। রাজা হইয়া তাঁহার এই লাভ· বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন। তিনি ভিক্ষু-ভিক্ষুণীগণ, উপাসক-উপাসিকাগণ, দেব-মনুষ্য-অসুর-নাগ-গন্ধর্ব্ব ইত্যাদি বহু অনুচর লাভ করেন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয়।'

ভগবান এইরূপ কহিলেন।

১৮। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

পূর্ব্বজন্মে তিনি সত্যপ্রতিজ্ঞ ছিলেন, সর্ব্বান্তঃকরণে
সরল বাক্য কহিতেন, অলীক বর্জ্জন করিতেন,
কখনও প্রতিশ্রুতি ভঙ্গ করিতেন না, যাহা প্রকৃত,
যাহা সত্য তাহাই করিয়া সকলকে তুষ্ট করিতেন।
তিনি ভ্রূযুগ মধ্য-জাত শ্বেত সুশুভ্র মৃদু তুলসন্নিভ

ঊর্ণ বিশিষ্ট হইযাছেন, তাঁহাব এক লোমকূল হইতে দুইটি লোম উদ্গত হয নাই, তাঁহাব অঙ্গেব প্রতি লোমকূপ হইতে মাত্র একটি লোম উদ্গত। বহু জন্মলক্ষণজ্ঞগণ আসিযা কহিযাছিলেন: বহুজন, সুসংস্থিত লোম ও ঊর্ণ বিশিষ্ট ঈদৃশ পুরুষেব সেবানিবত হইবে। গৃহী হইলেও পূর্ব্বকৃত কর্ম্মেব জন্য বহুজন তাঁহাব অনুবর্ত্তী হইবে, যদি তিনি অকিঞ্চন, প্রব্রজিত, অনুত্তব বুদ্ধ হন তাহা হইলেও বহুজন তাঁহাব অনুবর্ত্তী হয।

১৯। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্ব জন্মে মনুষ্যবূপে জন্ম গ্রহণ কবিযা পিশুন বাক্য পবিহাব কবিযা উহা হইতে বিবত ছিলেন. এক স্থানে যাহা শ্রুত ভেদোৎপাদনেব অভিপ্রাযে তাহা অপব স্থানে প্রকাশ কবিতেন না, যাহাবা ভিন্ন তাহাদেব মধ্যে ঐক্যেব প্রতিষ্ঠাতা ছিলেন, যাহাবা মিত্র তাহাদেব মধ্যে মৈত্রীব উৎসাহদাতা, ঐক্য কাবক, ঐক্য প্রিয়, ঐক্যানন্দ, ঐক্যোৎপাদক বাক্যেব কথনকাবী ছিলেন[১], সেইহেতু তিনি ঐ কর্ম্মেব সম্পাদন, সঞ্চয, বাহুল্য ও বিপুলতাব জন্য ঐস্থান হইতে চ্যুত হইযা এই জগতে আগমন কবিবা এই দুই মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হন,—তিনি চত্বাবিংশৎ দন্ত ও অবিবব দন্ত বিশিষ্ট হন।

২০। 'তিনি ঐ লক্ষণদ্বয় সমন্বিত হইযা যদি গৃহে বাস করেন, তাহা হইলে বাজা চক্রবর্ত্তী হন। বাজা হইযা কি লাভ কবেন? 'তাঁহাব পাবিষদবর্গ—ব্রাহ্মণ-গৃহপতিগণ, নিগম-জনপদবাসীগণ, গণকমহামাত্রগণ, বক্ষীগণ, দৌবাবিকগণ, সভাসদবর্গ, ভোজবাজগণ এবং অভিজাতবংশীয কুমাবগণ অভেদ্য হইযা থাকেন। বাজা হইযা তাঁহাব এই লাভ হয···বুদ্ধ হইয়া তিনি কি লাভ কবেন? তাঁহাব অনুবর্ত্তী ভিক্ষু-ভিক্ষুণীগণ, উপাসক-উপাসিকা-গণ, দেব-মনুষ্য-অসুব-নাগ-গন্ধর্ব্বগণ অভেদ্য হইযা থাকেন। বুদ্ধ হইযা তাঁহাব এই লাভ হয।

ভগবান এইবূপ কহিলেন।

---

১। প্রথম খণ্ড, ৬ পৃঃ দ্রষ্টব্য।

২১। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি মিত্রভেদকাবী, ভেদপ্রবর্দ্ধক, বিবাদোৎপাদক,
কলহ-প্রবর্দ্ধক, অকৃত্য-কাবী, মিত্রতানাশক দুর্ব্বাক্য
কহেন নাই। তিনি সর্ব্বদা অবিবাদবর্দ্ধক, ভিন্নেব
মধ্যে ঐক্যোৎপাদক বাক্য কহিতেন। মৈত্রীসহগত
চিত্তে তিনি জনগণেব কলহ অপনোদন কবিয়া
আনন্দলাভ কবিতেন। ঐ কর্ম্মেব ফলে স্বর্গে
গমন কবিয়া তিনি তথায় আনন্দলাভ কবিয়াছিলেন।
এই জগতে পুনবাগমন কবিয়া তিনি সুসংস্থিত
চত্বারিংশৎ সম ও অবিবব দন্তবিশিষ্ট হন। তিনি
যদি ক্ষত্রিয হন, তাহা হইলে ভূমিপতি হন এবং
তাঁহাব অনুচববর্গ অবিবোধী হয। যদি তিনি
শ্রমণ হন, তাহা হইলে বিবজ ও বীতমল হন
এবং তাঁহাব অনুচববর্গ অনুগত ও অচল হইয়া
থাকে।

২২। 'যেহেতু, ভিক্ষুগণ · পূর্ব্বে মনুষ্যবূপে জন্ম গ্রহণ কবিয়া কর্কশ বাক্য পবিহাব পূর্ব্বক উহা হইতে বিবত হইয়াছিলেন, যে বাক্য সদয, শ্রুতিসুখকব, প্রেমনীয, হৃদযগ্রাহী, বিনীত, বহুজনেব প্রীতিজনক ও মনোজ্ঞ সেইবূপ বাক্য কহিতেন, সেইহেতু ঐ কর্ম্মেব সম্পাদন, সঞ্চয, বাহুল্য ও বিপুলতাব জন্য তিনি মবণান্তে দেহেব বিনাশে স্বর্গলোকে উৎপন্ন হইয়াছিলেন ঐস্থান হইতে চ্যুত হইয়া এই পৃথিবীতে আগমন পূর্ব্বক তিনি এই দুই মহাপুবুষলক্ষণ প্রাপ্ত হন,—তিনি দীর্ঘ জিহ্ব এবং কববীকেব মধুব স্বববিশিষ্ট হন।

২৩। 'ঐ লক্ষণদ্বয সমন্বিত হইয়া যদি তিনি গৃহবাসী হন, তাহা হইলে বাজা চক্রবর্ত্তী হন। বাজা হইয়া কি লাভ কবেন? তাঁহাব বাক্য সর্ব্বজনেব নিকট অভিনন্দনীয হয, ব্রাহ্মণ-গৃহপতিগণ, নগব-জনপদবাসীগণ, গণক-মহামাত্রগণ, বক্ষী ও দৌবাবিকগণ, অমাত্য-পাবিষদগণ, ভোজবাজগণ এবং অভিজাতবংশীয কুমাবগণ তাঁহাব বাক্য গ্রহণ কবেন। বাজা হইয়া তাঁহাব এই লাভ হয বুদ্ধ হইয়া তিনি কি লাভ কবেন? তাঁহাব বাক্য অভিনন্দনীয

হয়, ভিক্ষু-ভিক্ষুণীগণ, উপাসক-উপাসিকাগণ, দেব-মনুষ্য-অসুর নাগ-গন্ধর্ব্বগণ তাঁহার বাক্য গ্রহণ করেন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয়।'

ভগবান এইরূপ কহিলেন।

২৪। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি তিরস্কার-সূচক, কলহ-জনক, অনিষ্টকর,
পীড়াদায়ক, বহুজনের ক্লেশোৎপাদক, কঠোর,
পরুষ বাক্য কহিতেন না। তিনি মধুর, সুসংহিত,
মৃদু, চিত্তরঞ্জক, হৃদয়গ্রাহী, শ্রুতিসুখকর বাক্য
কহিতেন। তিনি সুবাক্য কথনের ফল অনুভব
করিয়াছিলেন, স্বর্গে গমন পূর্ব্বক পুণ্যফল প্রাপ্ত
হইয়াছিলেন। পরে তিনি এই জগতে আগমন
করিয়া ব্রহ্মস্বর এবং বিপুল স্থূল জিহ্বাসম্পন্ন
হইয়াছেন, তাঁহার বাক্য সর্ব্বজনের অভিনন্দনীয়।
গৃহী হইলে তাঁহার বাক্য সুফলপ্রদ হয়, যদি
তিনি প্রব্রজিত হন তাহা হইলে বহুজনের নিকট
কথিত তাঁহার বহু বাক্য, জনগণের নিকট
আদরণীয় হয়।

২৫। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্ব জন্মে, পূর্ব্ব ভবে, পূর্ব্ব নিবাসে মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিয়া তুচ্ছ প্রলাপ পরিহার পূর্ব্বক উহা হইতে বিরত ছিলেন, তিনি কালবাদী, ভূতবাদী, ধর্ম্মবাদী, বিনয়বাদী হইয়া যথাকালে যুক্তিপূর্ণ, সুবিভক্ত, অর্থসংহিত, মূল্যবান বাক্য কহিতেন[১], সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয়, বাহুল্য ও বিপুলতার জন্য মরণান্তে দেহের বিনাশে সুগতি লাভ করিয়া স্বর্গে উৎপন্ন হইয়াছিলেন… ঐস্থান হইতে চ্যুত হইয়া এই জগতে আগমন করিয়া তিনি এই মহাপুরুষ লক্ষণ প্রাপ্ত হইয়াছেন—তিনি সিংহ হনু বিশিষ্ট হইয়াছেন।

২৬। 'তিনি ঐ লক্ষণ সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে

১। প্রথম খণ্ড, ৭ পৃঃ দ্রষ্টব্য।

রাজা চক্রবর্ত্তী হন। রাজ হইয়া কি লাভ করেন? তিনি বিবুদ্ধ ও শত্রুভাবাপন্ন মনুষ্য কর্ত্তৃক অজেয হন। রাজা হইয়া তাঁহার এই লাভ হয। বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন? তিনি অভ্যন্তর অথবা বাহির বিরোধী শত্রুগণ কর্ত্তৃক—রাগ, দ্বেষ অথবা মোহ কর্ত্তৃক—কিম্বা শ্রমণ, ব্রাহ্মণ, দেব, মার, ব্রহ্মা অথবা জগতের অপর কাহারও কর্ত্তৃক অজেয হন। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয।'

ভগবান এইরূপ কহিলেন।

২৭। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

তিনি তুচ্ছ প্রলাপে রত হইতেন না, মূঢ়তা প্রকাশ
করিতেন না, তিনি বাক্-সংযত ছিলেন, অহিতের
অপনোদন করিতেন এবং বহুজনের হিত ও
সুখকর বাক্য কহিতেন। ঐরূপ কর্ম্ম করিয়া
এই স্থান হইতে চ্যুত হইয়া স্বর্গে গমন পূর্ব্বক
তিনি সুকর্ম্মের ফল লাভ করিয়াছিলেন। ঐস্থান
হইতে চ্যুত হইয়া পুনরায এই জগতে আগমন
করিয়া সিংহ-হনুত্ব প্রাপ্ত হইয়াছেন। তিনি রাজা
হইয়া অপরাজেয মনুজেন্দ্র নরাধিপ মহানুভব
হইয়া থাকেন এবং ত্রিদিবপুরে দেবরাজ ইন্দ্রের ন্যায
বিরাজ করেন। গন্ধর্ব্ব-অসুর-শত্রু-রাক্ষস-সুরগণ
কর্ত্তৃক তিনি পরাজিত হন না। উক্তরূপ পুরুষ
গৃহী হইলে পৃথিবীর দিক প্রতিদিক এবং বিদিকে
ঐরূপই হইয়া থাকেন।'

২৮। 'যেহেতু, ভিক্ষুগণ, তথাগত পূর্ব্ব জন্মে· ·মনুষ্যরূপে জন্ম গ্রহণ করিয়া মিথ্যা জীবনোপায পরিহার পূর্ব্বক সম্যক আজীব দ্বারা জীবকার্জ্জন করিতেন, তুলা, কংস ও মান সম্বন্ধিত প্রবঞ্চনা, উৎকোচ-বঞ্চনা-শাঠ্যরূপ বক্রগতি, এবং ছেদনবধ-বন্ধন-দস্যুতা, লুণ্ঠন ও আক্রমণ হইতে বিরত ছিলেন[১] সেইহেতু তিনি ঐ কর্ম্মের সম্পাদন, সঞ্চয তিনি ঐস্থান হইতে

১। প্রথম খণ্ড, ৭ পৃঃ দ্রষ্টব্য।

চ্যুত হইয়া এই জগতে আগমন পূর্ব্বক এই দুই মহাপুরুষলক্ষণ প্রাপ্ত হইয়াছেন,—তিনি সমদন্ত ও শুভ্রোজ্জ্বল শ্বাদন্ত বিশিষ্ট হইয়াছেন।

২৯। 'তিনি ঐ লক্ষণদ্বয় সমন্বিত হইয়া যদি গৃহবাসী হন, তাহা হইলে রাজচক্রবর্ত্তী, ধার্ম্মিক, ধর্ম্মরাজ, চতুরন্তবিজেতা, প্রজাবর্গের নিরাপত্তা-প্রাপ্ত, সপ্তরত্ন-সমন্বিত হন। এই সকল তাঁহার সপ্তরত্ন, যথা—চক্ররত্ন, হস্তীরত্ন, অশ্বরত্ন, মণিরত্ন, স্ত্রীরত্ন, গৃহপতিরত্ন এবং সপ্তম রত্নস্বরূপ মন্ত্রীরত্ন। তাঁহার সহস্রাধিক পুত্র—সাহসী, বীরোপম, শত্রুসেনামর্দ্দন। তিনি সসাগরা, উর্ব্বর, নিষ্কলুষ, নিষ্কণ্টক, সমৃদ্ধ, স্ফীত, শান্তিপূর্ণ, মঙ্গলময় নিষ্কলঙ্ক বিশাল পৃথিবীকে বিনাদণ্ডে বিনাশস্ত্রে ধর্ম্মের দ্বারা জয় করিয়া বাস করেন। তিনি রাজা হইয়া কি লাভ করেন? তাঁহার পরিবারবর্গ শুদ্ধচিত্ত হয়, তাঁহার পরিবারভুক্ত ব্রাহ্মণ-গৃহপতিগণ, নগর-গ্রামবাসীগণ, গণক-মহামাত্রগণ, রক্ষীবর্গ ও দৌবারিকগণ, অমাত্য-পারিষদগণ, ভোজরাজগণ, অভিজাতবংশীয় কুমারগণ শুদ্ধচিত্ত হয়। রাজা হইয়া তাঁহার এই লাভ হয়।

৩০। 'যদি তিনি গৃহত্যাগ পূর্ব্বক প্রব্রজ্যা-অবলম্বন করেন, তাহা হইলে পৃথিবীতে আবরণমুক্ত অর্হৎ, সম্যক সম্বুদ্ধ হন। বুদ্ধ হইয়া তিনি কি লাভ করেন? তাঁহার পরিবারবর্গ শুদ্ধ-চিত্ত হয়, তাঁহার পরিবারভুক্ত ভিক্ষু-ভিক্ষুণীগণ, উপাসক-উপাসিকাগণ, দেব-মনুষ্য-অসুর-নাগ-গন্ধর্ব্বগণ শুদ্ধচিত্ত হয়। বুদ্ধ হইয়া তাঁহার এই লাভ হয়।

ভগবান এইরূপ কহিলেন।

৩১। এই সম্পর্কে উক্ত হইয়াছে ঃ

মিথ্যা জীবনোপায় পরিহারপূর্ব্বক তিনি ন্যায়, আচার
ও ধর্ম্মসঙ্গত বৃত্তি অবলম্বন করিতেন। অহিতের
অপনোদন করিয়া তিনি বহুজনের হিত ও সুখ
সম্পাদনে নিরত ছিলেন। নিপুণ, বিজ্ঞ, সৎপুরুষগণ
কর্ত্তৃক প্রশংসিত কর্ম্ম করিয়া ঐ পুরুষ স্বর্গে সুখময়
ফল অনুভব করিয়াছিলেন, স্বর্গাধিপতির ন্যায়
রতি-ক্রীড়ানুযুক্ত হইয়া আনন্দিত হইয়াছিলেন।
ঐস্থান হইতে চ্যুত হইয়া মনুষ্য জন্ম লাভ করিয়া

সৎকর্ম্মেব ফলস্ববূপ তিনি সমান, সুবিশুদ্ধ, সুশুভ্র দন্ত লাভ কবিযাছেন। বহুসংখ্যক সমাগত দৈবজ্ঞ শ্রেষ্ঠ জ্ঞানীগণ কহিযাছিলেনঃ 'এই পুরুষেব পবিবাববর্গ শুদ্ধচিত্ত হইবে, তিনি বিহগপক্ষসন্নিভ সম্য-শুক্ল-শুদ্ধ-উজ্জ্বল দন্তবিশিষ্ট। বিশাল পৃথিবীব শাসনকর্ত্তা বাজাবূপে তাঁহাব বহুসংখ্যক পবিবাববর্গ শুদ্ধাচাব সম্পন্ন হয। তাহাবা বলপ্রযোগে জনপদেব পীড়নে বিবত হইযা সকলেব হিত ও সুখবিধাযক হয। যদি তিনি প্রব্রজ্যা গ্রহণ কবেন তাহা হইলে নিষ্পাপ, বিবজ ও আববণ মুক্ত হন, বেদনা ও শ্রান্তিহীন হইযা তিনি ইহলোক ও পবলোকেব প্রতি দৃষ্টিপাত কবেন। তাঁহাব উপদেশানুবর্ত্তী বহু গৃহী ও প্রব্রজিত অশুদ্ধ, বিগর্হিত, পাপেব বর্জ্জন কবেন। তিনি শুদ্ধিবেষ্টিত হইযা থাকেন, মালিন্য, বিঘ্ন, অমঙ্গল বূপ ক্লেশ বিনষ্ট কবেন।

। লক্ষণ সূত্রান্ত সমাপ্ত।

# ৩১। সিংগালোবাদ সূত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। এক সময়ে ভগবান রাজগৃহে বেণুবনে কলন্দক নিবাপে অবস্থান করিতেছিলেন। ঐ সময় সিংগালক নামক গৃহপতি-পুত্র প্রত্যুষে উত্থান করিয়া রাজগৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া আর্দ্রবস্ত্রে, আর্দ্রকেশে অঞ্জলিবদ্ধ হইয়া পূর্ব্ব, দক্ষিণ, পশ্চিম, উত্তর, নিম্ন, ঊর্দ্ধ,—সর্ব্বদিককে নমস্কার করিতেছিল।

২। তখন ভগবান পূর্ব্বাহ্নে পরিচ্ছদ পরিহিত হইয়া পাত্র ও চীবর হস্তে রাজগৃহে পিণ্ডার্থ প্রবেশ করিলেন। ঐ সময় পূজানিরত সিংগালককে দেখিয়া কহিলেন ঃ

'গৃহপতি-পুত্র! তুমি কি নিমিত্ত প্রত্যুষে উঠিয়া রাজগৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া আর্দ্রবস্ত্র ও আর্দ্রকেশে অঞ্জলিবদ্ধ হইয়া পূর্ব্ব ··সর্ব্বদিককে নমস্কার করিতেছ?'

'ভন্তে, পিতা মৃত্যুকালে আমাকে কহিয়াছিলেন—"পুত্র, দিক্‌সমূহকে নমস্কার করিতে হইবে।" সেই নিমিত্ত আমি পিতৃবাক্যের সৎকার, গুরুত্ব স্বীকার, সম্মান ও পূজাস্বরূপ প্রত্যুষে উঠিয়া রাজগৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া আর্দ্রবস্ত্র ও আর্দ্রকেশে অঞ্জলিবদ্ধ হইয়া পূর্ব্ব·· সর্ব্বদিককে নমস্কার করিতেছি।'

'গৃহপতি-পুত্র, এইরূপে ছয়দিককে নমস্কার করিতে হয় না।'

'ভন্তে, তবে কিরূপে করিতে হয়? আর্য্য বিনয়ানুসারে যেরূপে ছয়দিককে নমস্কার করিতে হয় তাহা ভগবান অনুগ্রহপূর্ব্বক আমায় শিক্ষা দিন।'

'তাহা হইলে শ্রবণ কর, উত্তমরূপে মনঃসংযোগ কর, আমি কহিতেছি।'

"উত্তম, ভন্তে," কহিয়া গৃহপতি-পুত্র সিংগালক ভগবানের নিকট সম্মতি জ্ঞাপন করিলেন। ভগবান এইরূপ কহিলেন ঃ

৩। 'গৃহপতি-পুত্র, যখন আর্য্য-শ্রাবকের চতুর্ব্বিধ কর্ম্মক্লেশ নষ্ট হয়, তিনি চতুর্ব্বিধ স্থানে পাপকর্ম্মে বিরত হন, ভোগহানিকর ষড়্‌বিধ কারণে অনুযুক্ত হন না, তখন তিনি উক্ত চতুর্দ্দশবিধ পাপ হইতে মুক্ত হইয়া ছয় দিক

আচ্ছাদিত কবেন, উভয লোক জয কবিবাব মার্গে প্রতিষ্ঠিত হন, ইহলোক ও পবলোক উভয লোকেবই প্রীতিকব হন। তিনি মবণান্তে দেহেব বিনাশে স্বর্গে উৎপন্ন হন।

'তাঁহাব কোন্ কোন্ চাবি কর্ম্মক্লেশ নষ্ট হইযা যায? গৃহপতি-পুত্র! প্রাণাতিপাত, অদত্তেব গ্রহণ, ব্যভিচাব, মৃষাবাদ—তাঁহাব এই চাবি কর্ম্মক্লেশ বিনষ্ট হয।

ভগবান এইবৃপ কহিলেন।

৪। এইবৃপ কহিযা সুগত শাস্তা পুনবায কহিলেন:

'প্রাণাতিপাত, অদত্তেব গ্রহণ, মৃষাবাদ, এবং
ব্যভিচাব—এইসকল পণ্ডিতগণ কর্ত্তৃক
প্রশংসিত হয না।'

৫। 'কোন্ কোন্ চাবিস্থানে পাপকর্ম্ম কবেন না? ছন্দেব বশবর্ত্তী হইযা, দ্বেষ-মোহ-ভযেব বশবর্ত্তী হইযা মানুষ পাপকর্ম্ম কবে। যেহেতু, গৃহপতি পুত্র, আর্য্যশ্রাবক ছন্দেব বশবর্ত্তী হন না, দেষ-মোহ-ভযেব বশবর্ত্তী হন না, সেইহেতু এই চাবিস্থানে তিনি পাপকর্ম্ম কবেন না।'

ভগবান এইবৃপ কহিলেন।

৬। এইবৃপ কহিযা সুগত শাস্তা পুনবায কহিলেন:

'ছন্দ, দ্বেষ, ভয ও মোহেব বশবর্ত্তী হইযা যে
ধর্ম্মকে লঙ্ঘন কবে, কৃষ্ণপক্ষেব চন্দ্রেব ন্যায তাহাব
যশ ক্ষীণ হইযা যায। ঐ সকলেব বশবর্ত্তী হইযা
যে ধর্ম্মকে লঙ্ঘন কবে না, শুক্লপক্ষেব চন্দ্রেব
ন্যায তাহাব যশ পূর্ণতাপ্রাপ্ত হয।'

৭। 'কোন্ কোন্ ষডবিধ ভোগহানিকব কর্ম্মে লিপ্ত হন না? গৃহপতি পুত্র, সুবা, মেবযাদি মদ্যপান ভোগহানিকব। অসমযে পথে পথে ভ্রমণানুবক্তি ভোগহানিকব। নৃত্য-গীতাদিব অভিনয দর্শনে আসক্তি ভোগহানিকব। দ্যূতাসক্তি ভোগহানিকব। পাপমিত্রেব সংসর্গে অনুযুক্ত হওযা ভোগহানিকব। আলস্যপবাযণতা ভোগহানিকব।

৮। 'গৃহপতি পুত্র, সুবা মেবযাদি মদ্যে আসক্তি হইতে ছয প্রকাব

অনিষ্টেব উৎপত্তি হয ঃ প্রত্যক্ষ ধননাশ, কলহ বৃদ্ধি, বিবিধ রোগেব উৎপত্তি, অযশেব প্রচাব, উলঙ্গ, অবস্থা, বুদ্ধিনাশ।

৯। 'গৃহপতি-পুত্র, অসময়ে পথে পথে ভ্রমণেব আনুরক্তি হইতে ছয প্রকাব অনিষ্টকব ফল উৎপন্ন হয ঃ আপনার অসংবৃত এবং অরক্ষিত অবস্থা, স্ত্রী-পুত্রগণেবও অসংবৃত ও অবক্ষিত অবস্থা ; ধন সম্পত্তিব অসংবৃত এবং অবক্ষিত অবস্থা ; অবাঞ্ছনীয স্থানে আপনাকে সন্দেহেব পাত্রে পবিণত কবণ, মিথ্যা অপবাদেব বিষযীভূত হওযা, বহুবিধ দুঃখেব সম্মুখীন হওয়া।

১০। 'নৃত্য-গীতাদির অভিনয় দর্শনে আসক্তি হইতে ছয প্রকাব অনিষ্টের উৎপত্তি হয ঃ "কোথায নৃত্য, কোথায গীত, কোথায় বাদ্য, কোথায আখ্যান, কোথায পাণিস্বব, কোথায দামামা বাদ্য ?"

১১। 'দ্যুতাসক্তিব ছয প্রকাব অনিষ্টকব ফল ঃ জয়লাভে শত্রুতাব উৎপত্তি, পরাজিত হইলে অনুতাপ, সাক্ষাতে ধন নাশ, দ্যুতাসক্তেব বাক্য সভাস্থলে গৃহীত হয না, মিত্র ও বাজকর্ম্মচাবীগণ কর্ত্তৃক সে অবজ্ঞাত হয়, আবাহ-বিবাহে সে কাহারও প্রার্থিত নয, কাবণ জনসাধারণ মনে কবে দ্যুতাসক্ত স্ত্রীব ভবণ পোষণে অক্ষম।

১২। 'পাপ-মিত্রেব সংসর্গেব ছয প্রকাব অনিষ্টকব ফল ঃ যাহাবা ধূর্ত্ত, সুবাসক্ত, অভাবগ্রস্ত, বঞ্চক, শঠ, দুর্ব্বৃত্ত, তাহাবাই মিত্র হয। গৃহপতি-পুত্র, পাপমিত্র সংসর্গেব এই ছয় প্রকার অনিষ্টকর ফল।

১৩। 'আলস্যপবাযণতাব ছয় প্রকাব অনিষ্টকব ফল ঃ "অত্যন্ত শীত" এই ছলে কাজকর্ম্ম করে না, "অত্যন্ত উষ্ণ" · "এখন অতি বিলম্ব হইযা গিযাছে" · "এখন অতিশয সকাল" ·"অত্যন্ত ক্ষুধার্ত্ত হইযাছি" "অত্যন্ত অধিক আহাব হইযা গিযাছে" ··এই সকল ছলে কাজকর্ম্ম কবে না। এইরূপ সর্ব্ববিষযে কর্ত্তব্য পবাঙ্মুখতাব ফলে অনুৎপন্ন ভোগেব উৎপত্তি হয় না, উৎপন্ন ভোগ ক্ষীণ হইযা যায। গৃহপতি-পুত্র, আলস্যপবাযণতাব এই ছয অনিষ্টকব ফল।'

শাস্তা এইরূপ কহিলেন।

১৪। অতঃপব সুগত শাস্তা পুনবায কহিলেন ঃ

'কেহ পান কালে সখা হয, কেহ "মিত্র, মিত্র"
রূপে সম্বোধন কবে, কিন্তু যে প্রয়োজনেব সমযে
মিত্র হয সেই সখা।

সূর্য্যোদযেব পবেও নিদ্রাসক্তি, পবদাব গমন,
বৈব-প্রসঙ্গ, অনিষ্ট-বতি, পাপ-মিত্র এবং হীন
স্বার্থপবতা—এই ষড়বিধ কাবণে মানুষেব ধ্বংস
সাধন হয।
যে মনুষ্য দুষ্টকে মিত্ররূপে গ্রহণ কবে, দুষ্টেব সংসর্গ
কবে, পাপাচবণে বত হয, সে ইহলোক ও
পবলোক উভযলোক হইতেই দুঃখময অবস্থায
নিক্ষিপ্ত হয।
দ্যূত-ক্রীড়া ও নাবী, মদ্য ও নৃত্য-গীত, দিবানিদ্রা,
অকাল ভ্রমণ, পাপমিত্র ও হীন স্বার্থপবতা—এই
ছয কাবণে পুরুষ বিনষ্ট হয।
সে অক্ষ-ক্রীড়ায বত হয, সুবা পান কবে, অপবেব
প্রাণসম স্ত্রীতে গত হয, জ্ঞানীব অনুসবণে বিবত
হইযা হীনেব অনুসবণ কবে এবং কৃষ্ণপক্ষেব চন্দ্রেব
ন্যায ক্ষীণ হইযা যায।
সুবাপান কবিযা, সুবাসক্ত, নির্ধন ও বিত্তহীন
হইযা, পাপাচবণ কবিযা সে অবিলম্বে ঋণরূপ
অকূল সমুদ্রে নিমজ্জিত হয।
দিবাভাগে নিদ্রাশীল ও বাত্রিকালে জাগবণশীল
হইযা, মত্ত ও সুবাসক্ত গৃহবাসেব উপযুক্ত
হয না।
"অতি শীত, অতি উষ্ণ, আব সময নাই"
এইরূপ কবিযা কর্ত্তব্যচ্যুত হইযা মানুষ ইষ্টলাভে
বঞ্চিত হয। কিন্তু যে শীতোষ্ণকে তৃণাধিক
জ্ঞান কবে না, পুরুষেব কর্ত্তব্য পালন কবে, সে
সুখলাভে বঞ্চিত হয না।'

১৫। 'গৃহপতি-পুত্র, এই চাবিজনকে মিত্রেব ছদ্মবেশে শত্রু বলিযা জানিবে ঃ—পবস্বাপহবণকাবী, বাক্‌সর্ব্বস্ব, তোষামোদকাবী, হানিকব কর্ম্মে সহাযক।

১৬। 'চাবি লক্ষণ দ্বাবা মিত্রেব ছদ্মবেশে শত্রুরূপ পবস্বাপহবণকাবীকে

জানিতে পারা যায় :—সে পরধনহরণকারী, অল্পের পরিবর্ত্তে অত্যধিক লাভ করিতে ইচ্ছা করে, ভয়োৎপাদক কর্ম্মের কারক, সে স্বার্থসেবী। গৃহপতি পুত্র, এই চারি লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ পরাস্বাপহরণকারীকে জানিতে পারা যায়।

১৭। চারি লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ বাক্-সর্ব্বস্বকে জানিতে পারা যায় :—সে অতীতের উল্লেখ পূর্ব্বক বন্ধুত্বের ছল করে[১], ভবিষ্যতের উল্লেখ পূর্ব্বক বন্ধুত্বের ছল করে ; নিরর্থক বাক্য কহিয়া অনুগ্রহ লাভের প্রয়াসী ; সাহায্যের প্রয়োজন উপস্থিত হইলে সে আপনার অসামর্থ্য জ্ঞাপন করে[২]। গৃহপতি-পুত্র, এই চারি লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ বাক্-সর্ব্বস্বকে জানিতে পারা যায় :—

১৮। 'চতুর্ব্বিধ লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ তোষামোদকারীকে জানিতে পারা যায় : সে পাপকর্ম্মেরও অনুমোদন করে, কল্যাণকর কর্ম্মের প্রতিকূল আচরণেরও অনুমোদন করে ; সে সম্মুখে প্রশংসা করিবে কিন্তু পরোক্ষে নিন্দা করিবে। গৃহপতি-পুত্র, এই চতুর্ব্বিধ লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ তোষামোদকারীকে জানিতে পারা যায়।

১৯। 'চতুর্ব্বিধ লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ হানিকর কর্ম্মের সহায়ককে জানিতে পারা যায় :—সে মদ্যাদি পানব্যাপারে সহায় হয় ; সন্ধ্যার অন্ধকারে পথে পথে ভ্রমণের সহায়ক হয় ; নাটকাদি প্রদর্শনীতে গমনে সহায় হয়, দ্যূতক্রীড়াদি প্রমোদস্থানে সহায় হয়। গৃহপতি-পুত্র, এই চতুর্ব্বিধ লক্ষণ দ্বারা মিত্রের ছদ্মবেশে শত্রুরূপ সহায়ককে জানিতে পারা যায়।

ভগবান এইরূপ কহিলেন।

২০। এইরূপ কহিয়া সুগত শাস্তা পুনরায় কহিলেন :

যে মিত্র পরস্বাপহরণকারী, যে মিত্র বাক্-সর্ব্বস্ব,
যে মিত্র তোষামোদকারী, যে মিত্র হানিকর

---

১। যথা—"তোমার জন্য তণ্ডুল সংগ্রহ করিয়া রাখা হইয়াছিল, আমরা তোমার জন্য পথে অপেক্ষা করিতেছিলাম, কিন্তু তুমি আসিলে না, এক্ষণে ঐ সকল নষ্ট হইয়া গিয়াছে।"

২। যথা—"তোমার শকটের প্রয়োজন আছে, কিন্তু আমার শকটের একখানি চক্র নাই" ইত্যাদি।

কর্ম্মের সহাযক, পণ্ডিত ব্যক্তি এই চাবিজনকে
শত্রু জ্ঞান কবিযা ভয-সঙ্কুল মার্গের ন্যায দূব
হইতে তাহাদিগকে বর্জ্জন কবিবেন।

২১। 'গৃহপতি-পুত্র, এই চাবি প্রকাব মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে, যিনি উপকাবী তিনি সুহৃৎ, যিনি সুখ দুঃখেব সমভাগী, যিনি হিত প্রদর্শনকাবী, যিনি দযার্দ্র—এই সকলকে সুহৃৎ বলিযা জানিবে।

২২। 'চতুর্ব্বিধ ক্ষেত্রে উপকাবী মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে, প্রমত্ত হইলে তিনি বক্ষা কবেন, প্রমত্তেব ধন সম্পত্তি বক্ষা কবেন, ভযার্ত্তেব শবণ হন, কর্ত্তব্যেব সম্পাদনে প্রযোজনীয অর্থেব দ্বিগুণ তিনি দান কবেন। গৃহপতি-পুত্র, এই চতুর্ব্বিধ ক্ষেত্রে উপকাবী মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে।

২৩। 'চতুর্ব্বিধ স্থানে সুখ দুঃখেব সমভাগী মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে, তিনি আপনাব যাহা গোপনীয তাহা প্রকাশ কবেন, মিত্রেব যাহা গুপ্ত বিষয তাহা তিনি উত্তমবূপে গুপ্ত বাখেন, বিপদে পবিত্যাগ কবেন না, মিত্রেব জন্য তিনি আত্মপ্রাণ পর্য্যন্ত উৎসর্গ করেন। গৃহপতি-পুত্র, এই চতুর্ব্বিধ স্থানে সুখ দুঃখেব সমভাগী মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে।

২৪। 'চতুর্ব্বিধ স্থানে হিত-প্রদর্শনকাবী মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে ঃ তিনি পাপ হইতে সংযত কবেন, কল্যাণে নিযোজিত হইতে প্রবুদ্ধ করেন, যাহা অশ্রুত তাহা ব্যক্ত কবেন, স্বর্গেব মার্গ প্রদর্শন কবেন। গৃহপতি-পুত্র, এই চতুর্ব্বিধ স্থানে হিত-প্রদর্শনকাবীকে সুহৃৎ বলিযা জানিবে।

২৫। 'চতুর্ব্বিধ স্থানে দযার্দ্র মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে ঃ মিত্রেব অমঙ্গলে তিনি আনন্দিত হন না, মিত্রেব মঙ্গলে আনন্দ লাভ কবেন, কেহ মিত্রেব নিন্দা কবিলে তিনি নিবাবণ কবেন, প্রশংসা কবিলে তিনি প্রশংসা কবেন। গৃহপতি-পুত্র, এই চতুর্ব্বিধ স্থানে দযার্দ্র মিত্রকে সুহৃৎ বলিযা জানিবে।'

ভগবান এইবূপ কহিলেন।

২৬। এইবূপ কহিযা সুগত শাস্তা পুনবায কহিলেন ঃ

যে মিত্র উপকাবী,
যিনি সুখে ও দুঃখে মিত্র,
যে মিত্র হিত প্রদর্শনকাবী,
যে মিত্র দযার্দ্র,

পণ্ডিত ব্যক্তি এই চারিজনকে
মিত্র রূপে জ্ঞান করিয়া,
ঔরস পুত্রের সেবারত মাতার
ন্যায় তাঁহাদের সেবা করিবেন।
শীলসম্পন্ন পণ্ডিত নর
জ্বলন্ত অগ্নির ন্যায় দীপ্তিমান হন।
মধু সংগ্রহ-রত ভ্রাম্যমান
ভ্রমরের ন্যায় ধনাহরণরতের
ভোগ সঞ্চিত হইয়া বল্মিক-
স্তুপের ন্যায় বৃদ্ধিপ্রাপ্ত হয়।
এইরূপে ভোগাহরণ করিয়া
তিনি স্বকুলের মঙ্গল স্বরূপ হন।
তিনি স্বকীয় বিত্ত চারিভাগে
বিভক্ত করিবেন, এবং এইরূপে
জীবনের সর্ব্ববিধ কাম্য
তাঁহার লভ্য হইবে।
এক অংশ স্বয়ং ভোগ করিবেন,
দুই অংশ কর্ম্মে প্রয়োগ করিবেন,
চতুর্থ অংশ দুঃসময়ের নিমিত্ত
সঞ্চয় করিবেন।

২৭। গৃহপতি-পুত্র! আর্য্যশ্রাবক কি প্রকারে ছয় দিক আচ্ছাদনকারী হন? এই ছয় বস্তুকে ছয় দিকরূপে জানিতে হইবে: মাতাপিতাকে পূর্ব্ব দিকরূপে জানিতে হইবে; আচার্য্যগণকে দক্ষিণ দিকরূপে জানিতে হইবে: স্ত্রী-পুত্রগণকে পশ্চিম দিকরূপে, মিত্রাদিকে উত্তর দিকরূপে, দাস কর্ম্ম-কারগণকে আধোদিকরূপে এবং শ্রমণ-ব্রাহ্মণগণকে ঊর্দ্ধদিকরূপে জানিতে হইবে।

২৮। 'পুত্র পঞ্চ প্রকারে পূর্ব্ব দিকরূপ মাতাপিতার সেবা করিবেন —"তাঁহারা ভরণ পোষণ করিয়াছেন, অতএব তাঁহাদের ভরণ পোষণ করিতে হইবে, তাঁহাদের কৃত্য করিতে হইবে; কুলবংশ রক্ষা করিতে হইবে, আমি উত্তরাধিকারপ্রাপ্ত হইয়াছি, আমাকেও উহা প্রতিপাদন করিতে

হইবে, যাঁহারা মৃত তাঁহাদের দক্ষিণা (শ্রাদ্ধাদি) দান করিতে হইবে।" এইরূপ পাঁচ প্রকারে সেবিত হইয়া মাতাপিতা পাঁচ প্রকারে পুত্রকে অনুকম্পা করেন—পাপ হইতে রক্ষা করেন, কল্যাণে নিয়োজিত করেন, শিল্প শিক্ষা দেন, যোগ্য স্ত্রীর সহিত বিবাহ দেন, যথাসময়ে উত্তরাধিকার দেন। গৃহপতি-পুত্র! এই পাঁচ প্রকারে পূর্ব্ব দিকরূপ মাতাপিতা পুত্র কর্ত্তৃক সেবিত হইয়া পাঁচ প্রকারে পুত্রকে অনুকম্পা করেন। এইরূপে পূর্ব্বদিক রক্ষিত হয়, শান্তিপূর্ণ হয়, ভয়হীন হয়।

২৯। 'গৃহপতি পুত্র! শিষ্য পাঁচ প্রকারে দক্ষিণ দিকরূপ আচার্য্যগণের সেবা করিবেন—তৎপরতা, সেবা, শুশ্রূষা, পরিচর্য্যা দ্বারা এবং সসম্মানে শিল্পশিক্ষা গ্রহণ করিয়া। এই পাঁচ প্রকারে সেবিত হইয়া আচার্য্যগণ পাঁচ প্রকারে শিষ্যকে অনুকম্পা করেন—তাঁহারা শিষ্যকে সুবিনীত করেন, উত্তমরূপে শিক্ষা দেন, সর্ব্ববিদ্যা শিক্ষা দেন, মিত্র সহায়কবর্গের নির্ব্বাচন করিয়া দেন, সর্ব্বদিক রক্ষা করেন। গৃহপতি পুত্র! এই পাঁচ প্রকারে দক্ষিণ দিকরূপ আচার্য্যগণ শিষ্য কর্ত্তৃক সেবিত হইয়া পাঁচ প্রকারে শিষ্যকে অনুকম্পা করেন। এইরূপে দক্ষিণ দিক সুরক্ষিত, শান্তিপূর্ণ এবং ভয়হীন হয়।

৩০। 'গৃহপতি-পুত্র।' পাঁচ প্রকারে স্বামী পশ্চিম দিকরূপ ভার্য্যার সেবা করিবেন—সম্মানের দ্বারা, অবজ্ঞা বর্জ্জন দ্বারা, অবিচলিত আনুরক্তির দ্বারা, ঐশ্বর্য্য প্রদানের দ্বারা, অলঙ্কার প্রদানের দ্বারা। এইরূপে সেবিত হইয়া পাঁচ প্রকারে পত্নী স্বামীর প্রতি অনুকম্পা করেন—গৃহকর্ম্ম তৎকর্ত্তৃক সুসম্পাদিত হয়, পরিজনবর্গ উত্তমরূপে প্রতিপালিত হয় তিনি ব্যভিচারিণী হন না, ধন সম্পত্তি রক্ষা করেন, তিনি দক্ষ এবং সর্ব্বকার্য্যে আলস্যহীন হন। এই পাঁচ প্রকারে স্বামী কর্ত্তৃক পশ্চিম দিকরূপ ভার্য্যা সেবিত হইয়া পাঁচ প্রকারে স্বামীকে অনুকম্পা করেন। এইরূপে পশ্চিমদিক সুরক্ষিত, শান্তিপূর্ণ এবং ভয়হীন হয়।

৩১। 'গৃহপতি-পুত্র! পাঁচ প্রকারে কুলপুত্র উত্তর দিকরূপ মিত্র সহায়কবর্গের সেবা করিবেন—দান, প্রিয় বাক্য, অর্থচর্য্যা, সমানাত্মতা এবং অবিসংবাদিতা দ্বারা। এইরূপে সেবিত হইয়া তাঁহারা পাঁচ প্রকারে কুলপুত্রের প্রতি অনুকম্পা করেন—প্রমত্ত হইলে রক্ষা করেন, তাঁহার ধন সম্পত্তি রক্ষা করেন, ভীত হইলে তাঁহার আশ্রয়স্থল হন, বিপদে পরিত্যাগ

করেন্ না, তাঁহার পরিবাববর্গের অপব সকলেবও সম্মান বক্ষা কবেন। এই পাঁচ প্রকারে কুলপুত্র কর্ত্তৃক উত্তব দিকবূপ মিত্র সহায়কবর্গ সেবিত হইয়া পাঁচপ্রকারে তাঁহাব প্রতি অনুকম্পা কবেন। এইবূপে উত্তব দিক সুবক্ষিত, শান্তিপূর্ণ ও ভয়হীন হয।

৩২। 'গৃহপতি-পুত্র! সম্ভ্রান্ত কুলপুত্র পাঁচ প্রকাবে অধোকদিবূপ দাস কর্ম্মকারগণেব সেবা কবিবেন—বলানুরূপ কর্ম্মের বিধান করিয়া, আহার ও বেতন প্রদানের দ্বারা, অসুস্থতায সেবা কবিযা, উৎকৃষ্ট ভোজনেব অংশ প্রদান কবিযা, যথাসময়ে কর্ম্ম হইতে অবকাশ প্রদান দ্বাবা। এইবূপে সেবিত হইযা দাস কর্ম্মকাবগণ পাঁচ প্রকাবে প্রভুর প্রতি অনুকম্পা কবে—তাহাবা প্রত্যুষে প্রভুব পূর্ব্বে শয্যা ত্যাগ কবে, সর্ব্বপশ্চাতে শয়ন করে, বদান্য হয, উত্তম-রূপে কর্ম্ম সম্পাদন করে, প্রভুর কীর্ত্তি ও প্রশংসা ঘোষণা কবে। এই পাঁচ প্রকাবে সম্ভ্রান্ত কুলপুত্র কর্ত্তৃক দাস কর্ম্মকাবগণ সেবিত হইযা পাঁচ প্রকাবে তাঁহাব সেবা কবে। এইবূপে অধোদিক সুবক্ষিত, শান্তিপূর্ণ ও ভযহীন হয।

৩৩। 'পাঁচ প্রকাবে কুলপুত্র ঊর্দ্ধদিকরূপ শ্রমণ-ব্রাহ্মণেব সেবা কবিবেন—মৈত্রীভাবযুক্ত কায়কর্ম্মের দ্বাবা, মৈত্রীভাবযুক্ত বাচিক কর্ম্মেব দ্বাবা, মৈত্রীভাবযুক্ত মানসিক কর্ম্মেব দ্বারা, অবাবিত দ্বাব হইযা খাদ্য ভোজ্যাদি প্রদানেব দ্বাবা। এইবূপে সেবিত হইযা তাঁহাবা ছয় প্রকাবে কুলপুত্রেব প্রতি অনুকম্পা কবেন—পাপ হইতে বক্ষা কবেন, কল্যাণে নিযোজিত কবেন, কল্যাণকামী হইযা অনুকম্পা কবেন, অলব্ধ বিদ্যা দান কবেন, লব্ধ বিদ্যা পবিমার্জ্জিত করেন, স্বর্গেব মার্গ প্রদর্শন কবেন। এই পাঁচ প্রকাবে সম্ভ্রান্ত কুলপুত্র কর্ত্তৃক ঊর্দ্ধদিকরূপ শ্রমণ ব্রাহ্মণগণ সেবিত হইযা ছয প্রকাবে কুলপুত্রের অনুকম্পা কবেন। এইবূপ ঊর্দ্ধদিক সুবক্ষিত, শান্তিপূর্ণ ও ভযহীন হয।'

ভগবান এইবূপ কহিলেন।

৩৪। এইরূপ কহিয়া সুগত শাস্তা পুনবায কহিলেন:

'মাতাপিতা পূর্ব্বদিক, আচার্য্যগণ দক্ষিণ দিক,
স্ত্রী-পুত্র পশ্চিম দিক, জ্ঞাতি ও মিত্রগণ উত্তবদিক,
দাস কর্ম্মকাবগণ অধোদিক, শ্রমণ-ব্রাহ্মণগণ ঊর্দ্ধদিক,
গৃহী কুলের মঙ্গলার্থে এই সকল দিককে নমস্কার

করিবেন। পণ্ডিত, শীলসম্পন্ন, বিনয়ী, এইরূপ
প্রজ্ঞানিরত, নিরহংকারী, নম্র যশ লাভ করেন।
উৎসাহসম্পন্ন, অনলস, বিপদে ধৈর্য্যসম্পন্ন, নির্দ্দোষ
এবং মেধাবী পুরুষ যশ লাভ করেন। যিনি জনপ্রিয়,
মিত্র-সংগ্রাহক, বদান্য, বীত-মাৎশর্য্য, নেতা, বিনেতা,
শান্তি-প্রতিষ্ঠাতা, তিনি যশ লাভ করেন। দান,
প্রিয়বাক্য, অর্থচর্য্যা, সর্ব্বত্র, সর্ব্বভূতে যথার্থ
সমানাত্মতা—এই সকলের কারণেই, কীলক যেরূপ
রথচক্রের আবর্ত্তন সম্পাদন করে, সেইরূপ জগতও
চলিতেছে। যদি এইসকল না থাকিত, তাহা
হইলে মাতা পুত্রের নিকট সম্মান ও পূজা পাইতেন
না, পিতাও পুত্রের নিকট তাহা পাইতেন না।
এই সকলের মূল্য পণ্ডিতগণ যথার্থরূপে দর্শন করিয়া
মহত্ত্ব প্রাপ্ত এবং প্রশংসনীয় হন।'

৩৫। এইরূপ উক্ত হইলে গৃহপতি-পুত্র সিংগালক ভগবানকে এইরূপ কহিলেন ঃ

'অতি উত্তম, ভন্তে, অতি উত্তম। যেরূপ উৎপাতিতের পুনঃ প্রতিষ্ঠা হয়, লুক্কায়িত প্রকাশিত হয়, মূঢ় পথপ্রদর্শিত হয়, চক্ষুষ্মানের দেখিবার নিমিত্ত অন্ধকারে তৈলদীপ ধৃত হয়, সেইরূপ ভগবান অনেক প্রকারে ধর্ম্ম প্রকাশিত করিয়াছেন। আমি ভগবানের, ধর্ম্মের ও ভিক্ষুসঙ্ঘের শরণ গ্রহণ করিতেছি। ভগবান আজ হইতে জীবনের অন্তকাল পর্য্যন্ত আমাকে শরণাগত উপাসকরূপে গ্রহণ করুন।'

। সিংগালোবাদ সুত্রান্ত সমাপ্ত।

# ৩২। আটানাটিয় সূত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিযাছি।

১। এক সময় ভগবান রাজগৃহে গৃধ্রকূট পর্ব্বতে অবস্থান করিতেছিলেন। ঐ সময চারি মহারাজা সুবৃহৎ যক্ষ সেনা, গন্ধর্ব্ব সেনা, কুম্ভণ্ড সেনা এবং নাগ সেনা দ্বারা চতুর্দ্দিকে রক্ষিদল, সেনা ব্যূহ এবং পরিভ্রমণকারী প্রহরী স্থাপন করিযা রাত্রির অবসানে অত্যুজ্জ্বল দেহপ্রভায সমগ্র গৃধ্রকূট পর্ব্বত উদ্ভাসিত করিযা ভগবানের নিকট উপস্থিত হইলেন এবং ভগবানকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে উপবেশন করিলেন। কেহ কেহ ভগবানের দিকে অঞ্জলি প্রণত করিযা উপবিষ্ট হইলেন, কেহ কেহ আপনাদের নাম-গোত্র প্রকাশ করিযা, কেহ কেহ মৌন হইযা একপ্রান্তে আসন গ্রহণ করিলেন।

২। এইরূপে উপবিষ্ট হইযা মহারাজ বৈশ্রবণ ভগবানকে কহিলেন ঃ 'ভন্তে, প্রখ্যাত যক্ষগণ আছেন যাঁহারা ভগবানের প্রতি অপ্রসন্ন, ঐরূপ যক্ষগণ আছেন যাঁহারা ভগবানের প্রতি প্রসন্ন ; মধ্যম শ্রেণীর যক্ষগণ আছেন যাঁহারা ভগবানের প্রতি অপ্রসন্ন, ঐরূপ যক্ষগণ আছেন যাঁহারা ভগবানের প্রতি প্রসন্ন ; নিম্ন শ্রেণীর যক্ষগণ আছেন যাঁহারা ভগবানের প্রতি অপ্রসন্ন, ঐরূপ যক্ষগণ আছেন যাঁহারা ভগবানের প্রতি প্রসন্ন। কিন্তু যাহারা ভগবানে অপ্রসন্ন তাহাদের সংখ্যাই অধিক। কি কারণে? ভগবান প্রাণাতিপাত হইতে বিরতির উপদেশ দেন, অদত্তের গ্রহণ হইতে, ব্যভিচার হইতে, মৃষাবাদ হইতে, সুরাদি মদ্য হইতে বিরতির উপদেশ দেন। ভন্তে, যক্ষদিগের মধ্যে যাহারা ঐ সকল কর্ম্মে বিরত নহে তাহাদের সংখ্যাই অধিক। এইজন্যই ভগবানের উপদেশ তাহাদের নিকট অপ্রিয় ও অমনোজ্ঞ। ভগবানের শ্রাবকগণ আছেন যাঁহারা দূর অরণ্যে বনপ্রস্থে বাস করেন, যেস্থানে শব্দ নাই, নির্ঘোষ নাই, যেস্থানে বিজন বাত প্রবাহিত, যে স্থান মনুষ্য সমাগমরহিত, যাহা ধ্যানানুশীলনের উপযুক্ত[১]। তথায প্রতিষ্ঠাবান যক্ষগণ বাস করেন যাঁহারা ভগবানের এই উপদেশে শ্রদ্ধাহীন। যাহাতে তাহারা শ্রদ্ধাবান হয সেই নিমিত্ত ভিক্ষু ও ভিক্ষুণী এবং উপাসক ও উপাসিকাগণের নিরাপত্তা ও

---

১০। উদুম্বরিক সীহনাদ সূত্রান্ত, ৪ নং পদচ্ছেদ দ্রষ্টব্য।

রক্ষার জন্য, তাহাদের অনিষ্ট দূরীকরণ ও স্বচ্ছন্দ বিহারের জন্য ভগবান আটানাটিয় রক্ষা মন্ত্রের ঘোষণা অনুমোদন করুন।

ভগবান মৌন দ্বারা সম্মতি জ্ঞাপন করিলেন।

৩। অনন্তর মহারাজ বৈশ্রবণ ভগবানের সম্মতি অবগত হইয়া সেই সময় এই আটানাটিয় রক্ষা মন্ত্র উচ্চারণ করিলেন ঃ

চক্ষুষ্মান শ্রীমান
বিপস্সিকে নমস্কার।
সর্ব্বভূতানুকম্পী
সিখিকেও নমস্কার।
স্নাতক তপস্বী
বেস্সভূকে নমস্কার
মারসেনা-প্রমর্দ্দনকারী
ককুসন্ধকে নমস্কার।
পূর্ণব্রহ্মচর্য্য ব্রাহ্মণ
কোনাগমনকে নমস্কার।
সর্ব্বরূপে বিমুক্ত
কস্সপকে নমস্কার।
শাক্যপুত্র শ্রীমান
অঙ্গীরসকে[১] নমস্কার,
তিনি সর্ব্বদুঃখমোচনকারী
ধর্ম্মের উপদেশ দিয়াছেন।
যাঁহারা এই জগতে নির্বৃত,
যাঁহারা যথার্থদর্শী,
তাঁহারা প্রিয়বাদী, মহান ও প্রশান্ত।
তাঁহারা দেব-মনুষ্যগণের হিতকামী
বিদ্যাচরণসম্পন্ন, মহান,
প্রশান্ত গৌতমকে নমস্কার করেন।

---

১। গৌতম বুদ্ধকে উল্লেখ করা হইয়াছে। "অঙ্গীরস" শব্দ জ্যোতির অধিবচন।

৪। যে স্থান হইতে মহান, মণ্ডলী, আদিত্য সূর্য্যের উদয় হয়,

যাহার উদয়ে শর্ব্বরীও নিবৃদ্ধ হয়, এবং যাহার উদয় 'দিবস' উক্ত হয়, সেইস্থানে এক গভীর জলাশয়—জলপ্রবাহের আধার সমুদ্র। এইরূপে উহা "জলপ্রবাহের আধার সমুদ্র" কথিত হয়। এই স্থান হইতে "উহা পূর্ব্বদিক" এইরূপ জনগণ কহিয়া থাকে। ঐ দিকের পালনকর্ত্তা যশস্বী—গন্ধর্ব্বাধিপতি মহারাজ ধৃতরাষ্ট্র, তিনি গন্ধর্ব্বগণ পরিবেষ্টিত হইয়া নৃত্যগীতে রত থাকেন। তাঁহার বহুপুত্র, সকলেই একই নামবিশিষ্ট, এইরূপ শ্রুত হয়, তাহাদের সংখ্যা একনবতি, তাহারা মহাবলশালী এবং ইন্দ্রনামধারী। তাঁহারাও মহান প্রশান্ত আদিত্য-বন্ধু বুদ্ধকে দেখিয়া দূর হইতে তাঁহাকে নমস্কার করেন। 'হে পুরুষ-শ্রেষ্ঠ! তোমাকে নমস্কার, হে পুরুষোত্তম! তোমাকে নমস্কার, তুমি আমাদের প্রতি মঙ্গলময় দৃষ্টি নিক্ষেপ কর, অমনুষ্যগণও তোমার বন্দনা করে।' আমরা ইহা সর্ব্বদা শ্রবণ করি, সেইহেতু এইরূপ কহিতেছি, "বিজয়ী গৌতমের বন্দনা কর, আমরা বিজয়ী গৌতমের বন্দনা করিতেছি, বিদ্যাচরণসম্পন্ন বুদ্ধ গৌতমের বন্দনা করিতেছি।"

যে স্থানে যাহারা প্রেত কথিত হয়, যাহারা ক্রুর, পৃষ্ঠমাংসখাদক, প্রাণিহিংসারত, রুদ্র, চোর ও প্রবঞ্চক, তাহারা বাস করে, সেইস্থান এখান হইতে "দক্ষিণ দিকে", জনগণ এইরূপ কহিয়া থাকে। কুম্ভণ্ডগণের অধিপতি বিরূঢ় নামক যশস্বী মহারাজ ঐ দিক পালন করেন, কুম্ভণ্ডগণ পরিবেষ্টিত তিনি নৃত্যগীতে রত থাকেন। আমি শুনিয়াছি

তাঁহাব একই নামধাবী বহ্‌পত্র, তাহাদেব সংখ্যা
একনবতি, তাহাবা ইন্দ্রনামধাবী ও মহাবলসম্পন্ন।
তাঁহাবাও মহান প্রশান্ত আদিত্য-বন্ধ্‌ ব্‌দ্ধকে
দেখিযা দ্‌ব হইতে তাঁহাকে নমস্কাব কবেন।
'হে প্‌ব্‌ষশ্রেষ্ঠ। তোমাকে নমস্কাব, হে প্‌ব্‌ষোত্তম।
তোমাকে নমস্কাব, তুমি আমাদেব প্রতি মঙ্গলময
দ্‌ষ্টি নিক্ষেপ কব, অমন্‌ষ্যগণও তোমাব বন্দনা কবে।'
আমবা ইহা সর্ব্বদা শ্রবণ করি, সেইহেতু এইব্‌প
কহিতেছি, "বিজযী গৌতমেব বন্দনা কব, আমবা
বিজযী গৌতমেব বন্দনা কবিতেছি, বিদ্যাচবণ
সম্পন্ন ব্‌দ্ধ গৌতমেব বন্দনা কবিতেছি।"

৬। 'যে স্থানে মহান, মণ্ডলী, আদিত্য স্‌র্য্যেব অস্তগমন
হয, যাহাব অস্তগমনে দিবসও নিব্‌দ্ধ হয, এবং
বাত্রিব আবির্ভাব হয, সেইস্থানে এক গভীব
জলাশয—জল প্রবাহেব আধাব সম্‌দ্র। এইব্‌পে
উহা "জল প্রবাহেব আধাব সম্‌দ্র" কথিত হয।
এইস্থান হইতে "উহা পশ্চিম দিক" এইব্‌প জনগণ
কহিযা থাকে। ঐ দিকেব পালনকর্ত্তা যশস্বী
নাগাধিপতি মহাবাজ বিব্‌পাক্ষ, তিনি নাগগণ
কর্ত্ত্‌ক পবিবেষ্টিত হইযা ন্‌ত্যগীতে বত থাকেন।
আমি শ্‌নিযাছি তাঁহাব একই নামধাবী বহ্‌পত্র,
তাঁহাদেব সংখ্যা একনবতি, তাঁহাবা ইন্দ্রনামধাবী
ও মহাবল সম্পন্ন। তাঁহাবাও মহান, প্রশান্ত
আদিত্য-বন্ধ্‌ ব্‌দ্ধকে দেখিযা দ্‌ব হইতে তাঁহাকে
নমস্কাব কবেন। 'হে প্‌ব্‌ষ-শ্রেষ্ঠ। তোমাকে
নমস্কাব, হে প্‌ব্‌ষোত্তম। তোমাকে নমস্কাব,
তুমি আমাদেব প্রতি মঙ্গলময দ্‌ষ্টি নিক্ষেপ কব,
অমন্‌ষ্যগণও তোমাব বন্দনা কবে।'
আমবা ইহা সর্ব্বদা শ্রবণ কবি, সেইহেতু এইব্‌প

কহিতেছি, "বিজযী গোতমেব বন্দনা কর,
আমবা বিজয়ী গোতমের বন্দনা করিতেছি,
বিদ্যাচরণ সম্পন্ন বুদ্ধ গোতমেব বন্দনা
করিতেছি।"

৭। 'যে স্থানে বমণীয উত্তব কুবু এবং সুদর্শন সুমেবু পর্ব্বত সেইস্থানে মনুষ্যগণ বাস কবে যাহারা নিঃস্বার্থ এবং 'আমাব' কহিয়া নাবীতে স্বত্ব স্থাপনে বিবত।

তাহাবা বীজ বপন কবে না, হলকর্ষণও কবে না, স্বয়ংজাত সালি আহার কবে। তাহাবা কণহীন, তুষহীন, শুদ্ধ, সুগন্ধ তণ্ডুল উখাতাপে সিদ্ধ কবিয়া আহাব কবে। তাহাবা গাভীকে একোপযুক্ত যানে পবিণত করিযা উহাতে আবোহণ পূর্ব্বক দিকে দিকে ভ্রমণ কবে, পশুদলকেও ঐবূপে চালিত কবিযা স্থান হইতে স্থানান্তবে গমন কবে, স্ত্রী, পুবুষ, কুমাবী ও কুমাবগণ ঐবূপ যানযোগে গমনাগমন কবে, স্বীয যানে আবোহণ কবিযা তাহাবা বাজসেবায সর্ব্বদিকে ভ্রমণ কবে। যশস্বী মহারাজেব নিমিত্ত হস্তীযান, অশ্বযান, দিব্য যান, প্রাসাদ ও শিবিকাসমূহ বক্ষিত।
আটানাটা, কুসিনাটা, পবকুসিনাটা, নাটপুবিযা, পবকুসিতনাটা নামক তাঁহাব নগরসমূহ অন্তবীক্ষে সুনির্ম্মিত। উত্তবে কপীবন্ত, জনোঘ, নবনবতিয এবং অম্বব-অম্বববতিয নামক অপবাপব নগব এবং রাজধানী আলকমন্দা। আযুষ্মান! মহাবাজ কুবেবেব বিষাণা নামক বাজধানী। তজ্জন্য মহারাজ কুবেব 'বেস্সবণ' (বৈশ্রবণ), উক্ত হন। যাঁহাবা তাঁহাব বাজবার্ত্তা বহন পূর্ব্বক উহাব ঘোষণা করেন তাঁহাদেব নাম ততোলা, তত্তলা,

ততোতলা, ওজসি, তেজসি, ততোজসি, সূর,
রাজা অরিষ্ট এবং নেমি। ঐস্থানে ধরণী নামক
জলাশয় হইতে মেঘের উৎপত্তি হইয়া বর্ষণ হয়,
বৃষ্টিপাত হয়। ঐ স্থানের ভগলবতি নামক
সভায় যক্ষগণ পূজা করেন। ঐস্থানে ময়ূর-
ক্রৌঞ্চ-কোকিলাদির মধুর কণ্ঠ-ধ্বনিত, নানা
বিহঙ্গম সমাকুল, নিত্য ফলবান বৃক্ষরাজী বিদ্যমান।
ঐ স্থানে 'জীব' জীব' পক্ষীর রব শ্রুত হয়,
বনদেশ ওট্ঠর-চিত্তক-কুকুত্থক-পোক্খর
সাতকাদির দ্বারা কুজিত। এই স্থানে শুক
ও সারিকার শব্দ শ্রুত হয়, দণ্ড-মানবক নামক পক্ষী
দৃষ্ট হয়, সর্ব্বদা সর্ব্বকালে কুবের-নলিনী-শোভমান
হয়। এই স্থান হইতে "উহা উত্তর দিক"
এইরূপ জনগণ কহিয়া থাকে। ঐ দিকের
পালনকর্ত্তা যশস্বী যক্ষাধিপতি মহারাজ কুবের,
তিনি যক্ষগণ কর্ত্তৃক পরিবেষ্টিত হইয়া নৃত্যগীতে
রত থাকেন। আমি শুনিয়াছি তাঁহার একই
নামধারী বহু পুত্র, তাঁহাদের সংখ্যা একনবতি,
তাঁহারা ইন্দ্র নামধারী ও মহাবলসম্পন্ন। তাঁহারাও
মহান, প্রশান্ত, আদিত্য-বন্ধু বুদ্ধকে দেখিয়া দূর
হইতে তাঁহাকে নমস্কার করেন। 'হে পুরুষশ্রেষ্ঠ!
তোমাকে নমস্কার, হে পুরুষোত্তম। তোমাকে
নমস্কার, তুমি আমাদের প্রতি মঙ্গলময় দৃষ্টি নিক্ষেপ
কর, অমনুষ্যগণও তোমার বন্দনা করে।'
আমরা ইহা সর্ব্বদা শ্রবণ করি, সেইহেতু এইরূপ
কহিতেছি, "বিজয়ী গোতমের বন্দনা কর, আমরা
বিজয়ী গোতমের বন্দনা করিতেছি, বিদ্যাচরণ
সম্পন্ন বুদ্ধ-গোতমের বন্দনা করিতেছি।"

৮। 'ভন্তে! ইহাই ভিক্ষু ও ভিক্ষুণী, উপাসক ও উপাসিকাগণের নিরাপত্তা ও রক্ষার জন্য, তাহাদের অনিষ্ট দূরীকরণ ও স্বচ্ছন্দ বিহারের জন্য আটানাটিয় রক্ষামন্ত্র।

'ভন্তে, যে কোন ভিক্ষু অথবা ভিক্ষুণী, উপাসক অথবা উপাসিকা এই আটানাটিব বক্ষামন্ত্র উত্তমরূপে শিক্ষা করিবেন, সম্পূর্ণবূপে হৃদযস্থ কবিবেন, তাঁহাকে যদি কোন অ-মনুষ্য—যক্ষ অথবা যক্ষিণী, যক্ষ\বৎস অথবা বৎসা, যক্ষ-পাবিষদ অথবা যক্ষ-সেবক, গন্ধর্ব্ব অথবা গন্ধর্ব্বী...কুম্ভণ্ড অথবা ··নাগ অথবা···প্রদুষ্ট চিত্তে গমনে, দণ্ডাযমানে, উপবেশনে অথবা শযনে অনুসবণ কবে, তাহা হইলে, ভন্তে, সেই অ-মনুষ্য মদীয গ্রাম বা নগবে সৎকাব অথবা সম্মান পাইবে না। ভন্তে, সেই অ-মনুষ্য আমাব বাজধানী আলকমন্দায বাসভূমি অথবা বাসগৃহ পাইবে না। যক্ষদিগেব সভায সে গমন করিতে পাইবে না। সে আবাহেব নিমিত্ত কন্যা পাইবে না এবং বিবাহেব নিমিত্ত তাহাব কন্যা কেহ গ্রহণ কবিবে না। অধিকন্তু, ভন্তে, সে অ-ম ·ুষ্যগণেব নিকট প্রভূতবূপে উপহাসেব পাত্র হইবে। অমনুষ্যগণ বিক্তভাজনেব ন্যায তাহাব মস্তক বিপর্য্যস্ত কবিবে, সপ্তধা বিদীর্ণ কবিবে।

৯। 'ভন্তে, কোন কোন অমনুষ্য আছে যাহারা চণ্ড, বুদ্র, দুর্দ্দান্ত। তাহাবা মহারাজগণের বশ্যতা স্বীকাব করে না, তাঁহাদেব ঊর্দ্ধতন কর্ম্মচাবীগণেব অথবা ঐ সকলেব অধীনস্থগণেব বশবর্ত্তী নহে। তাহাবা মহাবাজগণেব বিদ্রোহীবূপে জ্ঞাত। যেবূপ মগধবাজেব বাজ্যে যে সকল মহাচোব আছে, তাহাবা মগধবাজেব বশ্যতা স্বীকাব কবে না, তাঁহাব ঊর্দ্ধতন কর্ম্মচাবীগণের অথবা ঐ সকলেব অধীনস্থগণেব বশবর্ত্তী নহে, যেরূপ ঐ সকল মহাচোব মগধবাজেব বিদ্রোহী কথিত হয, সেইবূপ অ-মনুষ্যগণ আছে যাহাবা চণ্ড, বুদ্র, দুর্দ্দান্ত। তাহাবা মহাবাজগণেব বশ্যতা স্বীকাব কবে না, তাঁহাদেব ঊর্দ্ধতন কর্ম্মচাবীদিগেব অথবা ঐ সকলের অধীনস্থগণের বশবর্ত্তী নহে এবং মহাবাজগণেব বিদ্রোহী কথিত হয। যদি কোন অ-মনুষ্য —যক্ষ অথবা যক্ষিণী·· প্রদুষ্ট চিত্তে কোন ভিক্ষু অথবা ভিক্ষুণী, উপাসক অথবা উপাসিকাকে গমনে, দণ্ডায়মানে, উপবেশনে অথবা শয়নে অনুসরণ কবে, তাহা হইলে তাঁহাকে এই সকল যক্ষ, মহাযক্ষ, সেনাপতি, মহা-সেনাপতিগণকে এইরূপে উদ্দীপিত কবিতে হইবে, তাঁহাদেব উদ্দেশে আর্ত্তনাদ কবিতে হইবে, উচ্চববে তাঁহাদিগকে কহিতে হইবে—"এই যক্ষ আমাকে ধৃত কবিতেছে, এই যক্ষ আমাকে আক্রমণ করিতেছে, এই যক্ষ আমাব অনিষ্ট কবিতেছে, এই যক্ষ আমাকে আঘাত কবিতেছে, এই যক্ষ আমাকে মুক্তি দিতেছে না।"

১০। 'কোন্ কোন্ যক্ষ, মহাযক্ষ, সেনাপতি, মহাসেনাপতিগণকে ?

ইন্দ্র, সোম, বরুণ,
ভারদ্বাজ, প্রজাপতি,
চন্দন, কামসেট্‌ঠ,
কিন্নুঘণ্ডু, নিঘণ্ডু,
পণাদ, ওপমঞ্‌ঞ,
দেবসূত মাতলি,
গন্ধর্ব্ব চিত্রসেন,
রাজা নল, জনেষভ,
সাতাগির, হেমবত,
পুণ্ণক, করতিয়, গুল,
সীবক, মুচলিন্দ,
বেস্‌সামিত্ত, যুগন্ধর
গোপাল, সুপ্‌পগেধ,
হিরী, নেত্তী, মন্দিয়,
পঞ্চাল-চণ্ড আলবক,
পজ্জুন্ন, সুমন, সুমুখ,
দধিমুখ, মণি, মণিচর, দীঘ,
এই সকলের সহিত সেরিস্‌সক।

'এই সকল যক্ষ, মহাযক্ষ, সেনাপতি, মহাসেনাপতিগণকে এইরূপে উদ্দীপিত…কহিতে হইবে—"এই যক্ষ দিতেছে না।"

১১। 'ভন্তে! ভিক্ষু ও ভিক্ষুণী এবং উপাসক ও উপাসিকাগণের নিরাপত্তা ও রক্ষার জন্য, তাহাদের অনিষ্ট দূরীকরণ ও সস্বচ্ছন্দ বিহারের জন্য ইহাই আটানাটিয় রক্ষামন্ত্র।'

'এক্ষণে, ভন্তে, আমরা বিদায় লইব, আমাদের বহু কৃত্য, বহু করণীয় আছে।'

'মহারাজগণের যেরূপ অভিরুচি।'

অনন্তর চারি মহারাজা আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ করিয়া সেইস্থানে অন্তর্দ্ধান করিলেন। যক্ষগণের মধ্যেও কেহ কেহ

আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ কবিযা সেই-স্থানেই অন্তর্দ্ধান কবিলেন, কেহ কেহ ভগবানেব সহিত মধুব চিত্তরঞ্জক বাক্যালাপান্তে সেইস্থানেই অন্তর্দ্ধান কবিলেন, কেহ কেহ ভগবানের দিকে অঞ্জলি প্রণত কবিয়া সেইস্থানেই অন্তর্দ্ধান কবিলেন, কেহ কেহ আপনাদেব নাম-গোত্র প্রকাশ কবিয়া, কেহ কেহ তুষ্ণীভাব অবলম্বন কবিয়া সেইস্থানেই অন্তর্দ্ধান কবিলেন।

১২। তদনন্তব ভগবান বাত্রিব অবসানে ভিক্ষুগণকে সম্বোধন কবিলেন ঃ 'ভিক্ষুগণ! বাত্রিকালে চাবি মহাবাজ বৃহৎ যক্ষ সেনাবাহিণী সহ

চক্ষুষ্মান শ্রীমান
বিপস্‌সিকে নমস্কাব।
সর্ব্বভূতানুকম্পী
সিখিকেও নমস্কাব।

*　　*　　*

[ পূর্ব্বের ন্যায ]

'ভন্তে, ইহাই আটানাটিয বক্ষামন্ত্র　অন্তর্দ্ধান কবিলেন।

১৩। 'ভিক্ষুগণ, আটানাটিয বক্ষামন্ত্র শিক্ষা কব, সম্পূর্ণরূপে হৃদযস্থ কব : এই মন্ত্র ভিক্ষু ও ভিক্ষুণী এবং উপাসক ও উপাসিকাগণেব নিবাপত্তা ও বক্ষাব জন্য, তাহাদেব অনিষ্ট দূবীকবণ ও স্বচ্ছন্দ বিহাবেব জন্য অর্থপূর্ণ।

ভগবান এইবূপ কহিলেন।

। আটানাটিয় সূত্রান্ত সমাপ্ত ।

## ৩৩। সংগীতি সুত্রান্ত।

আমি এইরূপ শ্রবণ করিয়াছি।

১। ১। এক সময় ভগবান মল্লদিগের দেশে ভ্রমণ করিতে করিতে পাঁচশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত মল্লদিগের পাবা নামক নগরে উপনীত হইয়া ঐস্থানে চুন্দ নামক কর্ম্মকারের আম্রবনে অবস্থান করিতেছিলেন।

২। ঐ সময় পাবা-বাসী মল্লগণের 'উব্‌ভটক'* নামক অচিরনির্ম্মিত নূতন মন্ত্রণাগারে শ্রমণ অথবা ব্রাহ্মণ অথবা অপর কোন মনুষ্য বাস করে নাই। পাবার মল্লগণ শুনিল—'ভগবান মল্লদেশে ভ্রমণ করিতে করিতে পঞ্চশত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষুসঙ্ঘের সহিত পাবায় উপনীত হইয়া তথায় কর্ম্মকার চুন্দের আম্রবনে অবস্থান করিতেছেন। অনন্তর পাবার মল্লগণ ভগবানের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে উপবেশন করিল। তৎপরে তাহারা ভগবানকে কহিল ঃ

'ভন্তে, এইস্থানে পাবা-বাসী মল্লদিগের 'উব্‌ভটক' নামক অচির নির্ম্মিত মন্ত্রণাগৃহে শ্রমণ অথবা ব্রাহ্মণ অথবা অপর কোন মনুষ্য বাস করে নাই। ভগবান ঐস্থান সর্ব্বপ্রথম উপভোগ করুন। প্রথমেই ভগবান কর্ত্তৃক অধিকৃত হইলে উহা পরে মল্লদিগের স্থায়ী সুখ ও মঙ্গল বিধায়ক হইবে।'

ভগবান মৌনদ্বারা সম্মতি জ্ঞাপন করিলেন।

৩। অতঃপর মল্লগণ ভগবানের সম্মতি জ্ঞাত হইয়া আসন হইতে উত্থান পূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণ করিয়া মন্ত্রণাগৃহে গমনপূর্ব্বক উহা সম্পূর্ণরূপে আস্তরণাচ্ছাদিত করিয়া আসনাদি নির্দ্দিষ্ট করণান্তর তৈল প্রদীপ স্থাপনপূর্ব্বক ভগবানের নিকট গমন করিল। তাহারা ভগবানকে অভিবাদন পূর্ব্বক একপ্রান্তে দণ্ডায়মান হইল। পরে তাহারা ভগবানকে কহিল ঃ

'ভন্তে, মন্ত্রণাগৃহ সম্পূর্ণরূপে আস্তরণাচ্ছাদিত, আসনাদি নির্দ্দিষ্ট, তৈল প্রদীপ স্থাপিত, এক্ষণে ভগবানের যেরূপ ইচ্ছা।'

---

* গৃহের উচ্চতার নিমিত্ত ঐ নাম হইয়াছিল।

৪। তখন ভগবান পবিচ্ছদ পরিহিত হইয়া পাত্র ও চীবর হস্তে ভিক্ষু সঙ্ঘের সহিত মন্ত্রণাগৃহে গমন করিলেন। পাদ প্রক্ষালনান্তে কক্ষে প্রবেশ-পূর্ব্বক মধ্যস্থ স্তম্ভ আশ্রয় কবিয়া পূর্ব্বমুখী হইয়া উপবেশন করিলেন। ভিক্ষুসঙ্ঘও পাদ ধৌত কবিয়া কক্ষে প্রবেশপূর্ব্বক পশ্চিমদিকস্থ ভিত্তি আশ্রয় করিযা ভগবানকে সম্মুখে রাখিয়া পূর্ব্বমুখী হইয়া উপবেশন কবিলেন। পাবাব মল্লগণও পাদ প্রক্ষালনপূর্ব্বক কক্ষে প্রবেশ কবিযা পূর্ব্বদিকস্থ ভিত্তি আশ্রয় করিযা ভগবানকে সম্মুখে রাখিয়া পশ্চিম মুখী হইষা উপবেশন করিলেন। অতঃপব ভগবান পাবার মল্লগণকে বহুবাত্রি পর্য্যন্ত ধর্ম্মকথা দ্বাবা উপদিষ্ট, সমুদ্দীপ্ত, সমুত্তেজিত সম্প্রহৃষ্ট কবিলেন। পবে তিনি তাহাদিগকে 'বাসেট্‌ঠগণ, বাত্রি অবসান, এক্ষণে তোমাদের যাহা ইচ্ছা', এইকথা বলিযা বিদায় দিলেন।

প্রত্যুত্তরে মল্লগণ 'তথাস্তু' কহিয়া আসন হইতে উত্থানপূর্ব্বক ভগবানকে অভিবাদন ও প্রদক্ষিণপূর্ব্বক প্রস্থান করিলেন।

৫। মল্লগণেব প্রস্থানেব অল্পকাল পবে ভগবান নীরব ভিক্ষুসঙ্ঘেব প্রতি দৃষ্টিপাত পূর্ব্বক সাবিপুত্রকে সম্বোধন কবিষা কহিলেন ঃ

'সাবিপুত্র, ভিক্ষুসঙ্ঘ স্ত্যান-মিদ্ধ বহিত, তুমি ধর্ম্মালোচনায় প্রবৃত্ত হও, আমি পৃষ্ঠদেশে বেদনা অনুভব কবিতেছি, আমি উহা প্রসারিত কবিব।'

উত্তবে সারিপুত্র ভগবানকে কহিলেন, 'উত্তম, ভন্তে'।

তৎপরে ভগবান সংঘাটি চতুর্গুণ কবিষা বিছাইয়া পাদোপবি পাদ রক্ষাপূর্ব্বক স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইযা মনে উত্থান-সংজ্ঞা বক্ষা কবিষা দক্ষিণ পার্শ্বে সিংহ-শয্যা আশ্রয করিলেন।

৬। ঐ সময় নিগণ্ঠ নাথ-পুত্র সম্প্রতি পাবায় দেহ ত্যাগ কবিযাছিলেন। তাঁহাব মৃত্যুতে নিগণ্ঠগণ দ্বিধা বিভক্ত ও দ্বন্দ্ব, কলহ বিবাদে প্রবৃত্ত হইযা পবস্পবকে মুখাস্ত্রদ্বাবা আহত করিতেছিল—'তুমি এই ধর্ম্ম ও বিনয অবগত নও, আমি অবগত আছি, তুমি কি প্রকাবে এই ধর্ম্ম ও বিনয় জানিবে?—তুমি মিথ্যা দৃষ্টিব অনুবর্ত্তী হইয়াছ, আমি সম্যক দৃষ্টিসম্পন্ন—আমি প্রাসঙ্গিক কথা কহিতেছি, তুমি অপ্রাসঙ্গিক কহিতেছ—পূর্ব্বে কথনীয তুমি পশ্চাতে কহিযাছ, পশ্চাতে কথনীয় পূর্ব্বে কহিয়াছ—তোমাব বিচাব ব্যর্থ হইযাছে—তোমাব আহ্বান গৃহীত হইয়াছে, তুমি নিগৃহীত হইযাছ—স্বকীয দৃষ্টি

পবিশুদ্ধ কব, যদি সক্ষম হও আপনাকে পাশমুক্ত কব।[১] নাথ-পুত্রেব অনুচব নিগণ্ঠগণ যেন পবস্পবেব বিনাশে প্রবৃত্ত হইযাছিল। তাঁহাব শ্বেতাম্ববধাবী গৃহী শ্রাবকগণও নিগণ্ঠগণেব প্রতি উদাসীন হইযাছিল, বিবক্ত হইযাছিল, তাহাদেব বিবোধী হইযাছিল, তাহাদেব ধর্ম্ম-বিনযেব ব্যাখ্যান এতই অপটু হইযাছিল, উহাব প্রচাব এতই অফলপ্রদ হইযাছিল, লক্ষ্যে চালিত কবিতে এবং শান্তি প্রদানে উহা এতই অক্ষম হইযাছিল, যেহেতু উহা সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত হয নাই এবং ভিন্নস্তূপ ও অপ্রতিশবণে পবিণত হইযাছিল।

৭। অতঃপব আযুষ্মান সাবিপুত্র ভিক্ষুগণকে সম্বোধন কবিলেন : বন্ধুগণ, নিগণ্ঠ নাথ-পুত্র সম্প্রতি পাবায দেহত্যাগ কবিযাছেন। তাঁহাব মৃত্যুতে নিগণ্ঠগণ দ্বিধাবিভক্ত ও দ্বন্দ্ব, কলহ, বিবাদে প্রবৃত্ত হইযা অপ্রতিশবণে পবিণত হইযাছে। ধর্ম্ম ও বিনযেব সুব্যাখ্যাব অভাব উহাব নিষ্ফল প্রচাব, লক্ষ্যে চালিত কবিতে এবং শান্তি প্রদানে উহাব অক্ষমতা এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত না হওযা—এই সকলই ইহাব কাবণ। কিন্তু, বন্ধুগণ, আমাদিগেব ভগবান কর্ত্তৃক ধর্ম্ম স্বাখ্যাত, সুপ্রচাবিত, উহা লক্ষ্যে উপনীত কবিতে এবং শান্তি প্রদানে সক্ষম এবং সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ঘোষিত। বিবাদে প্রবৃত্ত না হইযা সকলে একত্রে উহাব সংগাযন কবিতে হইবে, যাহাতে এই ব্রহ্মচর্য্য ব্যাপক ও দীর্ঘকাল স্থাযী হয, বহুজনেব হিত ও সুখবিধাযক হয, জগতেব প্রতি অনুকম্পা-কাবক হয, দেব ও মনুষ্যগণেব মঙ্গল ও হিত সাধক হয।

ঐ ধর্ম্ম কি ?

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অবহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এক ধর্ম্ম সম্যকবূপে আখ্যাত হইযাছে, বিবাদে প্রবৃত্ত না হইযা সকলে সাধক হয।

৮। এক ধর্ম্ম কি ?

সর্ব্বপ্রাণী আহাবোপবি স্থিত, সংস্কাবোপবি স্থিত। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান কর্ত্তৃক এই 'এক ধর্ম্ম' সম্যকবূপে আখ্যাত হইযাছে। বিবাদে প্রবৃত্ত না হইযা সাধক হয।

---

১। প্রাসাদিক সূত্রান্ত, ১নং পবিচ্ছেদ দ্রষ্টব্য।

৯। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন অরহত ভগবান সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক দুই-ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইযাছে, বিবাদে প্রবৃত্ত না হইযা সকলে···সাধক হয়।

কোন্ কোন্ দুই-ধর্ম্ম ?

(১) নাম ও রূপ।

(২) অবিদ্যা ও ভব-তৃষ্ণা।

(৩) ভব দৃষ্টি ও বিভব-দৃষ্টি[১]।

(৪) অবিবেকিতা ও অবিমৃষ্যকারিতা।

(৫) বিবেকিতা ও বিমৃষ্যকাবিতা।

(৬) স্বৈবচাবিতা ও পাপ-সাহচর্য্য।

(৭) কোমলতা ও সাধু সাহচর্য্য।

(৮) আপত্তি[২] কুশলতা ও উহাব প্রতিরোধ কুশলতা।

(৯) সমাপত্তি[৩] কুশলতা ও উহা হইতে পুনরুত্থান কুশলতা।

(১০) ধাতুসমূহের সম্যক জ্ঞান এবং উহাতে অভিনিবেশ।

(১১) আযতনসমূহ এবং প্রতীত্য সমুৎপাদেব সম্যক জ্ঞান।

(১২) স্থান-অস্থান কুশলতা।

(১৩) ঋজুতা ও মৃদুতা।

(১৪) ক্ষান্তি ও কোমলতা।

(১৫) মধুর বাক্য ও হৃদযগ্রাহী আচরণ।

(১৬) করুণা ও অন্তরের পবিত্রতা।

(১৭) বিস্মৃতিশীলতা ও অনবধানতা।

(১৮) স্মৃতি ও অবহিত দৃষ্টি।

(১৯) অরক্ষিত ইন্দ্রিয় ও মাত্রাহীন ভোজন।

(২০) রক্ষিত ইন্দ্রিয ও মিতাহাব।

(২১) বিচাববুদ্ধি বল ও ভাবনা বল।

(২২) স্মৃতিবল ও সমাধি-বল।

(২৩) শমথ ও বিপশ্যনা।

---

১। শাশ্বতবাদ ও উচ্ছেদবাদ।

২। সঙ্ঘসম্বন্ধীয অপবাধ। ৩। ধ্যানেব অবস্থা বিশেষ।

(২৪) শমথ-নিমিত্ত ও প্রগ্রহ-নিমিত্ত।

(২৫) প্রগ্রহ ও অবিক্ষেপ।

(২৬) শীল-সম্পদা ও দৃষ্টি-সম্পদা।

(২৭) শীল-বিপত্তি ও দৃষ্টি-বিপত্তি।

(২৮) শীল-বিশুদ্ধি ও দৃষ্টি-বিশুদ্ধি।

(২৯) দৃষ্টি-বিশুদ্ধি ও যথাদৃষ্টি অনুযায়ী প্রয়াস।

(৩০) সংবেগ এবং সংবেজনীয় স্থানে সংবিগ্নের আন্তরিক প্রয়াস।

(৩১) কুশলধর্ম্মে অসন্তুষ্টতা ও প্রয়াসের প্রয়োগে অধ্যবসায়।

(৩২) বিদ্যা ও বিমুক্তি।

(৩৩) ক্ষয়ের জ্ঞান ও পুনরাবির্ভাব নিবারণের জ্ঞান।

বন্ধুগণ, এই সকল দুই-ধর্ম্ম জ্ঞান ও দর্শন সম্পন্ন অরহত ভগবান সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সম্যকরূপে আখ্যাত হইয়াছে, বিবাদে প্রবৃত্ত না হইয়া সকলে সাধক হয়।

১০। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন অরহত ভগবান সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ত্রয়াত্মক ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইয়াছে, বিবাদে প্রবৃত্ত না হইয়া সকলে সাধক হয়। ঐ সকল কি কি?

(১) তিন অকুশল-মূল—লোভ, দ্বেষ ও মোহ।

(২) তিন কুশল-মূল—লোভহীনতা, দ্বেষহীনতা ও মোহ-হীনতা।

(৩) তিন দুশ্চরিত—কায়-দুশ্চরিত, বাক্-দুশ্চরিত, মন-দুশ্চরিত।

(৪) তিন সুচরিত—কায়-সুচরিত, বাক্-সুচরিত, মন-সুচরিত।

(৫) তিন অকুশল-বিতর্ক—কাম বিতর্ক, ব্যাপাদ বিতর্ক, বিহিংসা বিতর্ক।

(৬) তিন কুশল-বিতর্ক—নৈষ্কাম্য বিতর্ক, অব্যাপাদ বিতর্ক অবিহিংসা বিতর্ক।

(৭) তিন অকুশল সংকল্প—কাম সংকল্প, ব্যাপাদ সংকল্প, বিহিংসা সংকল্প।

(৮) তিন কুশল সংকল্প—নৈষ্কাম্য সংকল্প, অব্যাপাদ-সংকল্প, অবিহিংসা-সংকল্প।

(৯) তিন অকুশল সংজ্ঞা—কাম-সংজ্ঞা, ব্যাপাদ-সংজ্ঞা, বিহিংসা সংজ্ঞা।

(১০) তিন কুশল সংজ্ঞা—নৈষ্কাম্য সংজ্ঞা, অ-ব্যাপাদ, সংজ্ঞা, অবিহিংসা সংজ্ঞা।

(১১) তিন অকুশল ধাতু—কাম ধাতু, ব্যাপাদ ধাতু, বিহিংসা ধাতু।

(১২) তিন কুশল ধাতু—নৈষ্কাম্য ধাতু, অ-ব্যাপাদ ধাতু, অবিহিংসা ধাতু।

(১৩) অপর তিন ধাতু—কাম ধাতু, রূপ ধাতু, অরূপ ধাতু।

(১৪) অপর তিন ধাতু—রূপ ধাতু, অরূপ ধাতু, নিরোধ ধাতু[১]।

(১৫) অপর তিন ধাতু—হীন ধাতু, মধ্যম ধাতু, প্রণীত ধাতু।

(১৬) তিন তৃষ্ণা—কাম-তৃষ্ণা, ভব-তৃষ্ণা, বিভব-তৃষ্ণা।

(১৭) অপর তিন তৃষ্ণা—কাম তৃষ্ণা, রূপ-তৃষ্ণা, অরূপ-তৃষ্ণা।

(১৮) অপর তিন তৃষ্ণা—রূপ-তৃষ্ণা, অরূপ-তৃষ্ণা, নিরোধ-তৃষ্ণা[২]।

(১৯) তিন সংযোজন—সৎকায় দৃষ্টি, বিচিকিৎসা, শীলব্রত পরামর্শ।

(২০) তিন আসব—কামাসব, ভবাসব, অবিদ্যাসব।

(২১) তিন ভব—কাম-ভব, রূপ-ভব, অরূপ-ভব।

(২২) তিন এষণা—কামেষণা, ভবেষণা, ব্রহ্মচর্য্যৈষণা।

(২৩) তিন অহমিকা—'আমি শ্রেষ্ঠ', 'আমি সদৃশ', 'আমি হীন'।

(২৪) তিন কাল—অতীত, অনাগত, বর্ত্তমান।

(২৫) তিন অন্ত—সৎকায়[৩], উহার উৎপত্তি, উহার নিরোধ।

(২৬) তিন বেদনা—সুখ-বেদনা, দুঃখ-বেদনা, অদুঃখ-অসুখ বেদনা।

(২৭) তিন দুঃখতা (দুঃখময় অবস্থা)—দুঃখ (দুঃখ বেদনা), সংস্কার (জন্ম, বার্দ্ধক্য ও মৃত্যুর জ্ঞান), বিপরিণাম।

(২৮) তিন রাশি—কুকর্ম্ম রাশি যাহার অপরিবর্ত্তনীয় ফল অমঙ্গল; সুকর্ম্ম রাশি যাহার অপরিবর্ত্তনীয় ফল মঙ্গল, অনিয়ত রাশি।

---

১। নির্ব্বাণ।

২। এই স্থানে 'নিরোধ' উচ্ছেদ দৃষ্টির অর্থে কথিত হইয়াছে। ১৬-১৮ অনুচ্ছেদের মর্ম এই—কাম সম্পর্কে অস্তিত্বের সর্ব্বপ্রকার সংস্কার, যাহা তৃষ্ণা কথিত হয়, তাহাতে প্রতিষ্ঠিত, এবং যেহেতু সর্ব্বতৃষ্ণা ইন্দ্রিয়স্পর্শী-বাসনা দ্বারা পরিব্যাপ্ত সেই হেতু অপর দুই তৃষ্ণা উহা হইতেই সিদ্ধ।

৩। পঞ্চস্কন্ধ (নাম-রূপ)।

(২৯) তিন সংশয়—অতীত, অনাগত এবং বর্ত্তমান সম্বন্ধে সংশয়, বিচিকিৎসা ( বিহ্বলতা, কর্ত্তব্যাবধারণে অসামর্থ্য ), অসন্তুষ্টি।

(৩০) তথাগতের তিন অবক্ষ্য[১]—বন্ধুগণ, তথাগত পরিশুদ্ধ কায়সমাচার সম্পন্ন, বাক্ সমাচার সম্পন্ন, মনোসমাচার সম্পন্ন; তাঁহার এমন কোন কায়-দুশ্চরিত, বাক্-দুশ্চরিত, মনো-দুশ্চরিত নাই যাহা অপরের নিকট গোপন করা প্রয়োজন।

(৩১) তিন কিঞ্চন ( মল )—রাগ, দেষ ও মোহ।

(৩২) তিন অগ্নি—রাগাগ্নি, দ্বেষাগ্নি, মোহাগ্নি।

(৩৩) অপর তিন অগ্নি—আহবণীয় অগ্নি, গার্হপত্য অগ্নি, দক্ষিণেয্য অগ্নি[২]।

(৩৪) ত্রিবিধ রূপ সংগ্রহ—সনিদর্শন-সপ্রতিঘরূপ, অনিদর্শন-সপ্রতিঘ রূপ, অনিদর্শন-অপ্রতিঘ রূপ।

(৩৫) তিন সংস্কার—পুণ্য-অভিসংস্কার, অপুণ্য অভিসংস্কার, অবিক্ষোভ-অভিসংস্কার[৩]।

(৩৬) তিন পুদ্গল ( পুরুষ )—শিক্ষার্থী, যাঁহার শিক্ষা সমাপ্ত হইয়াছে, যিনি উভয় শ্রেণীর কোনটিরই অন্তর্ভুক্ত নহেন[৪]।

(৩৭) তিন থের—জাতি-থের[৫], ধর্ম্ম-থের[৬], সম্মতি থের[৭]।

(৩৮) তিন পুণ্য-ক্রিয়াবস্তু—দানময়, শীলময়, ভাবনাময়।

(৩৯) তিন প্রবর্ত্তনা-বস্তু—যাহা দৃষ্ট, যাহা শ্রুত, যাহা শঙ্কার বিষয়ীভূত।

(৪০) কামলোকে ত্রিবিধ উৎপত্তি—বন্ধুগণ, সত্ত্বগণ আছে যাহাদের কামনা উপস্থিত ভোগ্যবস্তুতে বদ্ধ, যথা কোন কোন মনুষ্য, কোন

---

১। যাহাতে অবহিত হওয়া নিষ্প্রয়োজন।

২। অর্থাৎ পিতামাতার সেবা, সন্তান সন্ততি, স্ত্রী ও অধীনস্থগণের সেবা, ধর্ম্মের সেবা।

৩। ইহা অরূপ স্বর্গে পুনর্জন্মের সংকল্পের অধিবচন।

৪। অর্থাৎ পৃথগ্জন, সাধারণ মনুষ্য।

৫। বয়োবৃদ্ধ পুরুষ। ৬। প্রতিষ্ঠান্বিত ভিক্ষু। ৭। যথারীতি 'থের পদে স্থাপিত ভিক্ষু।

কোন দেব, কোন বিনিপাতিক। ইহাই কামলোকে প্রথম উৎপত্তি। বন্ধুগণ সত্ত্বগণ আছে যাহারা ভোগের সৃষ্টি করিয়া উহার বশবর্ত্তী হয়, যথা নির্ম্মাণরতি দেবগণ। ইহাই কামলোকে দ্বিতীয় উৎপত্তি। বন্ধুগণ, সত্ত্বগণ আছে যাহারা পরসৃষ্ট ভোগ্যের বশবর্ত্তী হয়, যথা পরনির্ম্মিত বশবর্ত্তী দেবগণ। ইহাই কামলোকে তৃতীয় উৎপত্তি।

(৪১) ত্রিবিধ সুখময় উৎপত্তি—বন্ধুগণ সত্ত্বগণ আছেন যাঁহারা (পূর্ব্ব জন্মে) পুনঃপুনঃ সুখ উৎপাদন করিয়া এক্ষণে সুখময় অবস্থা প্রাপ্ত হইয়াছেন, যথা ব্রহ্মকায়িক দেবগণ। ইহাই প্রথম সুখময় উৎপত্তি। সত্ত্বগণ আছেন যাঁহারা সুখসিক্ত, সুখানুপ্রবিষ্ট, সুখপূর্ণ, সুখ-পরিব্যাপ্ত, তাঁহারা সময়ে সময়ে উদান উচ্চারণ করেন 'অহো সুখ, অহো সুখ।', যথা আভাস্বর দেবগণ। ইহাই দ্বিতীয় সুখময় উৎপত্তি। সত্ত্বগণ আছেন যাঁহারা সুখসিক্ত ·সুখ-পরিব্যাপ্ত, তাঁহারা পরম সন্তুষ্টিসহ প্রণীত সুখ অনুভব করেন, যথা শুভ কৃৎস্ন দেবগণ। ইহাই তৃতীয় সুখময় উৎপত্তি।

(৪২) তিন প্রজ্ঞা—শৈক্ষ্য প্রজ্ঞা, অশৈক্ষ্য প্রজ্ঞা, নৈব শৈক্ষ্য-নাশৈক্ষ্য প্রজ্ঞা।

(৪৩) অপর তিন প্রজ্ঞা—চিন্তাময়[১] প্রজ্ঞা, শ্রুতময়[২] প্রজ্ঞা, ভাবনাময়[৩] প্রজ্ঞা।

(৪৪) তিন আয়ুধ—শ্রুত-আয়ুধ, প্রবিবেক-আয়ুধ, প্রজ্ঞা-আয়ুধ।

(৪৫) তিন ইন্দ্রিয়—অজ্ঞাতের জ্ঞানলাভ-ইন্দ্রিয়, জ্ঞান-ইন্দ্রিয়, পূর্ণজ্ঞান-ইন্দ্রিয়।

(৪৬) তিন চক্ষু—মাংসচক্ষু, দিব্যচক্ষু, প্রজ্ঞাচক্ষু।

(৪৭) তিন শিক্ষা—অধিশীল-শিক্ষা, অধিচিত্ত-শিক্ষা, অধিপ্রজ্ঞা-শিক্ষা।

(৪৮) তিন ভাবনা—কায় ভাবনা, চিত্ত ভাবনা, প্রজ্ঞা ভাবনা।

---

১। চিন্তা-প্রসূত। ২। অপরের নিকট হইতে লব্ধ। ৩। চিত্তের উৎকর্ষ সাধক।

(৪৯) তিন অনুত্তর—দর্শন-অনুত্তর, প্রতিপদা-অনুত্তর, বিমুক্তি-অনুত্তর[১]।

(৫০) তিন সমাধি—সবিতর্ক সবিচার-সমাধি, অবিতর্ক বিচার মাত্র-সমাধি, অবিতর্ক-অবিচার সমাধি।

(৫১) অপর তিন সমাধি—শূন্যতা সমাধি[২], অনিমিত্ত[৩] সমাধি-অপ্রণিহিত[৪] সমাধি।

(৫২) ত্রিবিধ শৌচ—কায়-শৌচ, বাক্-শৌচ, মন-শৌচ।

(৫৩) ত্রিবিধ মৌনেয়[৫]—কায়-মৌনেয়, বাক্-মৌনেয়, মন-মৌনেয়।

(৫৪) ত্রিবিধ কৌশল্য—আয়-কৌশল্য, অপায়-কৌশল্য, উপায়-কৌশল্য[৬]।

(৫৫) ত্রিবিধ মদ—আরোগ্য-মদ, যৌবন-মদ, জীবন-মদ।

(৫৬) তিন আধিপত্য—আত্মাধিপত্য[৭], লোকাধিপত্য[৮], ধর্ম্মাধিপত্য[৯]।

(৫৭) তিন কথা-বস্তু—অতীত সম্বন্ধে কথা 'অতীতে এইরূপ হইয়াছিল', অনাগত সম্বন্ধে কথা 'ভবিষ্যতে এইরূপ হইবে', বর্ত্তমান সম্বন্ধে কথা 'বর্ত্তমানে এইরূপ হইয়াছে।'

(৫৮) তিন বিদ্যা—পূর্ব্বজন্মের স্মৃতির জ্ঞানরূপ বিদ্যা, সত্ত্বগণের চ্যুতি ও উৎপত্তির জ্ঞানরূপ বিদ্যা, আস্রবসমূহের ক্ষয়ের জ্ঞানরূপ বিদ্যা।

(৫৯) তিন বিহার—দিব্য বিহার[১০], ব্রহ্ম বিহার[১১], আর্য্য বিহার[১২]।

---

১। এই তিনটীতে মার্গ, ফল এবং নির্ব্বাণ উল্লিখিত হইয়াছে।

২। যাহা রাগ, দ্বেষ ও মোহ হইতে মুক্ত, বিশেষতঃ আত্মা হইতে মুক্ত।

৩। নির্গুণ। ৪। বাসনা-মুক্ত।

৫। মুনি ভাবজনক ধর্ম্ম।

৬। অগ্রগতি, পশ্চাদ্গতি, সাফল্য। 'আয়, অপায়, উপায়' তিনটী শব্দই 'ই' ধাতু (গমন করা) হইতে নিষ্পন্ন। 'অপায়' শব্দ সাধারণতঃ সর্ব্বপ্রকার দুর্গতিজনক পুনর্জন্মের প্রতি প্রযুক্ত হয়।

৭। আত্মনির্ভরতা, স্বাতন্ত্র্য। ৮। মানুষের উপর পার্থিব বস্তুর প্রভাব।

৯। ধর্ম্মের শাসন।

১০। অষ্ট সমাপত্তি লাভ। ১১। মৈত্রী, করুণা, মুদিতা ও উপেক্ষার অনুশীলন। ১২। মার্গফল প্রাপ্তি।

(৬০) তিন প্রাতিহার্য্য—ঋদ্ধি প্রাতিহার্য্য, আদেশনা[১]-প্রাতিহার্য্য, অনুশাসনী-প্রাতিহার্য্য।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন অবহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই সকল ত্রয়াত্মক ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইযাছে, বিবাদে প্রবৃত্ত না হইযা সকলে… সাধক হয।

১১। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অবহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক চারি ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইযাছে বিবাদে প্রবৃত্ত না হইয়া সকলে একত্র হইযা উহার সংগাযন করিতে হইবে, যাহাতে এই ব্রহ্মচর্য্য… ইত্যাদি…কোন্ চারিধর্ম্ম ?

(১) চারিস্মৃতি প্রস্থান—বন্ধুগণ, ভিক্ষু উৎসাহপূর্ণ, সম্প্রজ্ঞাত, স্মৃতিমান হইযা, জগতে অভিধ্যা-দৌর্ম্মনস্য দমন করিযা, কাযে, কাযানুদর্শী হইযা বিহার করেন; বেদনায · চিত্তে ধর্ম্মে ধর্ম্মানুদর্শী হইয়া বিহার করেন।

(২) চারি সম্যক প্রধান—বন্ধুগণ, ভিক্ষু যাহাতে অনুৎপন্ন পাপ অকুশল ধর্ম্ম উৎপন্ন না হয…যাহাতে উৎপন্ন পাপ অকুশল ধর্ম্ম প্রহীন হয় · যাহাতে অনুৎপন্ন কুশল ধর্ম্মসমূহ উৎপন্ন হয—যাহাতে উৎপন্ন কুশলধর্ম্ম সমূহ স্থাযী হয, বিশৃঙ্খল না হয, বৃদ্ধিপ্রাপ্ত হয, বিস্তৃত হয, বিকশিত হয, পূর্ণতা প্রাপ্ত হয, তজ্জন্য ইচ্ছাশক্তির উৎপাদন করেন, প্রযাস ও বীর্য্য প্রযোগ করেন, সংকল্পবদ্ধ প্রযত্নের সহিত চিত্তকে দৃঢ করেন।

(৩) চারি ঋদ্ধি পাদ—বন্ধুগণ, ভিক্ষু ছন্দ-সমাধি প্রধান-সংস্কার সমান্নাগত ঋদ্ধি-পাদ ভাবনা করেন। চিত্ত-সমাধি-প্রধান-সংস্কার সমন্নাগত ঋদ্ধি-পাদ ভাবনা করেন। বীর্য্য-সমাধি-প্রধান-সংস্কার সমন্নাগত ঋদ্ধি-পাদ ভাবনা করেন। মীমাংসা-সমাধি-প্রধান-সংস্কার সমান্নাগত ঋদ্ধি-পাদ ভাবনা করেন।

(৪) চারি ধ্যান—বন্ধুগণ, ভিক্ষু কাম হইতে বিবিক্ত হইযা অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া, সবিতর্ক সবিচার বিবেকজ প্রীতিসুখমণ্ডিত

---

১। পরচিত্ত-জ্ঞান।

প্রথম ধ্যান লাভ করিয়া বিহার করেন। বিতর্ক বিচারের উপশমে অধ্যাত্ম-সম্প্রসাদী, চিত্তের একীভাব আনয়নকারী, অবিতর্ক অবিচার সমাধিজ প্রীতি-সুখমণ্ডিত দ্বিতীয় ধ্যান লাভ করিয়া বিহার করেন। প্রীতিতেও বৈরাগ্য উৎপাদন করিয়া উপেক্ষাসম্পন্ন, স্মৃতিমান ও সম্প্রজ্ঞাত হইয়া বিহার করেন; তিনি কায়ে সুখ অনুভব করেন—যে সুখ সম্বন্ধে আর্য্যগণ কহিয়া থাকেন 'উপেক্ষক, স্মৃতিমান, সুখবিহারী'—এবং এইরূপে তৃতীয় ধ্যান লাভ করিয়া বিরাজ করেন। সুখ ও দুঃখ উভয়ই বর্জ্জন করিয়া, পূর্ব্বেই সৌমনস্য-দৌর্ম্মনস্যের তিরোভাব সাধন করিয়া অ-দুঃখ অ-সুখ রূপ উপেক্ষা ও স্মৃতিদ্বারা পরিশুদ্ধ চিত্তে চতুর্থ ধ্যান লাভ করিয়া বিরাজ করেন।

(৫) চারি সমাধিভাবনা—বন্ধুগণ, সমাধি-ভাবনা আছে যাহা অনুশীলিত হইয়া বৃদ্ধিপ্রাপ্ত হইলে এই জগতেই সুখ বিধায়ক হয়। সমাধি-ভাবনা আছে যাহা অনুশীলিত হইয়া বৃদ্ধিপ্রাপ্ত হইলে জ্ঞান-দর্শন লাভ হয়। সমাধি-ভাবনা আছে যাহা অনুশীলিত হইয়া বৃদ্ধিপ্রাপ্ত হইলে স্মৃতি-সম্প্রজ্ঞান লাভ হয়। সমাধি-ভাবনা আছে যাহা অনুশীলিত হইয়া বৃদ্ধি-প্রাপ্ত হইলে আস্রবের ক্ষয় হয়।

বন্ধুগণ, কি প্রকার সমাধি-ভাবনা-অনুশীলিত ও বৃদ্ধিপ্রাপ্ত হইলে এই জগতেই সুখবিধায়ক হয়? ভিক্ষু কাম হইতে বিবিক্ত হইয়া, অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া প্রথম ধ্যান···দ্বিতীয় ধ্যান তৃতীয় ধ্যান···চতুর্থ ধ্যান লাভ করিয়া বিরাজ করেন। ইহাই সমাধি-ভাবনা যাহা অনুশীলিত ও বৃদ্ধিপ্রাপ্ত হইয়া এই জগতেই সুখবিধায়ক হয়। কি প্রকার সমাধি-ভাবনা অনুশীলিত হইয়া বৃদ্ধিপ্রাপ্ত হইলে জ্ঞান-দর্শন লাভ হয়? ভিক্ষু আলোক-সংজ্ঞা মনে ধারণ করেন, দিবা-সংজ্ঞাতে চিত্তকে প্রতিষ্ঠিত করেন, 'যেরূপ দিবা সেইরূপই রাত্রি, যেরূপ রাত্রি সেইরূপই দিবা', এই প্রকারে উন্মুক্ত অবাধ মনে সপ্রভাস চিত্ত উৎপাদন করেন। এই প্রকার সমাধি ভাবনা অনুশীলিত ও বর্দ্ধিত হইলে জ্ঞান দর্শন লাভ হয়। কি প্রকার সমাধি-ভাবনা অনুশীলিত ও বর্দ্ধিত হইয়া স্মৃতি-সম্প্রজ্ঞান লাভের সহায়ক হয়? বেদনাসমূহ, সংজ্ঞা ও বিতর্ক সমূহ যথাক্রমে উৎপন্ন, স্থিত ও অস্তগত হইলে ঐ সকল ভিক্ষুর বিদিত। ইহাই সমাধি-ভাবনা যাহা অনুশীলিত ও বর্দ্ধিত হইলে স্মৃতি-সম্প্রজ্ঞান লাভ হয়। কি প্রকার সমাধি-ভাবনা অনুশীলিত ও বর্দ্ধিত হইলে আস্রব সমূহের ক্ষয় সাধন হয়? ভিক্ষু পঞ্চ উপাদান স্কন্ধে উৎপত্তি-বিলয় দশা

হইয়া বিহাব কবেন—'ইহা ব্ূপ, ইহা ব্ূপেব উদয, ইহা ব্ূপেব বিলয় ; ইহা বেদনা···ইহা সংজ্ঞা·· ইহা সংস্কার···ইহা বিজ্ঞান, ইহা বিজ্ঞানের উদয, ইহা বিজ্ঞানেব বিলয।' ইহাই সমাধি-ভাবনা যাহা অন্ুশীলিত ও বৰ্দ্ধিত হইলে আস্রব-সমূহেব ক্ষয় সাধন হয।

(৬) চাবি অপ্রমাণ্য[১]—ভিক্ষ্ু মৈত্রী—সহগত চিত্তে এক-দ্ুই-তিন, এই-ব্ূপে চতুৰ্দ্দিক স্ফ্ুবিত কবিযা বিহাব কবেন। এইর্ূপে তিনি উৰ্দ্ধে, অধোদিকে, তিৰ্য্যকদিকে সৰ্ব্বত্র সৰ্ব্বলোক মৈত্রীযুক্ত এবং বিপ্ুল, মহান, অপ্রমেয, বৈব-হীন, দ্রোহ-হীন, চিত্ত দ্বাবা পবিস্ফ্ুবিত কবিযা বিহার কবেন। কব্ুণাসহগত চিত্তে· ·ম্ুদিতা সহগত চিত্তে ··উপেক্ষা সহগত চিত্তে এক-দ্ুই-তিন, এইব্ূপে ·স্ফ্ুবিত কবিযা বিহাব কবেন।[২]

(৭) চাবি অব্ূপ—ভিক্ষ্ু সৰ্ব্বতোভাবে র্ূপসংজ্ঞা অতিক্রম করিযা, প্রতিঘ সংজ্ঞার অস্ত গমনান্তে নানাত্ব সংজ্ঞাব চিন্তা পবিহাব কবিযা, 'আকাশ অনন্ত' এইব্ূপ চিন্তা কবিযা আকাশ-আনন্ত্য-আযতন প্রাপ্ত হইযা বিহাব কবেন। সৰ্ব্বতোভাবে আকাশ-আনন্ত্য-আযতন অতিক্রম করিয়া, 'বিজ্ঞান অনন্ত' এইব্ূপ চিন্তা করিযা বিজ্ঞান-আনন্ত্য-আযতন প্রাপ্ত হইযা বিহার কবেন[৩]। বিজ্ঞান-আনন্ত্য-আযতন সৰ্ব্বাংশে অতিক্রম কবিযা "কিছ্ুই নাই" এইব্ূপ আকিঞ্চণ্য আযতন প্রাপ্ত হইযা বিহার কবেন। আকিঞ্চণ্য আযতন সৰ্ব্বাংশে অতিক্রম কবিযা নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা আযতন প্রাপ্ত হইযা বিহার কবেন।

(৮) ভিক্ষ্ু সম্যক বিচাবান্তে বস্তু বিশেষেব সেবা কবেন, ঐব্ূপে বস্তু বিশেষ স্বীকাব কবিযা লন. বস্তু বিশেষ বৰ্জ্জন কবেন, বস্তু বিশেষ দমন কবেন।

(৯) চাবি আৰ্য্যবংশ—ভিক্ষ্ু যে কোন প্রকাব চীববে সন্তুষ্ট হন, ঐ প্রকার চীবরে সন্তুষ্টিব প্রশংসা কবেন, চীবব হেতু অন্ুপয্ুক্ত অসঙ্গত উপায অবলম্বন কবেন না, চীবব লাভ না হইলে বিক্ষ্ুব্ধ হন না, হইলে উহাতে

১। ব্রহ্মবিহাব ৰূপে কথিত মৈত্রী, ককণা, মুদিতা ও উপেক্ষা।

২। প্রথম খণ্ড, তেবিজ্জ স্থত্র, ২৩৯ পৃঃ দ্রষ্টব্য।

৩। প্রথম খণ্ড, পোট্ঠপাদ স্থত্র, ১৮৩ পৃঃ দ্রষ্টব্য।

গ্রথিত হন না, মূর্চ্ছিত হন না, অভিভূত হন না ; অমঙ্গল ও পরিণামদর্শী হইয়া উহা উপভোগ করেন। উক্তরূপ সন্তুষ্টির নিমিত্ত তিনি আত্মপ্রশংসা ও পরগ্লানিতে রত হন না। এইরূপে যিনি দক্ষ, অনলস, সম্প্রজ্ঞান ও স্মৃতি সমন্বিত, তিনি পুরাতন সর্ব্বশ্রেষ্ঠ আর্য্যবংশে স্থিত কথিত হন। পুনশ্চ, বন্ধুগণ, ভিক্ষু যে কোন প্রকার পিণ্ডপাতে সন্তুষ্ট হন পিণ্ডপাত হেতু আর্য্যবংশে স্থিত কথিত হন। পুনশ্চ, ভিক্ষু যে কোন প্রকার বাসস্থানে সন্তুষ্ট হন ·বাসস্থান হেতু···আর্য্য বংশেস্থিত কথিত হন। পুনশ্চ, ভিক্ষু প্রহানে[১] আনন্দলাভ করেন, প্রহানরত হন, উহার বৃদ্ধিতে আনন্দ লাভ করে, উহার বৃদ্ধিতে রত হন, এবং উক্ত প্রহানে আনন্দ লাভ প্রহানে রতি হেতু, উহার বৃদ্ধিতে আনন্দ লাভ ও রতি হেতু আত্ম-প্রশংসা ও পরগ্লানিতে রত হন না। এইরূপে যিনি দক্ষ, অনলস, সম্প্রজ্ঞান ও স্মৃতিসমন্বিত, তিনি পুরাতন সর্ব্বশ্রেষ্ঠ আর্য্যবংশে স্থিত কথিত হন।

(১০) চারি প্রধান[২]—সংবর-প্রধান, প্রহান-প্রধান, ভাবনা-প্রধান, অনুরক্ষণা প্রধান। সংবর-প্রধান কি ? ভিক্ষু চক্ষু দ্বারা রূপ দর্শন করিয়া নিমিত্ত-গ্রাহী হন না, অনুব্যঞ্জন-গ্রাহী হন না, চক্ষু ইন্দ্রিয়কে সংযত না করিলে অভিধ্যা-দৌর্ম্মনস্য রূপ যে সকল পাপ অকুশল ধর্ম্মসমূহের উৎপত্তি হয়, ঐ সকলের সংযমে প্রবৃত্ত হন, চক্ষু-ইন্দ্রিয়কে রক্ষা করেন, উহাকে বশী-ভূত করেন। শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করিয়া. নাসিকা দ্বারা গন্ধ আঘ্রাণ করিয়া...জিহ্বা দ্বারা রস আস্বাদন করিয়া...ত্বক্ দ্বারা স্পর্শানুভব করিয়া . .মন দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হইয়া নিমিত্ত গ্রাহী হন না, অনুব্যঞ্জন-গ্রাহী হন না, মনেন্দ্রিয়কে সংযত না করিলে অভিধ্যা-দৌর্ম্মনস্যরূপ যে সকল পাপ অকুশল ধর্ম্মসমূহের উৎপত্তি হয় ঐ সকলের সংযমে প্রবৃত্ত হন, মনেন্দ্রিয়কে রক্ষা করেন, উহাকে বশীভূত করেন। বন্ধুগণ, ইহাই সংবর-প্রধান। প্রহান-প্রধান কি ? ভিক্ষু উৎপন্ন কাম-বিতর্কের প্রশ্রয় দেন না, উহা বর্জ্জন করেন, দমন করেন, উহার অন্ত সাধন করেন, উহার অস্তিত্বের লোপ সাধন করেন। উৎপন্ন ব্যাপাদ-বিতর্কের...উৎপন্ন বিহিংসা-বিতর্কের...উৎপন্ন বিভিন্ন পাপ অকুশল ধর্ম্মের প্রশ্রয় দেন না, উহা বর্জ্জন ও দমন করেন.

১। বর্জ্জন। ২। উত্তম-বীর্য্য।

উহার অন্ত সাধন ও উহার অস্তিত্বের লোপ-সাধন করেন। বন্ধুগণ, ইহাই প্রহান-প্রধান। ভাবনা-প্রধান কি? ভিক্ষু বিবেক, বিরাগ, নিরোধ নিঃশ্রিত ত্যাগ-পরিণামী স্মৃতি-সম্বোধ্যঙ্গের ভাবনা করেন...বীর্য্য সম্বোধ্যঙ্গের ভাবনা করেন···প্রীতি···প্রশ্রদ্ধি · সমাধি···উপেক্ষা-সম্বোধ্যঙ্গের ভাবনা করেন। বন্ধুগণ, ইহাই ভাবনা প্রধান। অনুরক্ষণা প্রধান কি? ভিক্ষু উৎপন্ন উত্তম সমাধি-নিমিত্ত সযত্নে রক্ষা করেন, যথা অস্থি-সংজ্ঞা, পূয-সংজ্ঞা, বিনীল-সংজ্ঞা, বিচ্ছিদ্র-সংজ্ঞা, স্ফীত-সংজ্ঞা[১]। বন্ধুগণ, ইহাই অনুরক্ষণা প্রধান।

(১১) চারি জ্ঞান—ধর্ম্ম-জ্ঞান, অন্বয়-জ্ঞান, পরিচ্ছেদ-জ্ঞান, সম্মতি-জ্ঞান।

(১২) অপর চারি জ্ঞান—দুঃখ জ্ঞান, সমুদয় জ্ঞান, নিরোধ জ্ঞান, মার্গ-জ্ঞান।

(১৩) চারি স্রোতাপত্তি-অঙ্গ—সৎপুরুষের সাহচর্য্য, সদ্ধর্ম্মশ্রবণ, প্রণালীবদ্ধ চিন্তাধারা, ধর্ম্মের সর্ব্বাঙ্গীন অনুশীলন।

(১৪) চারি স্রোতাপন্নের অঙ্গ—আর্য্যশ্রাবক বুদ্ধে অবিচলিত শ্রদ্ধা সম্পন্ন হন—'ইনিই সেই ভগবান অরহত, সম্যক সম্বুদ্ধ, বিদ্যাচরণ সম্পন্ন, সুগত, লোকজ্ঞ, অনুত্তর দম্য-পুরুষ-সারথি, দেব ও মনুষ্যের শাস্তা, ভগবান বুদ্ধ।' ধর্ম্মে অবিচলিত শ্রদ্ধা সম্পন্ন হন—'ধর্ম্ম ভগবান কর্ত্তৃক সুপ্রচারিত, উহা সাংদৃষ্টিক, অবিলম্বে ফলপ্রসূ, আসিয়া দেখিবার নিমিত্ত সাদরে আহ্বানকারী, নির্ব্বাণের পথ প্রদর্শনকারী, উহা বিজ্ঞগণ কর্ত্তৃক স্ব স্ব অন্তরে অনুভূতি-সাপেক্ষ।' সঙ্ঘে অবিচলিত শ্রদ্ধাসম্পন্ন হন · 'ভগবানের শ্রাবকসঙ্ঘ সুপ্রতিপন্ন, ঋজু-প্রতিপন্ন, ন্যায়-প্রতিপন্ন, সামীচি-প্রতিপন্ন, উহা চারি পুরুষ-যুগল এবং অষ্ট পুরুষ-পুদ্গল সমন্বিত, তাঁহারা আহুতির যোগ্য, সৎকারের যোগ্য, দক্ষিণার যোগ্য, অঞ্জলি-করণীয়, জগতের অনুত্তর পুণ্যক্ষেত্র।' তাঁহারা আর্য্য, কান্ত, অখণ্ড, অচ্ছিদ্র, অশবল, অকল্মাষ, মুক্তি-দায়ী, বিজ্ঞ-প্রশংসিত, নিষ্কলঙ্ক, সমাধি-সংবর্ত্তনিক শীল সমন্বিত।

(১৫) চারি শ্রামণ্য-ফল—স্রোতাপত্তি-ফল, সকৃদাগামী-ফল, অনাগামী-ফল, অরহত্ত্ব-ফল।

---

১। মহাসতি পট্ঠান সূত্র, দ্বিতীয় খণ্ড, ২৬৩-৬৪ পৃঃ দ্রষ্টব্য।

(১৬) চারি ধাতু—পৃথিবী-ধাতু, অপ্‌-ধাতু, তেজ-ধাতু, বায়ু-ধাতু।

(১৭) চারি আহার—কবলিঙ্কার[১] (কবলী-কবণীয) আহার, স্থূল অথবা সূক্ষ্ম, দ্বিতীয আহার স্পর্শ[২], তৃতীয আহার মনোসঞ্চেতনা[৩], চতুর্থ আহার বিজ্ঞান[৪]।

(১৮) চারি বিজ্ঞান-স্থিতি—বন্ধুগণ, যখন বিজ্ঞান আশ্রয়স্থান লাভ করিয়া স্থিত হয়, তখন রূপলগ্ন, রূপাবলম্বন, রূপ-প্রতিষ্ঠিত, সুখান্বেষী হইয়া উহা বিকাশ, বৃদ্ধি ও বিপুলতা প্রাপ্ত হয। বেদনা-লগ্ন সংজ্ঞা-লগ্ন সংস্কার-লগ্ন, সংস্কারাবলম্বন, সংস্কার-প্রতিষ্ঠিত, সুখান্বেষী হইয়া উহা বিকাশ, বৃদ্ধি ও বিপুলতা প্রাপ্ত হয।

(১৯) চারি অগতি-গমন—ছন্দ-অগতি, দ্বেষ-অগতি, মোহ-অগতি, ভয-অগতি।

(২০) চারি তৃষ্ণোৎপাদ—চীবর হেতু-ভিক্ষুর তৃষ্ণা উৎপন্ন হয। পিণ্ডপাত হেতু ভিক্ষুর তৃষ্ণা উৎপন্ন হয। শযনাসন-হেতু ভিক্ষুর তৃষ্ণা উৎপন্ন হয। ভবিষ্যত জন্ম অথবা উচ্ছেদ হেতু[৫] ভিক্ষুর তৃষ্ণা উৎপন্ন হয।

(২১) চারি প্রতিপদ (অগ্রগতির পরিমাণ)—যখন প্রতিপদ আযাস-সাধ্য এবং অভিজ্ঞা মন্দ, প্রতিপদ আযাস-সাধ্য এবং অভিজ্ঞা ক্ষিপ্র, প্রতিপদ সহজ-সাধ্য এবং অভিজ্ঞা মন্দ, প্রতিপদ সহজ-সাধ্য এবং অভিজ্ঞা ক্ষিপ্র।

(২২) অপর চারি প্রতিপদ—অক্ষম প্রতিপদ, ক্ষম প্রতিপদ, দম প্রতিপদ, শম প্রতিপদ[৬]।

(২৩) চারি ধর্ম্মপদ—অনভিধ্যা ধর্ম্মপদ, অব্যাপাদ ধর্ম্মপদ, সম্যক স্মৃতি ধর্ম্মপদ, সম্যক সমাধি ধর্ম্মপদ।

---

১। শারীরিক। ২। যাহা পঞ্চেন্দ্রিযের পরিভোগ্য। ৩। যাহা মনের উপভোগ্য। ৪। যাহা চিত্তের উপভোগ্য, যে হেতু হইতে পুনর্জন্মের উদ্ভব হয, পুনর্জন্মের ক্ষেত্রে বীজ স্বরূপ।

৫। মূলের 'ইতি-ভবাভব' শব্দের অর্থ এস্থলে বুদ্ধ ঘোষের মতে তৈল, মধু, ঘৃত ইত্যাদি খাদ্য।

৬। অর্থাৎ ধ্যানানুশীলনে শীতোষ্ণ সহনীয হয কি? ইন্দ্রিযস্পর্শী চিন্তাসমূহ উপেক্ষিত হয কি?—টীকা।

(২৪) চাবি ধর্ম্ম সমাদান—এক প্রকাব যাহা বর্ত্তমানে দুঃখদাযী এবং ভবিষ্যতে দুঃখ-বিপাক সম্পন্ন। এক প্রকাব যাহা বর্ত্তমানে দুঃখময এবং ভবিষ্যতে সুখবিপাক সম্পন্ন। এক প্রকাব যাহা বর্ত্তমানে সুখময এবং ভবিষ্যতে দুঃখবিপাক সম্পন্ন। এক প্রকাব যাহা বর্ত্তমানে সুখময এবং ভবিষ্যতে সুখবিপাক সম্পন্ন[১]।

(২৫) চাবি ধর্ম্মস্কন্ধ—শীলস্কন্ধ, সমাধি-স্কন্ধ, প্রজ্ঞা-স্কন্ধ, বিমুক্তি-স্কন্ধ।

(২৬) চাবি বল—বীর্য্য-বল, স্মৃতি-বল, সমাধি-বল, প্রজ্ঞা-বল।

(২৭) চাবি অধিষ্ঠান (সংকল্প)—প্রজ্ঞা-অধিষ্ঠান, সত্য-অধিষ্ঠান, ত্যাগ[২]-অধিষ্ঠান, উপশম[৩]-অধিষ্ঠান।

(২৮) চাবি প্রশ্ন-ব্যাকবণ—একাংশ ব্যাকবণ, প্রতিপ্রশ্নের দ্বারা ব্যাকবণ, বিশ্লেষণ দ্বাবা ব্যাকবণ, উত্তবদানেব অনুপযুক্তবূপে ব্যাকবণ।

(২৯) চাবি কর্ম্ম—এক প্রকাব কর্ম্ম কৃষ্ণ, কৃষ্ণ-বিপাক, এক প্রকাব শুক্ল, শুক্লবিপাক; এক প্রকাব কৃষ্ণ-শুক্ল, কৃষ্ণ-শুক্লবিপাক, এক প্রকার অকৃষ্ণ-অশুক্ল, অকৃষ্ণ-অশুক্ল-বিপাক যাহা কর্ম্মক্ষয কাবক[৪]।

(৩০) চাবি সাক্ষাৎ কবণীয ধর্ম্ম—স্মৃতি দ্বাবা সাক্ষাৎ কবণীয পূর্ব্বনিবাস (পূর্ব্ব জন্ম); চক্ষু দ্বাবা সাক্ষাৎ কবণীয চ্যুতি ও উৎপত্তি, কায দ্বাবা সাক্ষাৎ করণীয অষ্টবিমোক্ষ, প্রজ্ঞা দ্বাবা সাক্ষাৎ করণীয আস্রব ক্ষয।

(৩১) চাবি ওঘ—কাম-ওঘ, ভব-ওঘ, দৃষ্ট-ওঘ, অবিদ্যা-ওঘ।

(৩২) চাবি যোগ—কাম-যোগ, ভব-যোগ-দৃষ্টি-যোগ, অবিদ্যা-যোগ।

---

১। প্রথম পন্থা অচেলক তপস্বীগণ কর্ত্তৃক অনুসৃত। যে ধর্ম্ম—শিক্ষার্থী কামাদি বিপু দ্বাবা বাধা প্রাপ্ত হইযাও সাশ্রুনযনে অধ্যবসায যুক্ত হন, তিনি দ্বিতীয পন্থার অনুগামী। যাহাবা ভোগযুক্ত তাহাবা তৃতীয পন্থাব অনুগামী। চতুর্থ পন্থা বৌদ্ধ ভিক্ষু কর্ত্তৃক অনুসৃত।

২। সর্ব্বপাপের পবিহার। ৩। আত্মদমন।

৪। এই শেষোক্ত কর্ম্ম চতুরঙ্গ মার্গজ্ঞান।

(৩৩) চারি বিসংযোগ—কর্ম্মযোগ-বিসংযোগ, ভবযোগ-বিসংযোগ, দৃষ্টি-যোগ-বিসংযোগ, অবিদ্যাযোগ-বিসংযোগ।

(৩৪) চারি গ্রন্থ[১]—অভিধ্যা কায-গ্রন্থ, ব্যাপাদ কায-গ্রন্থ, শীলব্রত-পরামর্শ কায-গ্রন্থ, ('ইহাই সত্য' রূপ) নিবিশ্যবাদ কায-গ্রন্থ।

(৩৫) চারি উপাদান—কাম-উপাদান, দৃষ্টি উপাদান, শীলব্রত উপাদান, আত্মবাদ-উপাদান।

(৩৬) চারি যোনি—অণ্ডজ-যোনি, জরায়ুজ-যোনি, সংস্বেদজ[২]-যোনি, ঔপপাতিক যোনি।

(৩৭) চারি গর্ভ-অবক্রান্তি (গর্ভপ্রবেশ)—কেহ অজ্ঞাতসারে মাতৃকুক্ষিতে প্রবেশ করে, অজ্ঞাতসারে তথায় অবস্থান করে, অজ্ঞাতসারে তথা হইতে নিষ্ক্রান্ত হয। ইহাই প্রথম গর্ভ-অবক্রান্তি। পুনশ্চ, কেহ জ্ঞাতসারে মাতৃকুক্ষিতে প্রবেশ করে, অজ্ঞাতসারে তথায অবস্থান করে, অজ্ঞাতসারে উহা হইতে নিষ্ক্রান্ত হয। ইহাই দ্বিতীয গর্ভ-অবক্রান্তি। পুনশ্চ, কেহ জ্ঞাতসারে মাতৃকুক্ষিতে প্রবেশ করে, জ্ঞাতসারে তথায অবস্থান করে, অজ্ঞাতসারে উহা হইতে নিষ্ক্রান্ত হয। ইহাই তৃতীয গর্ভ-অবক্রান্তি। পুনশ্চ, কেহ জ্ঞাতসারে মাতৃকুক্ষিতে প্রবেশ করে, জ্ঞাতসারে তথায অবস্থান করে, জ্ঞাতসারে উহা হইতে নিষ্ক্রান্ত হয। ইহাই চতুর্থ গর্ভ অবক্রান্তি।

(৩৮) চারি আত্মভাব (ব্যক্তিত্ব) প্রতিলাভ—এক প্রকার যাহাতে আত্ম-সঞ্চেতনা ক্রিযাশীল হয। পর-সঞ্চেতনা নহে, এক প্রকার যাহাতে পর-সঞ্চেতনাই ক্রিযাশীল হয, আত্ম-সঞ্চেতনা নহে, এক প্রকার যাহাতে আত্ম-সঞ্চেতনা ও পর-সঞ্চেতনা উভযই ক্রিযাশীল হয, এক প্রকার যাহাতে উভয সঞ্চেতনার কোনটিই ক্রিযাশীল হয না।

(৩৯) চারি দক্ষিণা-বিশুদ্ধি—দক্ষিণা যাহা দাযক দ্বারা শুদ্ধান্তঃকরণে দত্ত কিন্তু প্রতিগ্রাহকদ্বারা শুদ্ধান্তঃকরণে গৃহীত নহে; দক্ষিণা যাহা প্রতিগ্রাহক দ্বারা শুদ্ধীকৃত কিন্তু দাযক দ্বারা নহে, দক্ষিণা যাহা দাযক ও প্রতিগ্রাহক কাহারও কর্ত্তৃক শুদ্ধীকৃত নহে, দক্ষিণা যাহা দাযক ও প্রতি-গ্রাহক উভয কর্ত্তৃক শুদ্ধীকৃত।

---

১। সংযোজন যাহা মানুষকে সংসারে বদ্ধ করে।

২। স্বেদ হইতে উৎপন্ন।

(৪০) চারি সংগ্রহ-বস্তু—দান, প্রিয়বাক্য, অর্থচর্য্যা, সমানাত্মতা।

(৪১) চারি অনার্য্য বাক্-সমাচার—মৃষা-বাদ, পিশুন বাক্য, কর্কশ বাক্য, তুচ্ছ প্রলাপ।

(৪২) চারি আর্য্য বাক্-সমাচার—মৃষাবাদ হইতে বিরতি, পিশুন বাক্য হইতে বিরতি, কর্কশ বাক্য হইতে বিরতি, তুচ্ছ প্রলাপ হইতে বিরতি।

(৪৩) অপর চারি অনার্য্য বাক্-সমাচার—অদৃষ্টের দৃষ্ট রূপে ঘোষণা, অশ্রুতের শ্রুত রূপে ঘোষণা, অননুভূতের অনুভূত রূপে ঘোষণা, অবিজ্ঞাতের বিজ্ঞাত রূপে ঘোষণা।

(৪৪) অপর চারি আর্য্য বাক্-সমাচার—অদৃষ্টের অদৃষ্টরূপে ঘোষণা, অশ্রুতের অশ্রুতরূপে ঘোষণা, অননুভূতের অননুভূতরূপে ঘোষণা, অবিজ্ঞাতের অবিজ্ঞাতরূপে ঘোষণা।

(৪৫) অপর চারি অনার্য্য বাক্-সমাচার—দৃষ্টের অদৃষ্টরূপে ঘোষণা; শ্রুতের অশ্রুত রূপে ঘোষণা, অনুভূতের অননুভূত রূপে ঘোষণা, বিজ্ঞাতের অবিজ্ঞাত রূপে ঘোষণা।

(৪৬) অপর চারি আর্য্য বাক্-সমাচার—দৃষ্টের দৃষ্টরূপে ঘোষণা, শ্রুতের শ্রুতরূপে ঘোষণা, অনুভূতের অনুভূতরূপে ঘোষণা, বিজ্ঞাতের বিজ্ঞাতরূপে ঘোষণা।

(৪৭) চারি পুদ্গল—কেহ আত্মপীড়ক ও আত্মপীড়নানুযুক্ত হন। কেহ পরপীড়ক ও পরপীড়নানুযুক্ত হন। কেহ আত্মপীড়ক, আত্মপীড়নানুযুক্ত এবং পরপীড়ক, পরপীড়নানুযুক্ত হন। কেহ আত্মপীড়কও হন না, আত্মপীড়নানুযুক্তও হন না; পরপীড়কও হন না, পরপীড়নানুযুক্তও হন না। ঐরূপ পুরুষ আত্মপীড়ক ও পরপীড়ক না হইয়া এই জগতেই তৃষ্ণাহীন, নির্বৃত, শীতিভূত, সুখ-প্রতিসংবেদী হইয়া ব্রহ্মার ন্যায় অবস্থান করেন।

(৪৮) অপর চারি পুদ্গল—কেহ আত্ম-হিতে রত থাকেন, পরহিতে নহে। কেহ পর-হিতে রত থাকেন, আত্ম-হিতে নহে। কেহ আত্ম-হিতেও রত নহেন, পর-হিতেও নহে। কেহ আত্ম-হিতেও রত, পর-হিতেও রত।

(৪৯) অপর চারি পুদ্গল—তমোগুণাচ্ছন্ন তম-পরায়ণ; তমোগুণাচ্ছন্ন

জ্যোতি-পরায়ণ , জ্যোতি-সমাপন্ন, তমো-পরায়ণ , জ্যোতি-সমাপন্ন, জ্যোতি-পরায়ণ।

(৫০) অপর চারি পুদ্গল—অচল শ্রমণ, পদ্ম-শ্রমণ, পুণ্ডরীক-শ্রমণ, সুকুমার-শ্রমণ[১]।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হত সম্যক-সম্বুদ্ধ কর্ত্তৃক এই চারি ধর্ম্ম সম্যক রূপে ব্যাখ্যাত হইয়াছে। বিবাদে প্রবৃত্ত না হইয়া সকলে একত্রে উহার সংগায়ন করিতে হইবে…হিতসাধক হয়।

। প্রথম ভাণবার সমাপ্ত ।

২। ১। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হত সম্যক-সম্বুদ্ধ কর্ত্তৃক পঞ্চ ধর্ম্ম সম্যক রূপে ব্যাখ্যাত হইয়াছে। বিবাদে প্রবৃত্ত না হইয়া সকলে একত্রে উহার সংগায়ন করিতে হইবে হিতসাধক হয়। কোন্ কোন্ পঞ্চ ধর্ম্ম ?

(১) পঞ্চস্কন্ধ। রূপ-স্কন্ধ, বেদনা-স্কন্ধ, সংজ্ঞা-স্কন্ধ, সংস্কার-স্কন্ধ, বিজ্ঞান-স্কন্ধ।

(২) পঞ্চ উপাদান-স্কন্ধ। রূপ-উপাদান-স্কন্ধ, বেদনা-উপাদান-স্কন্ধ, সংজ্ঞা-উপাদান-স্কন্ধ, সংস্কার-উপাদান-স্কন্ধ, বিজ্ঞান-উপাদান-স্কন্ধ।

(৩) পঞ্চ কামগুণ। চক্ষুবিজ্ঞেয় রূপ যাহা ইষ্ট, কান্ত, মনাপ, প্রিয়, কাম-জড়িত, রঞ্জনীয়, শ্রোত্রবিজ্ঞেয় শব্দ ঘ্রাণবিজ্ঞেয় গন্ধ, ⋯ জিহ্বাবিজ্ঞেয় রস, কায়বিজ্ঞেয় স্পর্শ যাহা ইষ্ট, কান্ত, মনাপ,, প্রিয় কামজড়িত, রঞ্জনীয়।

(৪) পঞ্চগতি। নিরয়, তির্য্যক যোনি, প্রেত যোনি, মনুষ্য, দেব।

---

১। চারি মার্গে স্থিত শ্রমণগণের উল্লেখ হইয়াছে।

(৫) পঞ্চ মাৎসর্য্য। আবাস-মাৎসর্য্য, কুল-মাৎসর্য্য, লাভ-মাৎসর্য্য, বর্ণ-মাৎসর্য্য, ধর্ম্ম-মাৎসর্য্য।

(৬) পঞ্চ নীবরণ। কামচ্ছন্দ, ব্যাপাদ, স্ত্যান-মিদ্ধ, ঔদ্ধত্য-কৌকৃত্য, বিচিকিৎসা।

(৭) পঞ্চ অবরভাগীয়[১] সংযোজন। সৎকায দৃষ্টি, বিচিকিৎসা, শীলব্রত পরামর্শ, কামচ্ছন্দ, ব্যাপাদ।

(৮) পঞ্চ উর্দ্ধভাগীয সংযোজন। রূপ-রাগ[২]. অরূপ-রাগ[৩], মান, ঔদ্ধত্য, অবিদ্যা।

(৯) পঞ্চ শিক্ষাপদ। প্রাণাতিপাদ হইতে বিরতি, অদত্তের গ্রহণ হইতে বিরতি, ব্যভিচার হইতে বিরতি, মৃষাবাদ হইতে বিরতি, সুরাদি পানরূপ প্রমাদ হইতে বিরতি।

(১০) চারি অসম্ভাব্য। ক্ষীণাস্রব ভিক্ষু যে ইচ্ছা করিয়া প্রাণী-হত্যা করিবেন তাহা অসম্ভব। অদত্তের গ্রহণরূপ চৌর্য্য তাঁহার পক্ষে অসম্ভব। মৈথুন ধর্ম্মের সেবা তাঁহার পক্ষে অসম্ভব। সংকল্প পূর্ব্বক মিথ্যা ভাষণ তাঁহার পক্ষে অসম্ভব। পূর্ব্বে গৃহস্থ জীবনে তিনি যেরূপ করিয়াছিলেন সেরূপ সঞ্চিত পার্থিব সম্পত্তির পরিভোগ তাঁহার পক্ষে অসম্ভব।

(১১) পঞ্চ ব্যসন। জ্ঞাতি-ব্যসন, ভোগ-ব্যসন, রোগ-ব্যসন, শীল-ব্যসন, দৃষ্টি-ব্যসন। সত্ত্বগণ জ্ঞাতি-ব্যসন হেতু অথবা ভোগ-ব্যসন হেতু অথবা রোগ-ব্যসন হেতু মরণান্তে দেহের বিনাশে দুর্গতি সম্পন্ন বিনিপাত নিরযে উৎপন্ন হয না। শীল-ব্যসন হেতু অথবা দৃষ্টি-ব্যসন হেতু তাহারা মরণান্তে দেহের বিনাশে ··নিরযে উৎপন্ন হয।

(১২) পঞ্চ সম্পদ। জ্ঞাতি-সম্পদ, ভোগ-সম্পদ, আরোগ্য-সম্পদ, শীল-সম্পদ, দৃষ্টি-সম্পদ। সত্ত্বগণ জ্ঞাতি সম্পদ হেতু অথবা ভোগ-সম্পদ হেতু অথবা আরোগ্য-সম্পদ হেতু মরণান্তে দেহের বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হয না। শীল-সম্পদ হেতু অথবা দৃষ্টি-সম্পদ

---

১। কামলোক সম্বন্ধীয।

২। রূপলোকে উৎপত্তির বাসনা। ৩। অরূপলোকে উৎপত্তির বাসনা।

হেতু তাহাবা মবণান্তে দেহেব বিনাশে সুগতি সম্পান্ন স্বর্গলোকে উৎপন্ন হয।

(১৩) দুঃশীলেব শীলচ্যুতিব পঞ্চ দুর্ব্বিপাক। দুঃশীল শীলভ্রষ্ট প্রমাদ হেতু মহৎ ভোগহানিতে উপনীত হয। ইহাই দুঃশীলেব শীলবিপত্তিব প্রথম দুর্ব্বিপাক। পুনশ্চ তাহাব পাপাচবণ জনসমাজে ঘোষিত হয। ইহাই দ্বিতীয দুর্ব্বিপাক। পুনশ্চ, সে যে কোন পবিষদেই গমন কবুক—ক্ষত্রিয-পবিষদ, ব্রাহ্মণ-পবিষদ, গৃহপতি-পবিষদ, অথবা শ্রমণ-পবিষদ—তথায সে আত্মপ্রত্যযহীন ও হতবুদ্ধি হইযা অবস্থান কবে। ইহাই তৃতীয দুর্ব্বিপাক। পুনশ্চ, সে প্রমত্ত হইযা মৃত্যুমুখে পতিত হয। ইহাই চতুর্থ দুর্ব্বিপাক। পুনশ্চ, সে মবণান্তে দেহেব বিনাশে দুর্গতি সম্পন্ন বিনিপাত নবকে উৎপন্ন হয। ইহাই পঞ্চম দুর্ব্বিপাক।

(১৪) শীলবানেব শীলসম্পদেব পঞ্চবিধ উপকাবিতা। শীলবান শীলসম্পন্ন অপ্রমাদ-হেতু মহান ভোগেব অধিকাবী হন। ইহাই প্রথম উপকাবিতা। পুনশ্চ, তাঁহাব যশ জনসমাজে ঘোষিত হয। ইহা দ্বিতীয উপকাবিতা। পুনশ্চ, তিনি যে কোন পবিষদেই গমন কবুন—ক্ষত্রিয-পবিষদ, ব্রাহ্মণ-পবিষদ, গৃহপতি-পবিষদ, অথবা শ্রমণ-পবিষদ—তথায তিনি আত্মপ্রত্যয সম্পন্ন ও অবিচলিত হইযা অবস্থান কবেন। ইহা তৃতীয উপকাবিতা। পুনশ্চ, তিনি অপ্রমত্ত হইযা মৃত্যুমুখে পতিত হন। ইহা চতুর্থ উপকাবিতা। পুনশ্চ, তিনি মবণান্তে দেহেব বিনাশে সুগতি সম্পন্ন স্বর্গলোকে উৎপন্ন হন, ইহা পঞ্চম উপকাবিতা[১]।

(১৫) অপবেব সংশোধনেচ্ছু সংশোধক ভিক্ষু পাঁচটি ধর্ম্ম আপনাব মধ্যে বক্ষা কবিযা অপবেব সংশোধনে প্রবৃত্ত হইবেন ঃ—'যথাসমযে কহিব, অসমযে নহে, যাহা সত্য তাহাই কহিব, যাহা কল্পিত তাহা নহে, মৃদুভাবে কহিব, পবুষভাবে নহে; অর্থ-সংহিত বাক্য কহিব, অনর্থ-সংহিত নহে, মৈত্রীচিত্ত যুক্ত হইযা কহিব, দ্বেষ যুক্ত চিত্তে নহে।' অপবেব

১ দীঘ নিকায, দ্বিতীয খণ্ড, মহাপবিনির্ব্বাণ সুত্রান্ত, ২৩ ও ২৪ সং পদচ্ছেদ দ্রষ্টব্য।

সংশোধনেচ্ছু সংশোধক ভিক্ষু এই পাঁচটি ধর্ম্ম আপনার মধ্যে রক্ষা করিয়া অপরের সংশোধনে প্রবৃত্ত হইবেন।

(১৬) পঞ্চ প্রধানীয় অঙ্গ। ভিক্ষু শ্রদ্ধাবান হন, তথাগতের বুদ্ধত্বে শ্রদ্ধা রক্ষা করেন ঃ—'ইনিই সেই ভগবান অরহত, সম্যক-সম্বুদ্ধ, বিদ্যাচরণ-সম্পন্ন, সুগত, লোকজ্ঞ, অতুলনীয় দম্য-পুরুষ-সারথি দেব ও মনুষ্যের শাস্তা, বুদ্ধ, ভগবান।' তিনি স্বাস্থ্যসম্পন্ন, ব্যাধিমুক্ত, নাতিশীতোষ্ণ মধ্যবর্ত্তী পরিপাক-শক্তি সম্পন্ন যাহা প্রধানের উপযোগী। তিনি অ-শঠ অ-মায়াবী তিনি শাস্তার নিকট, অথবা পণ্ডিতগণের নিকট অথবা স-ব্রহ্মচারীগণের নিকট আপনাকে যথারূপে প্রকাশ করেন। তিনি অকুশল ধর্ম্মসমূহের দূরীকরণের জন্য, কুশল ধর্ম্মসমূহের উদ্বোধনের জন্য আরব্ধ-বীর্য্য হইয়া বিহার করেন, তিনি উদ্যম সম্পন্ন, দৃঢ়-পরাক্রম এবং কুশল ধর্ম্মসমূহে স্বীয় কর্ত্তব্যে ঔদাসীন্য-হীন। তিনি বস্তুসমূহের উৎপত্তি ও ক্ষয়ের জ্ঞান এবং সর্ব্বদুঃখনাশী আর্য্য তীক্ষ্ণ অন্তর্দৃষ্টিজনক প্রজ্ঞা সমন্বিত হন।

(১৭) পঞ্চ শুদ্ধাবাস। অবিহ, অতপ্প, সুদস্স, সুদস্সী, অকনিট্ঠ[১]।

(১৮) পঞ্চ অনাগামী। যিনি আয়ুষ্কাল পূর্ণ হইবার পূর্ব্বে পরিনির্ব্বাণলাভ করেন[২], যিনি আয়ুষ্কাল পূর্ণ হইলে পরিনির্ব্বাণ লাভ করেন, যিনি অনায়াসে পরিনির্ব্বাণ লাভ করেন, যিনি আয়াসান্তে পরিনির্ব্বাণ লাভ করেন, যিনি 'উদ্ধস্রোত' হইয়া অকনিট্ঠ দেবলোকগামী হন।

(১৯) চিত্তের পঞ্চ অন্তরায়। ভিক্ষু শাস্তার প্রতি সংশয় ও দ্বিধা-সম্পন্ন হন, শাস্তার প্রতি অনুরাগ ও শ্রদ্ধাহীন হন। যে ভিক্ষু শাস্তার প্রতি ঐরূপ ভাব পোষণ করেন তাঁহার চিত্ত আতপ্য, অনুযোগ, সাতত্য এবং প্রধানের দিকে নমিত হয় না। ইহাই চিত্তের প্রথম অন্তরায়। পুনশ্চ, ভিক্ষু ধর্ম্মে সংশয় ও দ্বিধাযুক্ত হন··সঙ্ঘে সংশয় ও দ্বিধাযুক্ত হন···শিক্ষায় সংশয় ও দ্বিধাযুক্ত হন·· স-ব্রহ্মচারীগণের প্রতি কুপিত হন, বিরক্ত হন, ক্ষুব্ধ হন,

১ দীঘ নিকায়, দ্বিতীয় খণ্ড, ৪৪ পৃঃ, পদচ্ছেদ সং ৩১ দ্রষ্টব্য।
২ যে জগতে তাঁহার পুনর্জন্ম হইয়াছে, সেই জগতে।

নির্ম্ম হন। যে ভিক্ষু এইরূপ ভাবাপন্ন তাঁহার চিত্ত আতপ্য, অনুযোগ, সাতত্য এবং প্রধানের দিকে নমিত হয় না। ইহাই চিত্তের পঞ্চম অন্তরায়।

(২০) চিত্তের পঞ্চ বন্ধন। ভিক্ষু কামে রাগহীন হন না, ছন্দ-হীন হন না, প্রেম-হীন হন না, পিপাসা-হীন হন না, প্রদাহ-হীন হন না, তৃষ্ণা-হীন হন না। যে ভিক্ষু এইরূপ ভাবাপন্ন তাঁহার চিত্ত আতপ্য, অনুযোগ, সাতত্য, প্রধানের দিকে নমিত হয় না। ইহাই চিত্তের প্রথম বন্ধন। পুনশ্চ, ভিক্ষু কায়ে রাগহীন হন না ইহা চিত্তের দ্বিতীয় বন্ধন। রূপে রাগহীন হন না ইহা চিত্তের তৃতীয় বন্ধন। ভিক্ষু যথেচ্ছা উদরপূর্ত্তি করিয়া ভোজন পূর্ব্বক শয্যা আশ্রয় করিয়া পার্শ্ব হইতে পার্শ্বান্তরে আবর্ত্তন সুখ, এবং তন্দ্রাসুখে অনুযুক্ত হইয়া অবস্থান করেন। পুনশ্চ, ভিক্ষু কোন দেবকুলভুক্ত হইবার অভিপ্রায় করিয়া ব্রহ্মচর্য্য পালন করেন—'এই ব্রত, শীল, তপ অথবা ব্রহ্মচর্য্য দ্বারা আমি মহাশক্তিশালী অথবা অপেক্ষাকৃত অল্পশক্তি সম্পন্ন দেবতা হইব।' এইরূপ ভিক্ষুর চিত্ত আতপ্য, অনুযোগ, সাতত্য, প্রধানের দিকে নমিত হয় না। ইহাই চিত্তের পঞ্চম বন্ধন।

(২১) পঞ্চ ইন্দ্রিয়। চক্ষু-ইন্দ্রিয়, শ্রোত্র-ইন্দ্রিয়, ঘ্রাণ-ইন্দ্রিয়, জিহ্বা-ইন্দ্রিয়, কায়-ইন্দ্রিয়।

(২২) অপর পঞ্চ ইন্দ্রিয়। সুখ-ইন্দ্রিয়, দুঃখ-ইন্দ্রিয়, সৌমনস্য-ইন্দ্রিয়, দৌর্ম্মনস্য-ইন্দ্রিয়, উপেক্ষা-ইন্দ্রিয়।

(২৩) অপর পঞ্চ ইন্দ্রিয়। শ্রদ্ধা-ইন্দ্রিয়, বীর্য্য-ইন্দ্রিয়, স্মৃতি-ইন্দ্রিয়, সমাধি-ইন্দ্রিয়, প্রজ্ঞা-ইন্দ্রিয়।

(২৪) পঞ্চ নিঃসরণীয় ধাতু। ভিক্ষু যখন অভিনিবেশ সহকারে পার্থিব ভোগসমূহকে নিরীক্ষণ করেন, তখন তাঁহার চিত্ত ঐ সকলের দিকে ধাবিত হয় না, উহাতে প্রসন্নতা লাভ করে না, উহাতে স্থিত হয় না, উহাতে লগ্ন হয় না, কিন্তু যখন তিনি নৈষ্কাম্যে অভিনিবিষ্ট হন তখন তাঁহার চিত্ত নৈষ্কাম্যের দিকে ধাবিত হয়, উহাতে প্রসন্নতা লাভ করে, উহাতে স্থিত হয়, উহাতে লগ্ন হয়, তাঁহার অনলীন, সুভাবিত, উদ্দীপিত, কাম হইতে বিসংযুক্ত চিত্ত কামহেতু উৎপন্ন আস্রব, বিঘাত, প্রদাহ হইতে মুক্ত হয়, তিনি ঐরূপ বেদনা অনুভব করেন না। ইহাই কাম হইতে নিঃসরণ কথিত হয়। পুনশ্চ, ভিক্ষু যখন অভিনিবেশ সহকারে ব্যাপাদকে নিরীক্ষণ করেন, তখন

তাঁহাব চিত্ত উহাব দিকে ধাবিত হয না, উহাতে প্রসন্নতা লাভ কবে না; উহাতে স্থিত হয় না, উহাতে লগ্ন হয না, কিন্তু যখন তিনি অ-ব্যাপাদে অভিনিবিষ্ট হন তখন তাঁহাব চিত্ত অব্যাপাদেব দিকে ধাবিত হয, উহাতে প্রসন্নতা লাভ কবে, উহাতে স্থিত হয, উহাতে লগ্ন হয ; তাঁহাব অনলীন, সুভাবিত, উদ্দীপিত, ব্যাপাদ হইতে বিসংযুক্ত চিত্ত ব্যাপাদ হেতু উৎপন্ন আস্রব, বিঘাত, প্রদাহ হইতে মুক্ত হয, তিনি ঐবূপ বেদনা অনুভব কবেন না। ইহা ব্যাপাদ হইতে নিঃসবণ কথিত হয। পুনশ্চ, ভিক্ষু যখন অভিনিবেশ সহকাবে বিহিংসাকে নিবীক্ষণ কবেন, তখন তাঁহাব চিত্ত উহাব দিকে ধাবিত হয না, উহাতে প্রসন্নতা লাভ কবে না, উহাতে স্থিত হয না, উহাতে লগ্ন হয না, কিন্তু যখন তিনি অ-বিহিংসাতে অভিনিবিষ্ট হন, তখন তাঁহাব চিত্ত অবিহিংসার দিকে ধাবিত হয়, উহাতে প্রসন্নতা লাভ কবে, উহাতে স্থিত হয, উহাতে লগ্ন হয, তাঁহাব অনলীন, সুভাবিত, উদ্দীপিত, বিহিংসা হইতে বিসংযুক্ত চিত্ত বিহিংসা হেতু উৎপন্ন আস্রব, বিঘাত, প্রদাহ হইতে মুক্ত হয, তিনি ঐবূপে বেদনা অনুভব কবেন না। ইহা বিহিংসা হইতে নিঃসবণ কথিত হয। পুনশ্চ, ভিক্ষু যখন অভিনিবেশ সহকাবে রূপকে নিবীক্ষণ কবেন, তখন তাঁহাব চিত্ত উহাব দিকে ধাবিত হয না, উহাতে প্রসন্নতা লাভ কবে না, উহাতে স্থিত হয় না, উহাতে লগ্ন হয না, কিন্তু যখন তিনি অবূপে অভিনিবিষ্ট হন, তখন তাঁহার চিত্ত অবূপের দিকে ধাবিত হয, উহাতে প্রসন্নতা লাভ কবে, উহাতে স্থিত হয, উহাতে লগ্ন হয ; তাঁহাব অনলীন, সুভাবিত, উদ্দীপিত, বূপ হইতে বিসংযুক্ত চিত্ত বূপ হেতু উৎপন্ন আস্রব, বিঘাত, প্রদাহ হইতে মুক্ত হয, তিনি ঐবূপ বেদনা অনুভব কবেন না। ইহা রূপ হইতে নিঃসবণ কথিত হয। পুনশ্চ, ভিক্ষু যখন অভিনিবেশ সহকাবে আত্ম-বাদকে (সৎকাব) নিবীক্ষণ কবেন, তখন তাঁহাব চিত্ত উহাব দিকে ধাবিত হয না, উহাতে প্রসন্নতা লাভ কবে না, উহাতে স্থিত হয না, উহাতে লগ্ন হয় না; কিন্তু যখন তিনি আত্ম-বাদের নিবোধে অভিনিবিষ্ট হন, তখন তাঁহাব চিত্ত আত্মবাদ-নিবোধেব দিকে ধাবিত হয়, উহাতে প্রসন্নতা লাভ কবে, উহাতে স্থিত হয়, উহাতে লগ্ন হয় ; তাঁহার অনলীন, সুভাবিত, উদ্দীপিত, আত্মবাদ হইতে বিসংযুক্ত চিত্ত আত্মবাদ হইতে উৎপন্ন আস্রব, বিঘাত, প্রদাহ হইতে মুক্ত হয, তিনি ঐরূপ বেদনা অনুভব করেন না। ইহা আত্মবাদ হইতে নিঃসরণ কথিত হয।

(২৫) পঞ্চ বিমুক্তি-আয়তন। ভিক্ষুকে শাস্তা অথবা কোন গুরুস্থানীয় সব্রহ্মচারী ধর্ম্মোপদেশ দান করেন। শাস্তা অথবা উক্তরূপ সব্রহ্মচারী যেরূপ ভাবে ভিক্ষুকে উপদেশ দেন, ভিক্ষু সেইরূপভাবেই উহা হইতে অর্থ ও ধর্ম্ম সংগ্রহ করেন। এইরূপে অর্থ ও ধর্ম্ম সংগ্রহের ফলে তাঁহার প্রামোদ্যের উৎপত্তি হয়, প্রমুদিতের প্রীতি উৎপত্তি হয়, প্রীতিসংযুক্তের চিত্ত শান্ত হয়, শান্তচিত্ত সুখ-বেদনা অনুভব করে, সুখীর চিত্ত সমাধি লাভ করে। ইহাই প্রথম বিমুক্তি আয়তন। পুনশ্চ, শাস্তা অথবা উক্তরূপ কোন সব্রহ্মচারী ভিক্ষুকে ধর্ম্ম দেশনা না করিলেও ভিক্ষু ধর্ম্ম যেরূপ শ্রবণ করিয়াছেন এবং উহা হৃদয়ে ধারণ করিয়াছেন সেইরূপই বিস্তৃতভাবে অপরকে উপদেশ দেন। উহা হইতে পূর্ব্বোক্তরূপে তিনি অর্থ ও ধর্ম্ম সংগ্রহ করেন। ফলে তাঁহার প্রামোদ্যের উৎপত্তি হয়, প্রমুদিতের প্রীতি উৎপন্ন হয়, প্রীতি-সংযুক্তের চিত্ত শান্ত হয়, শান্তচিত্ত সুখানুভব করে, সুখীর চিত্ত সমাধিস্থ হয়। ইহা দ্বিতীয় বিমুক্তি-আয়তন।...পুনশ্চ, শাস্তা অথবা উক্তরূপ কোন সব্রহ্মচারী ভিক্ষুকে ধর্ম্ম দেশনা না করিলেও, এবং ভিক্ষু স্বয়ং পূর্ব্বোক্তরূপে অপরকে ধর্ম্ম দেশনা না করিলেও তৎকর্ত্তৃক যথাশ্রুত এবং যথাধৃত ধর্ম্ম তিনি আবৃত্তি করেন, উহা হইতে পূর্ব্বোক্তরূপে তিনি অর্থ ও ধর্ম্ম সংগ্রহ করেন। ফলে তাঁহার প্রামোদ্যের উৎপত্তি হয়, প্রমুদিতের প্রীতি উৎপন্ন হয়, প্রীতি-সংযুক্তের চিত্ত শান্ত হয়, শান্তচিত্ত সুখানুভব করে, সুখীর চিত্ত সমাধিস্থ হয়। ইহা তৃতীয় বিমুক্তি-আয়তন। পুনশ্চ, ভিক্ষুকে শাস্তা অথবা কোন সব্রহ্মচারী ধর্ম্মদেশনা না করিলেও এবং ভিক্ষু পূর্ব্বোক্তরূপে অপরকে ধর্ম্ম-দেশনা না করিলেও, এবং তৎকর্ত্তৃক যথাশ্রুত এবং যথা ধৃত ধর্ম্ম তিনি আবৃত্তি না করিলেও, তিনি উহাকে চিন্তার বিষয়ীভূত করেন, ধ্যানের বিষয়ী-ভূত করেন, উহাতে একাগ্রচিত্ত হন। এইরূপ করিয়া উহা হইতে অর্থ ও ধর্ম্ম সংগ্রহ করেন। ফলে তাঁহার প্রামোদ্যের উৎপত্তি হয়, প্রমুদিতের প্রীতি উৎপন্ন হয়, প্রীতি-সংযুক্তের চিত্ত শান্ত হয়, শান্ত চিত্ত সুখানুভব করে, সুখীর চিত্ত সমাধিস্থ হয়। ইহা চতুর্থ বিমুক্তি-আয়তন। পুনশ্চ, ভিক্ষুকে শাস্তা অথবা কোন সব্রহ্মচারী ধর্ম্মদেশনা না করিলেও, এবং ভিক্ষু পূর্ব্বোক্ত-রূপে অপরকে ধর্ম্মদেশনা না করিলেও, এবং তৎকর্ত্তৃক যথা-শ্রুত এবং যথা-ধৃত ধর্ম্ম তিনি আবৃত্তি না করিলেও, তিনি উহাকে চিন্তা ও ধ্যানের বিষয়ী-ভূত না করিলেও এবং উহাতে একাগ্রচিত্ত না হইলেও, কোন এক সমাধি-

নিমিত্ত তৎকর্ত্তৃক সুগৃহীত, সুমনসীকৃত, সুপ্রচারিত হয় এবং প্রজ্ঞা দ্বারা সুপ্রতিবিদ্ধ হয়। এইরূপে তিনি উহা হইতে অর্থ ও ধর্ম্ম সংগ্রহ করেন। ফলে তাঁহার প্রামোদ্যের উৎপত্তি হয়···সুখীর চিত্ত সমাধিস্থ হয়। ইহা পঞ্চম বিমুক্তি আযতন।

(২৬) পঞ্চ বিমুক্তি-পরিপাচনীয-সংজ্ঞা। অনিত্য-সংজ্ঞা, অনিত্যে দুঃখ-সংজ্ঞা, দুঃখে অনাত্ম-সংজ্ঞা, প্রহান-সংজ্ঞা বিরাগ-সংজ্ঞা।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই পঞ্চ ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইযাছে। বিবাদে প্রবৃত্ত না হইয়া সকলে একত্রে উহার সংগাযন করিতে হইবে···হিত সাধক হয।

২। জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক ছয় ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইয়াছে। সকলে একত্রে উহার সংগায়ন করিতে হইবে হিতসাধক হয়। কোন্ কোন্ ছয় ধর্ম্ম?

(১) ছয আধ্যাত্মিক আযতন। চক্ষু-আযতন, শ্রোত্র-আয়তন, ঘ্রাণ-আয়তন, জিহ্বা-আয়তন, কায-আযতন, মন-আযতন।

(২) ছয বাহির-আযতন। রূপ-আযতন, শব্দ-আয়তন, গন্ধ-আয়তন, রস-আযতন, স্পর্শ-আযতন, ধর্ম্ম-আযতন।

(৩) ছয বিজ্ঞান-কায। চক্ষু-বিজ্ঞান, শ্রোত্র-বিজ্ঞান, ঘ্রাণ-বিজ্ঞান, জিহ্বা-বিজ্ঞান, কায-বিজ্ঞান, মনো-বিজ্ঞান।

(৪) ছয স্পর্শ-কায। চক্ষু-সংস্পর্শ, শ্রোত্র-সংস্পর্শ, ঘ্রাণ-সংস্পর্শ, জিহ্বা-সংস্পর্শ, কায়-সংস্পর্শ, মনো-সংস্পর্শ।

(৫) ছয় বেদনা-কায়। চক্ষু সংস্পর্শজ বেদনা, শ্রোত্র, সংস্পর্শজ বেদনা, ঘ্রাণ সংস্পর্শজ বেদনা, জিহ্বা সংস্পর্শজ বেদনা, কায সংস্পর্শজ বেদনা, মনো সংস্পর্শজ বেদনা।

(৬) ছয সংজ্ঞা-কায। রূপ-সংজ্ঞা, শব্দ-সংজ্ঞা; গন্ধ-সংজ্ঞা, রস-সংজ্ঞা, স্পর্শ-সংজ্ঞা, ধর্ম্ম-সংজ্ঞা।

(৭) ছয সঞ্চেতনা-কায। রূপ-সঞ্চেতনা, শব্দ-সঞ্চেতনা, গন্ধ-সঞ্চেতনা, রস-সঞ্চেতনা, স্পর্শ-সঞ্চেতনা, ধর্ম্ম-সঞ্চেতনা।

(৮) ছয তৃষ্ণা-কায়। রূপ-তৃষ্ণা, শব্দ-তৃষ্ণা, গন্ধ-তৃষ্ণা, রস-তৃষ্ণা, স্পর্শ-তৃষ্ণা, ধর্ম্ম-তৃষ্ণা।

(৯) ছয় অ-গৌরব। ভিক্ষু শাস্তার প্রতি ভক্তিহীন হইয়া ঔদ্ধত্য সহকারে বিহার করেন। ধর্ম্মে, সঙ্ঘে, শিক্ষায়, অপ্রমাদে, স্বাগত সম্ভাষণে ঐরূপ ভাবাপন্ন হইয়া বিহার করেন।

(১০) ছয় গৌরব। ভিক্ষু পূর্ব্বোক্ত ছয়বিধ আচারের বিপরীত আচার সম্পন্ন হইয়া বিহার করেন।

(১১) ছয় সৌমনস্য-উপবিচার। ভিক্ষু চক্ষুর দ্বারা রূপ দর্শন করিয়া সৌমনস্য-স্থানীয় রূপ বিচার করেন। শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করিয়া—ঘ্রাণ দ্বারা গন্ধ আঘ্রাণ করিয়া জিহ্বার দ্বারা রস আস্বাদন করিয়া কায় দ্বারা স্প্রষ্টব্য স্পর্শ করিয়া···মন দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হইয়া সৌমনস্য-স্থানীয় ধর্ম্ম বিচার করেন।

(১২) ছয় দৌর্ম্মনস্য-উপবিচার। চক্ষুর দ্বারা রূপ দর্শন করিয়া দৌর্ম্মনস্য-স্থানীয় রূপ বিচার করেন। শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করিয়া ঘ্রাণ দ্বারা গন্ধ আঘ্রাণ করিয়া··জিহ্বা দ্বারা রস আস্বাদন করিয়া · কায় দ্বারা স্প্রষ্টব্য স্পর্শ করিয়া মন দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হইয়া দৌর্ম্মনস্য-স্থানীয় ধর্ম্ম বিচার করেন।

(১৩) ছয় উপেক্ষা-উপবিচার। চক্ষুর দ্বারা রূপ দর্শন করিয়া উপেক্ষা স্থানীয় রূপ বিচার করেন। শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করিয়া ঘ্রাণ দ্বারা গন্ধ আঘ্রাণ করিয়া জিহ্বার দ্বারা রস আস্বাদন করিয়া কায় দ্বারা স্প্রষ্টব্য স্পর্শ করিয়া মন দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হইয়া উপেক্ষা-স্থানীয় ধর্ম্ম বিচার করেন।

(১৪) ছয় প্রকার ভ্রাতৃীয় জীবন যাপন। সব্রহ্মচারীগণের প্রতি ভিক্ষুর প্রকাশ্যে অথবা গোপনে কৃত মৈত্রী-সহগত কায়িক কর্ম্ম নিঃসংশয়িতরূপে প্রতিপন্ন হয়। ইহা ভ্রাতৃীয় জীবন যাপন যাহা প্রীতি, শ্রদ্ধা, মিলন, শান্তি সমন্বয় ও ঐক্যের প্রবর্ত্তক। পুনশ্চ, ভিক্ষুর উক্তপ্রকার মৈত্রী-সহগত বাচিক কর্ম্ম·· মৈত্রী-সহগত মানসিক কর্ম্ম নিঃসংশয়িতরূপে প্রতিপন্ন হয়। ইহাও ভ্রাতৃীয় জীবন যাপন যাহা ··ঐক্যের প্রবর্ত্তক। পুনশ্চ, ভিক্ষু ধর্ম্মানুসারে ধর্ম্ম-লব্ধ সর্ব্ব প্রকারে লাভ—এমন কি ভিক্ষাপাত্রে পতিত অন্ন পর্য্যন্ত—নিরপেক্ষ ভাবে শীলবান, সব্রহ্মচারীগণের সহিত সমভাবে ভোগ করেন। ইহাও ভ্রাতৃীয়

জীবন যাপন যাহা…ঐক্যের প্রবর্ত্তক। পুনশ্চ, ভিক্ষু সব্রহ্মচারীগণের প্রতি প্রকাশ্যে অথবা গোপনে আর্য্য, কান্ত, অখণ্ড, অচ্ছিদ্র, অশবল, অকল্মাষ, মুক্তি-দায়ী, বিজ্ঞ-প্রশংসিত, নিষ্কলঙ্ক, সমাধি-সংবর্ত্তনিক শীলসমন্বিত হন। ইহাও ভ্রাত্রীয় জীবন যাপন যাহা…ঐক্যের প্রবর্ত্তক[১]। পুনশ্চ, ভিক্ষু, যে আর্য্যদৃষ্টি উহার অনুগামীকে সম্যক দুঃখ-ক্ষয়ের দিকে চালিত করে, সব্রহ্মচারীগণের প্রতি প্রকাশ্যে অথবা গোপনে সেইরূপ দৃষ্টি-সমন্বিত হইয়া বিহার করেন। ইহাও ভ্রাত্রীয় জীবন যাপন যাহা…ঐক্যের প্রবর্ত্তক।

(১৫) ছয় বিবাদ-মূল। ভিক্ষু ক্রোধ স্বভাব সম্পন্ন ও বিদ্বেষের বশবর্ত্তী হন। এইরূপে তিনি শাস্তার প্রতি, ধর্ম্মের প্রতি, সঙ্ঘের প্রতি ভক্তিহীন হইয়া ঔদ্ধত্য সহকারে বিহার করেন, তাঁহার শিক্ষাও সম্পূর্ণ হয় না। এইরূপে তিনি সঙ্ঘে বিবাদের জনক হন, এবং ঐ বিবাদ বহুজনের অ-সুখ, অহিত এবং অনর্থকর হয়, দেব-মনুষ্যের অহিতকের ও দুঃখকর হয়। বন্ধুগণ, যদি আপনারা আপনাদিগের মধ্যে অথবা বাহিরে এইরূপ বিবাদের মূল দর্শন করেন, তাহা হইলে আপনারা উহার দূরীকরণের নিমিত্ত যত্নবান হইবেন। যদি আপনারা ঐরূপ বিবাদের মূল দর্শন না করেন, তাহা হইলে যাহাতে ভবিষ্যতে উহার উৎপত্তি না হয় তজ্জন্য যত্নবান হইবেন। এইরূপে উক্ত প্রকার বিবাদের মূল দূরীভূত হয় এবং ভবিষ্যতে উহার উৎপত্তি হয় না। পুনশ্চ, ভিক্ষু কাপট্যের প্রশ্রয় দেন এবং বিদ্বেষ-পরায়ণ হন…ঈর্ষা ও মাৎসর্য্য পরায়ণ হন…শঠ ও মায়াবী হন…পাপেচ্ছা ও মিথ্যা-দৃষ্টি সম্পন্ন হন…বিষয়াসক্ত হন, ঐ আসক্তিতে দৃঢ়রূপে লগ্ন হন, উহা হইতে নিঃসরণে অসমর্থ হন। যে ভিক্ষু ঐরূপ ভাবাপন্ন, তিনি শাস্তা, ধর্ম্ম ও সঙ্ঘের প্রতি ভক্তিহীন হইয়া ঔদ্ধত্যসহকারে বিহার করেন, তাঁহার শিক্ষাও পরিপূর্ণতা লাভ করে না। তিনি সঙ্ঘে বিবাদের জনক হন, এবং ঐ বিবাদ বহুজনের অসুখ, অহিত ও অনর্থকর হয়, দেব-মনুষ্যের অহিতকর ও দঃখকর হয়। যদি আপনারা আপনাদিগের মধ্যে অথবা বাহিরে এইরূপ বিবাদের মূল দর্শন করেন…ভবিষ্যতে উহার উৎপত্তি হয় না।

(১৬) ছয় ধাতু। পৃথিবী-ধাতু, আপ-ধাতু, তেজ-ধাতু, বায়ু-ধাতু, আকাশ-ধাতু, বিজ্ঞান-ধাতু।

---

১। উপরে ১১ সং পরিচ্ছেদ দ্রষ্টব্য [ চারি স্রোতাপন্নের সঙ্গে ]

(১৭) ছয় নিঃসরণীয় ধাতু। ভিক্ষু এইরূপ কহিতে পারেন ঃ—'মৈত্রী হইতে উৎপন্ন আমার চিত্ত-বিমুক্তি বিকশিত, অনুশীলিত, আয়ত্তীকৃত, প্রতিষ্ঠিত, অনুষ্ঠিত, বর্দ্ধিত, সুপরিচালিত। অথচ ব্যাপাদ আমার চিত্তকে অভিভূত করিয়া রহিয়াছে।' তাঁহাকে কহিতে হইবে, 'এরূপ নহে, আয়ুষ্মান এরূপ কহিবেন না, ভগবানের অপবাদ করিবেন না, ভগবানের অপবাদ করা উচিত নয়, ভগবান কখনই এরূপ বাক্যের সমর্থন করিবেন না, ইহা ভিত্তি-হীন এবং অনর্থিত।' মৈত্রী-উদ্ভুত চিত্ত-বিমুক্তি বিকশিত…সুপরিচালিত ; অথচ ব্যাপাদ চিত্তকে অভিভুত করিয়া অবস্থান করিবে, ইহা অসম্ভব। মৈত্রী হইতে উদ্ভুত চিত্ত-বিমুক্তি—ইহাই ব্যাপাদের নির্গমন। ভিক্ষু এইরূপ কহিতে পারেন—'করুণা হইতে উৎপন্ন আমার চিত্ত-বিমুক্তি বিকশিত… সুপরিচালিত। অথচ বিহিংসা আমার চিত্তকে অভিভূত করিয়া রহিয়াছে।' তাঁহাকে কহিতে হইবে, 'এরূপ নহে, আয়ুষ্মান·· অনর্থিত।' করুণা হইতে উদ্ভুত চিত্ত বিমুক্তি বিকশিত সুপরিচালিত, অথচ বিহিংসা চিত্তকে অভিভূত করিয়া অবস্থান করিবে, ইহা অসম্ভব। করুণা হইতে উদ্ভুত চিত্ত বিমুক্তি—ইহাই বিহিংসার নির্গমন। ভিক্ষু এইরূপ কহিতে পারেন—'মুদিতা হইতে উৎপন্ন আমার চিত্ত-বিমুক্তি বিকশিত…সুপরিচালিত। অথচ অরতি আমার চিত্তকে অভিভূত করিয়া রহিয়াছে।' তাঁহাকে কহিতে হইবে, 'এরূপ নহে, আয়ুষ্মান · অনর্থিত।' মুদিতা হইতে উদ্ভুত চিত্তবিমুক্তি বিকশিত ·সুপরিচালিত, অথচ অরতি চিত্তকে অভিভূত করিয়া অবস্থান করিবে, ইহা অসম্ভব। মুদিতা হইতে উদ্ভূত চিত্ত-বিমুক্তি—ইহাই অরতির নির্গমন। ভিক্ষু এইরূপ কহিতে পারেন—'উপেক্ষা হইতে উদ্ভূত আমার চিত্ত-বিমুক্তি বিকশিত সুপরিচালিত। অথচ রাগ আমার চিত্তকে অভিভূত করিয়া রহিয়াছে।' তাঁহাকে কহিতে হইবে, 'এরূপ নহে, আয়ুষ্মান · অনর্থিত।' উপেক্ষা হইতে উদ্ভূত চিত্ত-বিমুক্তি বিকশিত·· সুপরিচালিত অথচ রাগ চিত্তকে অভিভূত করিয়া অবস্থান করিবে, ইহা অসম্ভব। উপেক্ষা হইতে উদ্ভুত চিত্ত-বিমুক্তি—ইহাই রাগের নির্গমন। ভিক্ষু এইরূপ কহিতে পারেন—'অনিমিত্ত হইতে উদ্ভুত আমার চিত্ত-বিমুক্তি বিকশিত সুপরি-চালিত। অথচ নিমিত্তানুসারী বিজ্ঞান আমার চিত্তকে অধিকার করিয়া রহিয়াছে।' তাঁহাকে এইরূপ কহিতে হইবে, 'এরূপ নহে, আয়ুষ্মান· · অনর্থিত। অনিমিত্ত হইতে উদ্ভূত চিত্ত-বিমুক্তি বিকশিত· সুপরিচালিত·

অথচ নিমিত্তানুসারী বিজ্ঞান চিত্তকে অধিকার করিয়া থাকিবে, ইহা অসম্ভব। অনিমিত্ত হইতে উদ্ভূত চিত্ত-বিমুক্তি—ইহাই সর্ব্বনিমিত্তের নির্গমন। ভিক্ষু এইরূপ কহিতে পারেন—'আমি আছি' এই সংজ্ঞা আমার নিকট বিরক্তিকর। 'আমি বিদ্যমান' এরূপ সংজ্ঞাতে আমি গুরুত্বের আরোপ করি না। তথাপি বিচিকিৎসা, এবং সংশয় রূপ শল্য আমার চিত্তকে অভিভূত করিয়া রহিয়াছে।' তাঁহাকে কহিতে হইবে, 'এরূপ নহে, আয়ুষ্মান···অনর্থিত। 'আমি আছি' এই সংজ্ঞা বিরক্তিকর, 'আমি বিদ্যমান' এরূপ সংজ্ঞাতে গুরুত্বের অনারোপ, অথচ বিচিকিৎসা এবং সংশয়রূপ শল্য যে চিত্তকে অভিভূত করিয়া থাকিবে ইহা অসম্ভব। 'আছি' এই সংজ্ঞার উচ্ছেদ বিচিকিৎসা এবং সংশয়রূপ শল্যের নিঃসরণ।

(১৮) ছয় অনুত্তরীয়: দর্শন অনুত্তরীয়, শ্রবণ-অনুত্তরীয়, লাভ-অনুত্তরীয় শিক্ষা-অনুত্তরীয়, পরিচর্য্যা অনুত্তরীয়, অনুস্মৃতি-অনুত্তরীয়।

(১৯) ছয় অনুস্মৃতি স্থান: বুদ্ধানুস্মৃতি, ধর্ম্মানুস্মৃতি, সঙ্ঘানুস্মৃতি, শীলানুস্মৃতি, ত্যাগানুস্মৃতি, দেবতানুস্মৃতি।

(২০) ছয় সতত বিহার[১]: ভিক্ষু চক্ষু দ্বারা রূপ দর্শন করিয়া সুমনা অথবা দুর্ম্মনা হন না, তিনি উপেক্ষা, স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া বিহার করেন···শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করিয়া···নাসিকা দ্বারা গন্ধ আঘ্রাণ করিয়া···জিহ্বা দ্বারা রসাস্বাদন করিয়া কায় দ্বারা স্প্রষ্টব্য স্পর্শ করিয়া··· মন দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হইয়া সুমনা অথবা দুর্ম্মনা হন না; উপেক্ষা, স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া বিহার করেন।

(২১) ছয় অভিজাতি: কেহ নীচকুলে উৎপন্ন হইয়া অনুরূপ ধর্ম্মের আচরণ করে। কেহ নীচকুলে উৎপন্ন হইয়া শুদ্ধাচরণ সম্পন্ন হয়। কেহ নীচকুলে উৎপন্ন হইয়া পাপ ও পুণ্যের অতীত নির্ব্বাণ ধর্ম্মের অনুভূতি সম্পন্ন হয়। কেহ উচ্চকুলোদ্ভূত হইয়া অনুরূপ ধর্ম্মের আচরণ করে। কেহ ঐরূপ কুলে জাত হইয়া অশুদ্ধাচরণ সম্পন্ন হয়। কেহ ঐরূপ কুলে

---

১। নিত্য মানসিক নির্ব্বিকারত্ব।

উৎপন্ন হইয়া পাপ ও পুণ্য উভয়েরই অতীত নির্ব্বাণ ধর্ম্মের অনুভূতি সম্পন্ন হয়।

(২২) ছয় নির্বেধ[১]-ভাগীয় সংজ্ঞাঃ অনিত্য-সংজ্ঞা, অনিত্যে দুঃখ সংজ্ঞা, দুঃখে অনাত্ম সংজ্ঞা, প্রহান-সংজ্ঞা, বিরাগ-সংজ্ঞা, নিরোধ-সংজ্ঞা।

জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হৎ সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই ছয় ধর্ম্ম সম্যকরূপে ব্যাখ্যাত হইয়াছে, সকলে একত্রে উহার সংগায়ন করিতে হইবে · দেব ও মনুষ্যের মঙ্গল ও হিতসাধক হয়।

৩। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অরহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক সাত ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইয়াছে, সকলে একত্র হইয়া উহার সংগায়ন করিতে হইবে ·দেব ও মনুষ্যের মঙ্গল ও হিতসাধক হয়। ঐ সাত ধর্ম্ম কি কি?

(১) সাত ধনঃ শ্রদ্ধা-ধন, শীল-ধন, হ্রী-ধন, ঔত্তপ্য[২]-ধন, শ্রুত-ধন, ত্যাগ-ধন, প্রজ্ঞা-ধন।

(২) সপ্ত সম্বোধ্যঙ্গঃ স্মৃতি, ধর্ম্মবিচয়, বীর্য্য, প্রীতি, প্রশ্রব্ধি, সমাধি, উপেক্ষা।

(৩) সপ্ত সমাধি-পরিষ্কার[৩]ঃ সম্যক-দৃষ্টি, সম্যক সংকল্প, সম্যক বাক্, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যায়াম, সম্যক স্মৃতি।

(৪) সপ্ত অসদ্ধর্ম্মঃ ভিক্ষু শ্রদ্ধাহীন, হ্রী-হীন, ঔত্তপ্য-হীন হন, অল্পশ্রুত, অলস, মূঢ়-স্মৃতি এবং দুষ্প্রজ্ঞ হন।

(৫) সপ্ত সদ্ধর্ম্মঃ ভিক্ষু শ্রদ্ধা, হ্রী, ঔত্তপ্য সমন্বিত হন, বহুশ্রুত আরব্ধ-বীর্য্য হন, উপস্থিত-স্মৃতি সম্পন্ন ও প্রজ্ঞাবান হন।

(৬) সপ্ত সৎপুরুষ-ধর্ম্মঃ ভিক্ষু, ধর্ম্মজ্ঞ, অর্থজ্ঞ, আত্মজ্ঞ, মাত্রাজ্ঞ, কালজ্ঞ, পরিষদজ্ঞ এবং পুদ্গলজ্ঞ হন।

---

১। অন্তর্দৃষ্টি।

২। বিচক্ষণতা।

৩। আবশ্যকীয় উপকরণ।

(৭) সাত নির্দ্দশ[১]-বস্তু: ভিক্ষু শিক্ষা গ্রহণে তীব্র অনুরাগ বিশিষ্ট হন, ভবিষ্যতে ও উহার গ্রহণে ঐরূপ মনোবিষ্টই হন। ধর্ম্মে অন্তর্দৃষ্টি লাভে, তৃষ্ণার দমনে, নির্জ্জন বাসে, বীর্য্যারম্ভে, স্মৃতি-কুশলতায়, দৃষ্টি প্রতিবোধে[২] ঐরূপই মনোভাব বিশিষ্ট হন।

(৮) সাত সংজ্ঞা: অনিত্য সংজ্ঞা, অনাত্ম সংজ্ঞা, অশুভ সংজ্ঞা, অমঙ্গল সংজ্ঞা, প্রহান সংজ্ঞা, বিরাগ সংজ্ঞা, নিরোধ সংজ্ঞা।

(৯) সাত বল: শ্রদ্ধা বল, বীর্য্য বল, হ্রী বল, ঔত্তপ্য বল, স্মৃতি বল, সমাধি বল, প্রজ্ঞা বল।

(১০) সাত বিজ্ঞান-স্থিতি[৩]: সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা নানারূপ দেহ সম্পন্ন এবং নানারূপ সংজ্ঞা সম্পন্ন, যথা কোন কোন মনুষ্য, দেবতা এবং বিনিপাতিক নিরয়বাসী। ইহাই প্রথম বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা নানারূপ দেহ সম্পন্ন কিন্তু একই রূপ সংজ্ঞা বিশিষ্ট, যথা—ব্রহ্মলোকবাসী দেবগণ যাঁহারা প্রথম ধ্যানের অনুশীলনে ঐস্থানে উৎপন্ন হইয়াছেন। ইহাই দ্বিতীয় বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা একইরূপ দেহ বিশিষ্ট কিন্তু নানারূপ সংজ্ঞা সম্পন্ন, যথা—আভাস্বর দেবগণ। ইহাই তৃতীয় বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ, বিদ্যমান যাঁহারা একই-রূপ দেহ ও সংজ্ঞা বিশিষ্ট, যথা—শুভ-কৃৎস্ন দেবগণ। ইহাই চতুর্থ বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা রূপ-সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া, প্রতিঘ-সংজ্ঞা বিনাশ করিয়া, নানাত্ব-সংজ্ঞার উদাসীন হইয়া "আকাশ অনন্ত" এই অনুভূতির সহিত 'আকাশ-অনন্ত-আয়তন' স্তরে গমন করিয়াছেন। ইহাই পঞ্চম বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা 'আকাশ-অনন্ত-আয়তন' সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া 'বিজ্ঞান অনন্ত' এই

---

১। পাঠান্তরে নির্দ্দশ। অরহত দিগের মধ্যে যাঁহারা অরহত্ব প্রাপ্তির দশ বৎসরের মধ্যে দেহত্যাগ করিতেন, তাঁহাদিগকে 'নির্দ্দশ' বলা হইত অর্থাৎ তাঁহাদের জন্য আর পুনরায় দশ বৎসর নাই। এই অর্থে এইস্থলে 'নির্দ্দশ' অরহত্বের অধিবচন।

২। সত্যের স্বপ্রত্যক্ষ জ্ঞানে।

৩। দীঘ নিকায়, দ্বিতীয় খণ্ড, ৬০ পৃঃ দ্রষ্টব্য।

অনুভূতিব সহিত 'বিজ্ঞান-অনন্ত-আযতন' স্তবে গমন কবিযাছেন। ইহাই ষষ্ঠ বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা 'বিজ্ঞান-অনন্ত-আযতন' সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা "কিছুই নাই" এই অনুভূতিব সহিত 'অকিঞ্চন আযতন' স্তবে গমন কবিযাছেন। ইহাই সপ্তম বিজ্ঞান-স্থিতি।

(১১) সাত পুদ্গল যাঁহাবা দক্ষিণেয্য: উভযভাগ-বিমুক্ত, প্রজ্ঞাবিমুক্ত, কাযানুদর্শী, দৃষ্টি-প্রাপ্ত, শ্রদ্ধা-বিমুক্ত, ধর্ম্মানুসাবী, শ্রদ্ধানুসাবী[১]।

(১২) সাত অনুশয[২]: কামবাগ, প্রতিঘ, মিথ্যা-দৃষ্টি, বিচিকিৎসা, মান, ভববাগ, অবিদ্যা।

(১৩) সাত সংযোজন: অনুনয, প্রতিঘ, মিথ্যা দৃষ্টি, বিচিকিৎসা, মান, ভববাগ, অবিদ্যা।

(১৪) যথাক্রমে উৎপন্ন বিবাদসমূহেব সমাধান ও শান্তিব নিমিত্ত সাত অধিকবণ-শমথ[৩]: সম্মুখ-বিনয দাতব্য, স্মৃতি-বিনয দাতব্য, অমূঢ-বিনয দাতব্য, অপবাধ স্বীকৃতিব উপব প্রতিষ্ঠিত অধিকবণ কার্য্যে পবিণত কবিতে হইবে, সঙ্ঘেব বহুজন কর্ত্তৃক উপস্থাপিত অধিকবণ, অবাধ্যেব নিমিত্ত অধিকবণ, তৃণাচ্ছাদিত কবণেব ন্যায অধিকবণ।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অবহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই সাত ধর্ম্ম সম্যকবূপে ব্যাখ্যাত হইযাছে। সকলে একত্রে উহাব সংগাযন কবিতে হইবে ..দেব ও মনুষ্যেব মঙ্গল ও হিতসাধক হয।

। দ্বিতীয ভাণবাব সমাপ্ত।

৩। ১। জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান, অবহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক আট ধর্ম্ম সম্যকবূপে ব্যাখ্যাত হইযাছে। সকলে একত্রে উহাব সংগাযন

---

১। সম্পসাদনীয সুত্রান্ত, পদচ্ছেদ সংখ্যা ৮ দ্রষ্টব্য।

২। ভ্রান্ত সংস্কাব, যাহা প্রচ্ছন্ন অবস্থায থাকে এবং যাহাব নাশ হয নাই।

৩। উত্থাপিত প্রশ্নেব সমাধান। বিনয পিটক, ১ম খণ্ড, দ্রষ্টব্য।

কবিতে হইবে···দেব ও মনুষ্যের মঙ্গল ও হিতসাধক হয়। ঐ আট ধর্ম্ম কি কি ?

(১) আট মিথ্যাত্ব ঃ মিথ্যা দৃষ্টি, মিথ্যা সংকল্প, মিথ্যা বাক্, মিথ্যা কর্ম্মান্ত, মিথ্যা আজীব, মিথ্যা ব্যাযাম, মিথ্যা স্মৃতি, মিথ্যা সমাধি।

(২) আট সম্যকত্ব ঃ সম্যক দৃষ্টি···সম্যক সমাধি।

(৩) আট দক্ষিণেয পুদ্গল ঃ স্রোতাপন্ন, স্রোতাপত্তি-ফল-প্রাপ্ত ; সকৃদাগামী, সকৃদাগামী-ফল-প্রাপ্ত ; অনাগামী, অনাগামী-ফল-প্রাপ্ত, অরহত, অরহত্ব-ফল-প্রাপ্ত।

(৪) আট আলস্যেব ভিত্তি ঃ ভিক্ষুব কবণীয কর্ত্তব্য আছে। তাঁহাব মনে এইবূপ হয—'আমাকে কর্ত্তব্য করিতে হইবে, কর্ত্তব্য কর্ম্ম কবিতে হইলে আমাব দেহ ক্লান্ত হইবে, তবে এইবাব শযন কবি।' তিনি শযন কবেন, অকৃতেব কবণার্থ, অসম্পাদিতেব সম্পাদনার্থ, অলব্ধেব লাভার্থ তিনি প্রযাস কবেন না। ইহাই প্রথম আলস্যেব ভিত্তি। পুনশ্চ, ভিক্ষুব কবণীয় কর্ত্তব্য আছে। তাঁহাব মনে এইবূপ হয—'আমি কর্ম্ম কবিযাছি, কর্ম্ম কবিতে গিযা আমাব দেহ ক্লান্ত হইযাছে, এইবাব আমি শযন কবি।' তিনি শযন কবেন, অকৃতেব কবণার্থ...প্রযাস কবেন না। ইহাই দ্বিতীয আলস্যেব ভিত্তি পুনশ্চ, ভিক্ষুকে পথ ভ্রমণ কবিতে হইবে। তাঁহাব মনে এইবূপ হয—'আমাকে পথ ভ্রমণ কবিতে হইবে, উহা কবিতে হইলে আমার দেহ ক্লান্ত হইবে, এইবার আমি শযন কবি।' তিনি শযন কবেন প্রযাস কবেন না। ইহা তৃতীয আলস্যেব ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু পথ ভ্রমণবত হইযাছেন। তাঁহার মনে এইরূপে হয—'আমি পথ গ্রমণ করিযাছি, এইরূপে আমাব দেহ ক্লান্ত হইযাছে, এইবাব আমি শযন কবি।' তিনি শযন করেন···প্রযাস করেন না। ইহা চতুর্থ আলস্যেব ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ করিয়া হীন অথবা প্রণীত ভোজ্য অপ্র্যাপ্তরূপে লাভ কবেন না। তাঁহাব মনে এইবূপ হয়—'আমি গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ কবিযা হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্তবূপে প্রাপ্ত হই নাই, আমাব দেহ ক্লান্ত ও অকর্ম্মণ্য হইযাছে, এইবাব আমি শয়ন করি।' তিনি শযন করেন...প্রয়াস কবেন না। ইহা পঞ্চম আলস্যেব ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু পূর্ব্বোক্তবূপে পিণ্ডার্থ ভ্রমণ কবিযা হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্তবূপে প্রাপ্ত হন,

তাঁহাব মনে এইবূপ হয—'আমি গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ কবিযা হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্ত পবিমাণে লাভ কবিযাছি, এইবূপে আমাব দেহ গুরুভাব এবং অকর্ম্মণ্য হইযাছে, এইবাব আমি শযন কবি।' তিনি শযন কবেন · প্রযাস কবেন না। ইহাই ষষ্ঠ আলস্যেব ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু অল্পমাত্র অসুস্থতা অনুভব কবেন। তাঁহাব মনে এইবূপ হয—আমি অল্পমাত্র অসুস্থতা অনুভব কবিতেছি, এই অবস্থায আমাব শযন কবা উচিত, এইবাব আমি শযন কবি।' তিনি শযন কবেন ·প্রযাস কবেন না। ইহা সপ্তম আলস্যেব ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু বোগমুক্ত হন, তিনি অনতিকাল পূর্ব্বে নিবামষ হইযাছেন। তাঁহাব মনে এইবূপ হয 'আমি বোগমুক্ত হইযাছি, অনতিকাল পূর্ব্বে নিবামষ হইযাছি, আমাব দেহ দুর্ব্বল ও অকর্ম্মণ্য, আমি শযন কবি।' তিনি শযন কবেন ·প্রযাস কবেন না। ইহা অষ্টম আলস্যেব ভিত্তি।

(৫) কোন বিশিষ্ট কর্ম্ম সম্পাদনেব আট ভিত্তি। ভিক্ষুব কর্ত্তব্য, কর্ম্ম আছে। তাঁহাব মনে এইবূপ হয—'আমাকে কর্ত্তব্য কর্ম্ম কবিতে হইবে, কিন্তু উহা কবিতে হইলে বুদ্ধদিগেব উপদেশে মনঃসংযোগ কবা আমাব পক্ষে সুকব হইবে না, আমি অপ্রাপ্তেব প্রাপ্তিব নিমিত্ত, অসম্পাদিতেব সম্পাদানার্থ, অলব্ধেব লাভার্থ বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহাই প্রথম ভিত্তি। পুনশ্চ, ভিক্ষুব কর্ত্তব্য কর্ম্ম আছে। তাঁহাব এইবূপ মনে হয—'আমি কর্ম্ম কবিযাছি, কিন্তু উহা কবিতে গিযা আমি বুদ্ধগণেব উপদেশে মনঃসংযোগ কবিতে পাবি নাই, আমি অপ্রাপ্তেব প্রাপ্তিব নিমিত্ত ·· বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহা দ্বিতীয ভিত্তি। পুনশ্চ, ভিক্ষুকে পথ ভ্রমণ কবিতে হইবে। তাঁহাব মনে এইবূপ হয—'আমাকে পথ ভ্রমণ কবিতে হইবে, উহা কবিতে হইলে বুদ্ধগণেব উপদেশে মনঃসংযোগ কবা আমাব পক্ষে সুকব হইবে না, আমি বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহা তৃতীয ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু পথ ভ্রমণে বত হন। তাঁহাব মনে এইবূপ হয—'আমি ভ্রমণ কবিযাছি, উহা কবিতে গিযা আমি বুদ্ধগণেব উপদেশে মনঃসংযোগ কবিতে পাবি নাই। আমি· বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহা চতুর্থ ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ কবিযা হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্তবূপে

প্রাপ্ত হন না। তাঁহাব মনে এইরূপ হয়—'আমি গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ কবিয়া হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্তরূপে প্রাপ্ত হই নাই, এইরূপে আমাব দেহ লঘু এবং কর্ম্মণ্য হইয়াছে, আমি...বীর্য্য প্রযোগ করিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহা পঞ্চম ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ কবিয়া হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্তরূপে প্রাপ্ত হন। তাঁহাব মনে এইরূপ হয—'আমি গ্রাম অথবা নিগমে পিণ্ডার্থ ভ্রমণ কবিযা হীন অথবা উৎকৃষ্ট ভোজ্য পর্য্যাপ্তরূপে প্রাপ্ত হইযাছি, এইরূপে আমাব দেহ বলসম্পন্ন এবং কর্ম্মণ্য হইযাছে, এইবার আমি ··বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহা ষষ্ঠ ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু অল্পমাত্র অসুস্থতা অনুভব কবেন। তাঁহাব মনে এইরূপ হয—'আমি অল্পমাত্র অসুস্থতা অনুভব কবিতেছি, কিন্তু আমাব অসুস্থতা বৃদ্ধিপ্রাপ্ত হইবাব সম্ভাবনা আছে, অতএব আমি বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রয়োগ কবেন। ইহা সপ্তম ভিত্তি। পুনশ্চ, ভিক্ষু বোগমুক্ত হন, তিনি অনতিকাল পূর্ব্বে নিবাময হইযাছেন। তাঁহার মনে এইরূপ হয—'আমি রোগমুক্ত হইয়াছি, অনতিকাল পূর্ব্বে নিবাময হইযাছি, কিন্তু রোগের পুনরাবির্ভাবের সম্ভাবনা আছে, অতএব আমি·· বীর্য্য প্রযোগ কবিব।' ঐ উদ্দেশ্যে তিনি বীর্য্য প্রযোগ কবেন। ইহা অষ্টম ভিত্তি।

(৬) আট দানেব ভিত্তি। স্বতঃপ্রবৃত্ত হইয়া দান কবা হয়। ভয হেতু দান কবা হয[1]। 'আমাকে দান করা হইয়াছে' এই হেতু দান কবা হয়। 'আমাকে দান কবিবে' এই হেতু দান কবা হয। 'দান কবিলে মঙ্গল হয' এই হেতু দান কবা হয। 'আমি পাক কবিতেছি, ইহাবা কবিতেছে না। পাকনিরত আমাব পক্ষে যাহাবা পাক কবিতেছে না তাহাদিগকে না দেওয়া অনুপযুক্ত' এই হেতু দান কবা হয। 'এই দান কবিবার নিমিত্ত আমার কল্যাণ কীর্ত্তিশব্দ উত্থিত হইবে' এই হেতু দান কবা হয। চিত্তের অলঙ্কাবরূপে চিত্তেব নির্ম্মলতাব জন্য দান কবা হয[2]।

(৭) দান হেতু আট প্রকাব পুনবুৎপত্তি। কেহ শ্রমণ অথবা ব্রাহ্মণ-

---

১। নিন্দা অথবা প্রতিফলের ভয়ে।

২। যেহেতু দান দাতা এবং গ্রাহক উভযেরই চিত্তকে শান্ত করে।

গণকে অন্ন, পান, বস্ত্র, যান, মালা-গন্ধ বিলেপন, শয্যা, আবাস, প্রদীপোপকরণসমূহ দান করেন। তিনি যাহা দান করেন তাহা পুনঃপ্রাপ্তির আশা পোষণ করেন। তিনি দেখেন ক্ষত্রিয় অথবা ব্রাহ্মণ অথবা গৃহপতি মহাশাল পঞ্চকাম গুণে সমর্পিত ও সমঙ্গীভূত হইয়া, উহাদের দ্বারা পরিবেষ্টিত হইয়া অবস্থান করিতেছেন। তাঁহার মনে এইরূপ হয়—'অহো! আমি যদি মরণান্তে দেহের বিনাশে ক্ষত্রিয় অথবা ব্রাহ্মণ অথবা গৃহপতি মহাশালরূপে জন্মলাভ করিতে পারি!' তিনি ঐ চিন্তায় লগ্ন হন, উহাতে প্রতিষ্ঠিত হন, উহারই অনুশীলন করেন। হীনার্থে চালিত উত্তমার্থে অভাবিত তাঁহার সেই চিত্ত পূর্বোক্ত প্রার্থিতরূপ জন্মেরই অনুকূল হয়। যাহা কথিত হইল তাহা কেবলমাত্র শীলবানদিগের প্রতিই প্রযোজ্য, দুঃশীলগণের প্রতি নহে। শীলবানদিগেরই চিত্ত সংকল্প শুদ্ধতার[১] নিমিত্ত সমৃদ্ধি লাভ করে। পুনশ্চ, কেহ শ্রমণ অথবা ব্রাহ্মণগণকে অন্ন, পান সমূহ দান করেন। তিনি যাহা দান করেন তাহা পুনঃপ্রাপ্তির আশা পোষণ করেন। তিনি এইরূপ শ্রবণ করেন—'চাতুর্মহারাজিক দেবগণ দীর্ঘায়ু বর্ণবান ও পরম সুখময় অবস্থা প্রাপ্ত হন।' তাঁহার মনে এইরূপ হয়—'অহো! আমি যদি মরণান্তে দেহের বিনাশে চাতুর্মহারাজিক দেবগণের মধ্যে জন্মলাভ করিতে পারি।' তিনি ঐ চিন্তায় লগ্ন হন, উহাতে প্রতিষ্ঠিত হন, উহারই অনুশীলন করেন। হীনার্থে চালিত উত্তমার্থে অভাবিত তাঁহার সেই চিত্ত ঐরূপ প্রার্থিত জন্মেরই অনুকূল হয়। যাহা কথিত হইল তাহা কেবলমাত্র শীলবানদিগের প্রতিই প্রযোজ্য, দুঃশীলগণের প্রতি নহে। শীলবানদিগেরই চিত্ত-সংকল্প শুদ্ধতার নিমিত্ত সমৃদ্ধি লাভ করে। পুনশ্চ, কেহ পূর্বোক্তরূপ দান করেন এবং পূর্বোক্তরূপ আশা পোষণ করেন। তিনি এইবার শ্রবণ করেন—'ত্রয়স্ত্রিংশ দেবগণ... যামদেবগণ· তুষিত দেবগণ...নির্মাণরতি দেবগণ পরনির্মিত-বশবর্তী-দেবগণ দীর্ঘায়ু বর্ণবান ও পরম সুখময় অবস্থা প্রাপ্ত হন।' তাঁহার মনে এইরূপ হয়—'অহো! আমি যদি মরণান্তে দেহের বিনাশে পরনির্মিত-বশবর্তী-দেবগণের মধ্যে জন্মলাভ করিতে পারি।' তিনি ঐ চিন্তায় লগ্ন হন, উহাতে প্রতিষ্ঠিত হন, উহারই অনুশীলন করেন। হীনার্থে চালিত উত্তমার্থে অভাবিত তাঁহার সেই চিত্ত ঐরূপ প্রার্থিত জন্মেরই অনুকূল হয়।

---

১। অর্থাৎ অবিমিশ্রতার নিমিত্ত।

যাহা কথিত হইল তাহা কেবলমাত্র শীলবানদিগেরই প্রতি প্রযোজ্য, দুঃশীলগণের প্রতি নহে। শীলবানদিগেরই চিত্ত-সংকল্প শুদ্ধতার নিমিত্ত সমৃদ্ধিলাভ করে। পুনশ্চ, কেহ উক্তরূপ দান করেন এবং উক্তরূপ আশা পোষণ করেন। তিনি এইরূপ শ্রবণ করেন—'ব্রহ্মকায়িক দেবগণ দীর্ঘায়ু বর্ণবান ও পরম সুখময় অবস্থা প্রাপ্ত হন।' তাঁহার মনে এইরূপ হয়—'অহো! আমি যদি মরণান্তে দেহের বিনাশে ব্রহ্মকায়িক দেবগণের মধ্যে জন্মলাভ করিতে পারি!' তিনি ঐ চিন্তায় লগ্ন হন, উহাতে প্রতিষ্ঠিত হন, উহারই অনুশীলন করেন। হীনার্থে চালিত উত্তমার্থে অভাবিত তাঁহার সেই চিত্ত ঐরূপ প্রার্থিত জন্মেরই অনুকূল হয়। যাহা কথিত হইল তাহা কেবল মাত্র শীলবানদিগেরই প্রতি প্রযোজ্য, দুঃশীলগণের প্রতি নহে, যাঁহারা বীতরাগ তাঁহাদের প্রতি প্রযোজ্য, যাঁহারা সরাগ তাঁহাদের প্রতি নহে। শীলবানদিগেরই চিত্ত-সংকল্প রাগহীনতার নিমিত্ত সমৃদ্ধিলাভ করে।

(৮) আট পরিষদ। ক্ষত্রিয়-পরিষদ, ব্রাহ্মণ-পরিষদ, গৃহপতি-পরিষদ, শ্রমণ-পরিষদ, চাতুর্ম্মহারাজিক-পরিষদ, ত্রয়স্ত্রিংশ-পরিষদ, মার-পরিষদ, ব্রহ্ম-পরিষদ।

(৯) আট লোকধর্ম্ম। লাভ, অলাভ, যশ, অযশ, নিন্দা, প্রশংসা, সুখ, দুঃখ।

(১০) আট অভিভূ-আয়তন[১]। কেহ অধ্যাত্মে রূপ-সংজ্ঞী হইয়া বাহিরে সুবর্ণ অথবা দুর্ব্বর্ণ রূপ ক্ষুদ্ররূপে দর্শন করেন, তিনি উহা অভিভূত করিয়া 'জানিতেছি, দেখিতেছি' এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা প্রথম অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে রূপ-সংজ্ঞী হইয়া বাহিরে সুবর্ণ অথবা দুর্ব্বর্ণ অপ্রমেয় রূপ দর্শন করেন, তিনি উহা অভিভূত করিয়া জানিতেছি, দেখিতেছি" এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা দ্বিতীয় অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে সুবর্ণ অথবা দুর্ব্বর্ণ রূপ ক্ষুদ্র-রূপে দর্শন করেন, তিনি উহা অভিভূত করিয়া "জানিতেছি, দেখিতেছি" এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা তৃতীয় অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে-অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে সুবর্ণ অথবা দুর্ব্বর্ণ অপ্রমেয় রূপ

১। 'আয়তন' শব্দে এ স্থলে ধ্যানোৎপাদন উল্লিখিত হইয়াছে।

দর্শন করেন, তিনি উহা অভিভূত করিয়া "জানিতেছি, দেখিতেছি", এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা চতুর্থ অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—নীল, নীলবর্ণ, নীল-নিদর্শন, নীলোভাস—যথা নীল, নীলবর্ণ, নীল-নিদর্শন, নীলোভাস সম্পন্ন উমা পুষ্প, অথবা উভয় দিক সম্মার্জ্জিত নীল, নীলবর্ণ, নীল-নিদর্শন, নীলোভাস বারাণসীর বস্ত্র—এইরূপ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—নীল, নীলবর্ণ, নীল-নিদর্শন, নীলোভাস, তিনি উহা অভিভূত করিয়া "জানিতেছি, দেখিতেছি" এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা পঞ্চম অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন · পীত, পীতবর্ণ, পীত-নিদর্শন, পীতোভাস—যথা পীত, পীতবর্ণ, পীত-নিদর্শন, পীতোভাস কর্ণিকার পুষ্প, অথবা উভয় দিক সম্মার্জ্জিত পীত, পীতবর্ণ, পীত-নিদর্শন, পীতোভাস বারাণসীর বস্ত্র—এইরূপ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—পীত, পীত-বর্ণ, পীত-নিদর্শন, পীতোভাস, তিনি উহা অভিভূত করিয়া "জানিতেছি, দেখিতেছি" এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা ষষ্ঠ অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—লোহিত, লোহিত-বর্ণ, লোহিত-নিদর্শন, লোহিতোভাস—যথা লোহিত, লোহিত-বর্ণ, লোহিত-নিদর্শন, লোহিতোভাস বন্ধুজীবক পুষ্প অথবা উভয়দিক সম্মার্জ্জিত লোহিত, লোহিত-বর্ণ, লোহিত-নিদর্শন, লোহিতোভাস বারাণসীর বস্ত্র—এইরূপ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—লোহিত, লোহিত-বর্ণ, লোহিত-নিদর্শন, লোহিতোভাস, তিনি উহা অভিভূত করিয়া "জানিতেছি, দেখিতেছি" এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা সপ্তম অভিভূ-আয়তন। কেহ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—শুভ্র, শুভ্র-বর্ণ, শুভ্র-নিদর্শন, শুভ্রোভাস—যথা শুভ্র, শুভ্র-বর্ণ, শুভ্র-নিদর্শন, শুভ্রোভাস ওষধি-তারকা, অথবা উভয়দিক সম্মার্জ্জিত শুভ্র, শুভ্র-বর্ণ, শুভ্র-নিদর্শন, শুভ্রোভাস বারাণসীর বস্ত্র—এইরূপ অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী হইয়া বাহিরে রূপ দর্শন করেন—শুভ্র, শুভ্র-বর্ণ, শুভ্র-নিদর্শন, শুভ্রোভাস, তিনি উহা অভিভূত করিয়া "জানিতেছি দেখিতেছি" এইরূপ সংজ্ঞা উৎপাদন করেন। ইহা অষ্টম অভিভূ-আয়তন।

(১১) আট বিমোক্ষ। রূপী রূপ দর্শন করে। ইহা প্রথম

বিমোক্ষ[১]। অধ্যাত্মে অরূপ-সংজ্ঞী বাহিবে রূপ দর্শন কবে। ইহা দ্বিতীয় বিমোক্ষ। 'সুন্দর'! এই চিন্তায অভিনিবিষ্ট হয। ইহা তৃতীয় বিমোক্ষ। রূপ-সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম করিযা, প্রতিঘ সংজ্ঞা বিনাশ করিয়া, নানাত্ব সংজ্ঞায় উদাসীন হইযা 'আকাশ-অনন্ত' এই অনুভূতিব সহিত আকাশ-অনন্ত-আযতন উপলব্ধি কবিযা বিহাব করে। ইহা চতুর্থ বিমোক্ষ। আকাশ-অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা 'বিজ্ঞান অনন্ত' এই অনুভূতিব সহিত বিজ্ঞান-অনন্ত-আযতন উপলব্ধি করিযা বিহাব কবে। ইহা পঞ্চম বিমোক্ষ। বিজ্ঞান-অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা 'কিছুই নাই' এই অনুভূতির সহিত আকিঞ্চন-আয়তন উপলব্ধি কবিযা বিহাব কবে। ইহা ষষ্ঠ বিমোক্ষ। আকিঞ্চনায়তন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা নৈবসংজ্ঞা নাসংজ্ঞা আয়তন উপলব্ধি কবিযা বিহার কবে। ইহা সপ্তম বিমোক্ষ। নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা সংজ্ঞা-বেদযিত-নিবোধ উপলব্ধি কবিয়া বিহাব কবে। ইহা অষ্টম বিমোক্ষ।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অবহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই আট ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইয়াছে। সকলে একত্রে উহার সংগাযন কবিতে হইবে···দেব ও মনুষ্যের হিতসাধক হয়।

২। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অরহত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক নয ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইয়াছে। সকলে একত্রে উহার সংগাযন কবিতে হইবে · দেব ও মনুষ্যেব হিতসাধক হয। ঐ নয ধর্ম্ম কি কি?

(১) নয শত্রুতাব ভিত্তি। 'আমার অনিষ্ট কবিযাছে' এইরূপে শত্রুতা পোষণ করে। 'আমাব অনিষ্ট কবিতেছে' এইরূপে শত্রুতা পোষণ কবে। 'আমাব অনিষ্ট কবিবে' এইরূপে শত্রুতা পোষণ কবে। 'আমার প্রিয ও প্রীতিব পাত্রেব অনিষ্ট করিযাছে অথবা কবিতেছে অথবা করিবে' এইরূপে শত্রুতা পোষণ করে।

(২) শত্রুতাব ভিত্তিব নয প্রকাব দমন। 'আমাব অনিষ্ট কবিয়াছে, কিন্তু এইরূপ চিন্তা পোষণ কবিয়া কি ফল লাভ হইবে?' এইরূপে শত্রুতা দমন কবে। 'আমাব অনিষ্ট করিতেছে, কিন্তু এইরূপ চিন্তা করিয়া কি ফল

১। দীঘ নিকায, দ্বিতীয় খণ্ড, ৬২ পৃঃ দ্রষ্টব্য।

লাভ হইবে ?' এইব্‌পে শত্র্‌তা দমন কবে। 'আমাব অনিষ্ট কবিবে, কিন্তু এইব্‌প চিন্তায কি ভল লাভ হইবে ?' এইব্‌পে শত্র্‌তা দমন কবে। 'আমাব প্রিয ও প্রীতিব পাত্রেব অনিষ্ট কবিযাছে অথবা কবিতেছে অথবা কবিবে, কিন্তু এইব্‌প চিন্তায কি ফল লাভ হইবে।' এইব্‌পে শত্র্‌তা দমন কবে।

(৩) নয সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা নানাব্‌প দেহসম্পন্ন এবং নানাব্‌প সংজ্ঞা সম্পন্ন, যথা কোন কোন মন্‌ষ্য, দেবতা এবং বিনিপাতিক (নিবযবাসী)। ইহা প্রথম সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা নানাব্‌প দেহ-সম্পন্ন কিন্তু একইব্‌প সংজ্ঞা বিশিষ্ট, যথা ব্রহ্মলোকবাসী দেবগণ যাঁহাবা প্রথম ধ্যানেব অন্‌শীলনে ঐস্থানে উৎপন্ন হইযাছেন। ইহা দ্বিতীয় সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা একইব্‌প দেহ বিশিষ্ট কিন্তু নানাব্‌প সংজ্ঞাসম্পন্ন, যথা —আভাস্বব দেবগণ। ইহা তৃতীয সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা একই ব্‌প দেহ ও সংজ্ঞা বিশিষ্ট, যথা শ্‌ভ-কৃৎস্ন দেবগণ। ইহা চতুর্থ সত্ত্বাবাস[১]। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাদেব সংজ্ঞা নাই, বেদনা নাই, যথা অসংজ্ঞ-সত্ত্ব দেবগণ। ইহা পঞ্চম সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা ব্‌প-সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা, প্রতিঘ-সংজ্ঞা বিনাশ কবিযা, নানাত্ব সংজ্ঞায উদাসীন হইয়া 'অনন্ত আকাশ' এই অন্‌ভূতিব সহিত আকাশ-অনন্ত-আযতন স্তবে উপনীত হন। ইহা ষষ্ঠ সত্ত্বাবাস। সত্ত্বগণ, বিদ্যমান যাঁহাবা আকাশ-অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা 'বিজ্ঞান অনন্ত' এই অন্‌ভূতিব সহিত বিজ্ঞান-অনন্ত-আযতন স্তবে উপনীত হন। ইহা সপ্তম সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা বিজ্ঞান অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা 'কিছ্‌ই নাই' এই অন্‌ভূতিব সহিত আকিঞ্চণ্য-আযতন স্তবে উপনীত হন। ইহা অষ্টম সত্ত্বাবাস। সত্ত্বগণ বিদ্যমান যাঁহাবা আকিঞ্চণ্য-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা 'নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা' আযতন স্তবে উপনীত হন। ইহা নবম সত্ত্বাবাস।

(৪) ব্রহ্মচর্য্য বাসেব নয অক্ষণ অসময। জগতে তথাগত অবহত সম্যক সম্ব্‌দ্ধেব আবির্ভাব হইযাছে, উপশম ও পবিনির্ব্বাণদাযী, সম্বোধগামী স্‌গত-প্রজ্ঞাপিত ধর্ম্ম উপদিষ্ট হইযাছে, কিন্তু এই প্‌ব্‌ষ ঐ সময নিবযে উৎপন্ন

১। উপবে ২।৩ (১০) এবং দ্বিতীয খণ্ডেব ৬০ পৃষ্ঠা দ্রষ্টব্য।

হইয়াছে। ব্রহ্মচর্য্য বাসের এই প্রথম অক্ষণ অসময়। পুনশ্চ, ঐরূপ সময় সে পশুযোনিতে উৎপন্ন হইয়াছে, ব্রহ্মচর্য্য বাসের এই দ্বিতীয় অক্ষণ অসময়! পুনশ্চ, ঐরূপ সময় সে প্রেতলোকে উৎপন্ন হইয়াছে—অসুর দেহ প্রাপ্ত হইয়াছে দীর্ঘায়ু হইয়া কোন দেবলোকে উৎপন্ন হইয়াছে···প্রত্যন্ত জনপদে জ্ঞানহীন ম্লেচ্ছদিগের মধ্যে পুনর্জন্ম লাভ করিয়াছে, যেখানে ভিক্ষু, ভিক্ষুণী, উপাসক, উপাসিকাদিগের গতি নাই। ব্রহ্মচর্য্য বাসের ইহা ষষ্ঠ অক্ষণ অসময়। পুনশ্চ, পূর্বোক্তরূপ সময়ে এই পুরুষ মধ্য দেশে জন্মগ্রহণ করিয়াছে, কিন্তু মিথ্যাদৃষ্টি ও বিপরীত দর্শন সম্পন্ন—দান নাই, যজ্ঞ নাই, হবন নাই, সুকৃতি দুষ্কৃতির ফল নাই' ইহলোক নাই, পরলোক নাই, মাতা-পিতা নাই, ঔপপাতিক সত্ত্ব নাই, পূর্ণতা প্রাপ্ত সম্যক্ দৃষ্টি-সম্পন্ন শ্রমণ-ব্রাহ্মণ নাই যাঁহারা ইহলোক ও পরলোক স্বয়ং জানিয়া ও সাক্ষাত করিয়া উহার প্রকাশ করেন।' ইহা ব্রহ্মচর্য্য বাসের সপ্তম অক্ষণ অসময়। পুনশ্চ, ঐরূপ সময়ে সে মধ্যদেশে পুনর্জন্ম লাভ করিয়া দুষ্প্রজ্ঞ, জড়, বধির ও মূক হইয়াছে, সুভাষিত অথবা দুর্ভাষিতের অর্থ গ্রহণ করিতে অক্ষম। ইহা ব্রহ্মচর্য্য বাসের অষ্টম অক্ষণ অসময়। পুনশ্চ, জগতে তথাগত অর্হত সম্যক সম্বুদ্ধের আবির্ভাব হয় নাই, উপশম ও পরিনির্ব্বাণ-দায়ী, সম্বোধগামী সুগত প্রজ্ঞাপিত ধর্ম্ম উপদিষ্ট হয় নাই: কিন্তু এই পুরুষ মধ্যদেশে পুনর্জন্ম গ্রহণ করিয়াছে, সে প্রজ্ঞাসম্পন্ন, জড়তা-হীন, সে বধির ও মূক নহে, সে সুভাষিত অথবা দুর্ভাষিতের অর্থ গ্রহণে সক্ষম। ইহা ব্রহ্মচর্য্য বাসের নবম অক্ষণ অসময়।

(৫) নয় অনুপূর্ব্ব-বিহার। ভিক্ষু কাম হইতে বিবিক্ত হইয়া, অকুশল ধর্ম্ম হইতে বিবিক্ত হইয়া, সবিতর্ক সবিচার বিবেকজ প্রীতিসুখ মণ্ডিত প্রথম ধ্যান লাভ করিয়া বিহার করেন। বিতর্ক-বিচারের উপশমে···দ্বিতীয় ধ্যান···তৃতীয় ধ্যান...চতুর্থ ধ্যান লাভ করিয়া বিহার করেন[১]। রূপ-সংজ্ঞাকে সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া, প্রতিঘ-সংজ্ঞা বিনাশ করিয়া, নানাত্ব-সংজ্ঞায় উদাসীন হইয়া 'আকাশ অনন্ত' এই অনুভূতির সহিত আকাশ অনন্ত-আয়তন উপলব্ধি করিয়া বিহার করেন। আকাশ-অনন্ত-আয়তন সর্ব্বতোভাবে অতিক্রম করিয়া 'বিজ্ঞান অনন্ত' এই অনুভূতির সহিত বিজ্ঞান-অনন্ত-আয়তন

১। উপরে।

উপলব্ধি কবিযা বিহাব কবেন। বিজ্ঞান অনন্ত-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা 'কিছুই নাই' এই অনুভূতিব সহিত অকিঞ্চন-আযতন উপলব্ধি কবিযা বিহাব কবেন। অকিঞ্চন-আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা আযতন উপলব্ধি কবিযা বিহাব কবেন। নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা আযতন সর্ব্বতোভাবে অতিক্রম কবিযা সংজ্ঞা-বেদযিত নিবোধ উপলব্ধি কবিযা বিহাব কবেন[১]।

(৬) নয অনুপূর্ব্ব নিবোধ। যাঁহাবা প্রথম ধ্যানে উপনীত তাঁহাদেব কাম সংজ্ঞা নিবুদ্ধ হয। যাঁহাবা দ্বিতীয ধ্যানে উপনীত তাঁহাদেব বিতর্ক-বিচাব নিবুদ্ধ হয। যাঁহাবা তৃতীয ধ্যানে উপনীত তাঁহাদেব প্রীতি নিবুদ্ধ হয। যাঁহাবা চতুর্থ ধ্যানে উপনীত তাঁহাদেব আশ্বাস প্রশ্বাস নিবুদ্ধ হয। যাঁহাবা আকাশ-অনন্ত-আযতন স্তবে উপনীত তাঁহাদেব বূপ-সংজ্ঞা নিবুদ্ধ হয। যাঁহাবা বিজ্ঞান-অনন্ত-আযতন স্তবে উপনীত তাঁহাদেব আকাশ-অনন্ত-আযতন সংজ্ঞা নিবুদ্ধ হয। যাঁহাবা অকিঞ্চন-আযতন স্তবে উপনীত তাঁহাদেব বিজ্ঞান-অনন্ত-আযতন সংজ্ঞা নিবুদ্ধ হয। যাঁহাবা নৈবসংজ্ঞা-নাসংজ্ঞা আযতন স্তবে উপনীত তাঁহাদেব অকিঞ্চন আযতন সংজ্ঞা নিবুদ্ধ হয। যাঁহাবা সংজ্ঞা বেদযিত নিবোধ স্তবে উপনীত তাঁহাদেব সংজ্ঞা ও বেদনা উভযই নিবুদ্ধ হয।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই নয ধর্ম্ম সম্যকবূপে আখ্যাত হইযাছে। সকলে একত্রে উহাব সংগাযন কবিতে হইবে দেব ও মনুষ্যেব হিতসাধক হয।

৩। বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক দশ ধর্ম্ম সম্যকবূপে আখ্যাত হইযাছে। সকলে একত্রে উহাব সংগাযন কবিতে হইবে…দেব ও মনুষ্যেব হিতসাধক হয। ঐ দশ ধর্ম্ম কি কি?

(১) দশ নাথ-কবণ[২] ধর্ম্ম। ভিক্ষু শীলবান এবং প্রাতিমোক্ষ-সংবব[৩]-

১। ১১। (৪) পদচ্ছেদ দ্রষ্টব্য।

২। উপবে ৩। ১। (১১) পদচ্ছেদ দ্রষ্টব্য।

৩। বক্ষণ বিধাযক। ৩ বিনয পিটকে উক্ত ভিক্ষুদিগেব পালনীয় সংযম বিধি।

সংবৃত হইয়া বিহার করেন, আচার-গোচর সম্পন্ন এবং অনুমাত্র পাপে ভয়-দর্শী হইয়া শিক্ষাপদসমূহ গ্রহণপূর্ব্বক উহাদের পালন শিক্ষা করেন। ইহা নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু বহুশ্রুত, শ্রুতধর এবং শ্রুত-সঞ্চয় সম্পন্ন হন। যে সকল ধর্ম্মের প্রারম্ভ কল্যাণময়, মধ্য কল্যাণময়, অন্ত কল্যাণময়, যাহা অর্থ ও শব্দ সম্পদপূর্ণ, সর্ব্বাঙ্গীন পূর্ণতা প্রাপ্ত বিশুদ্ধ ব্রহ্মচর্য্যের প্রকাশক, ঐ সকল ধর্ম্মে তিনি বহুশ্রুত হন, উহাদিগকে ধারণ করেন, আবৃত্তি দ্বারা অনুক্ষণ উহাদের অনুশীলন করেন, উহাতে একাগ্রচিত্ত হন এবং সূক্ষ্ম দৃষ্টি দ্বারা উহাদের অন্তরে প্রবেশ করেন। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু চরিত্রবানের মিত্র সহায় এবং ঘনিষ্ঠ বন্ধু হন। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু সুবচ, বিনয়ানুকূল ধর্ম্ম সমন্বিত, সহিষ্ণু অনুশাসনী গ্রহণে নিপুণ হন। ইহাও নাথকরণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু সব্রহ্মচারীগণের বিবিধ কর্ত্তব্যে দক্ষ ও অনলস হন, ঐ সকলের পালন প্রণালীর মীমাংসা করণে সক্ষম হন, কর্ম্ম সম্পাদনে এবং সুব্যবস্থাকরণে সক্ষম হন। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, তিনি ধর্ম্ম ও ধর্ম্মালাপে অনুরক্ত হন এবং অভিধর্ম্ম ও অভিবিনয়ে বিপুল প্রীতিলাভ করেন। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু যে কোন প্রকার চীবর, পিণ্ডপাত, বাসস্থান এবং পীড়াকালের ঔষধ ও পথ্যে সন্তুষ্ট হন। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু অকুশল ধর্ম্মের পরিহারের নিমিত্ত, কুশল ধর্ম্ম লাভের নিমিত্ত বীর্য্য-সম্পন্ন হন, তিনি কুশল ধর্ম্মসমূহে আস্থাবান ও দৃঢ়পরাক্রম হন, কখনই ভার-নিক্ষেপ করেন না। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু স্মৃতিসম্পন্ন হন, তিনি শ্রেষ্ঠ স্মৃতি-প্রাখর্য্য সমন্বিত হইয়া বহু পূর্ব্বে কথিত অথবা কৃতের স্মরণ করেন। ইহাও নাথ-করণ ধর্ম্ম। পুনশ্চ, ভিক্ষু প্রজ্ঞাবান হন, বস্তুসমূহের উৎপত্তি ও বিনাশের জ্ঞান সমন্বিত হন, আর্য্য, তীক্ষ্ণ, সম্যক দুঃখ-ক্ষয়-প্রগামিণী প্রজ্ঞা সমন্বিত হন। ইহাও নাথ-করণ ধর্ম্ম।

(২) দশ কৃৎস্ন[১] আয়তন। কেহ ঊর্দ্ধ, অধঃ, তির্য্যক দিক অদ্বিতীয়, অপ্রমেয় পৃথিবী-কৃৎস্ন রূপে অনুভব করে · তেজ-কৃৎস্ন রূপে অনুভব করে

১। 'সকল' অর্থে। ধ্যানোৎপত্তির নিমিত্ত গৃহীত কর্ম্মস্থানের অবলম্বন। উহা সাধারণতঃ দশ প্রকার: পৃথিবী, জল, তেজ, বায়ু, নীল, পীত, লোহিত, শুভ্র, আকাশ, বিজ্ঞান।

…নীল কৃৎস্ন রূপে—পীত কৃৎস্ন রূপে লোহিত কৃৎস্ন রূপে শুভ্র কৃৎস্ন রূপে . আকাশ কৃৎস্ন রূপে ..বিজ্ঞান কৃৎস্ন রূপে অনুভব করে।

(৩) দশ অকুশল কর্ম্মপথ ঃ প্রাণাতিপাত, অদত্তের গ্রহণ, ব্যভিচার, মৃষা-বাদ, পিশুন বাক্য, কর্কশ বাক্য, তুচ্ছ প্রলাপ, অভিধ্যা, ব্যাপাদ, মিথ্যাদৃষ্টি।

(৪) দশ কুশল কর্ম্মপথ ঃ প্রাণাতিপাত হইতে বিরতি, অদত্তের গ্রহণ হইতে বিরতি, ব্যভিচার হইতে বিরতি, মৃষাবাদ হইতে বিরতি, পিশুন বাক্য হইতে বিরতি, কর্কশ বাক্য হইতে বিরতি, তুচ্ছ প্রলাপ হইতে বিরতি, অনভিধ্যা, অব্যাপাদ, সম্যক্ দৃষ্টি।

(৫) দশ আর্য্য বাস ঃ ভিক্ষু পঞ্চাঙ্গ-বিপ্রহীন হন, ষড়ঙ্গ-যুক্ত হন, একারক্ষ হন, চতুর্ব্বিধ আশ্রয়[১] সমন্বিত হন, সাম্প্রদায়িক মতামত ত্যাগী হন, সম্পূর্ণরূপে বাসনামুক্ত হন, অনাবিল-সংকল্প হন, প্রশ্রব্ধ-কায়-সংস্কার হন, সুবিমুক্ত-চিত্ত ও সুবিমুক্ত-প্রজ্ঞ হন। ভিক্ষু কিরূপে পঞ্চাঙ্গ-বিপ্রহীন হন? তিনি কামছন্দ, ব্যাপাদ, স্ত্যানমিদ্ধ, ঔদ্ধত্য-কৌকৃত্য এবং বিচিকিৎসা পরিহার করেন। এইরূপে তিনি পঞ্চাঙ্গ-বিপ্রহীন হন। ভিক্ষু কিরূপে ষড়ঙ্গ-যুক্ত হন? তিনি চক্ষু দ্বারা রূপ দর্শন করিয়া সুমনা অথবা দুর্ম্মনা হন না, তিনি উপেক্ষা, স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া বিহার করেন। শ্রোত্র দ্বারা শব্দ শ্রবণ করিয়া…ঘ্রাণ দ্বারা গন্ধ আঘ্রাণ করিয়া…জিহ্বার দ্বারা রস আস্বাদন করিয়া কায় দ্বারা স্প্রষ্টব্য স্পর্শ করিয়া. .মন দ্বারা ধর্ম্ম বিজ্ঞাত হইয়া সুমনা অথবা দুর্ম্মনা হন না, তিনি উপেক্ষা, স্মৃতি ও সম্প্রজ্ঞান সমন্বিত হইয়া বিহার করেন। এইরূপে ভিক্ষু ষড়ঙ্গ-যুক্ত হন। কিরূপে ভিক্ষু একারক্ষ হন? ভিক্ষু স্মৃতি রক্ষিত চিত্ত সমন্বিত হন। এইরূপে তিনি একারক্ষ হন। কিরূপে ভিক্ষু চতুর্ব্বিধ আশ্রয় সমন্বিত হন? ভিক্ষু সম্যক বিচারান্তে বস্তু বিশেষের সেবা করেন, ঐরূপে বস্তু বিশেষ স্বীকার করিয়া লন, বস্তু বিশেষ বর্জ্জন করেন, বস্তু বিশেষ দমন করেন। এইরূপে ভিক্ষু চতুর্ব্বিধ আশ্রয় সমন্বিত হন। কিরূপে ভিক্ষু সাম্প্রদায়িক মতামত ত্যাগী হন? শ্রমণ ও ব্রাহ্মণগণের সর্ব্ব প্রকার সাম্প্রদায়িক মতামত ভিক্ষু কর্ত্তৃক দূরীভূত হয়, উদ্গীর্ণ হয়, মুক্ত হয়, লুপ্ত হয়, পরিবর্জ্জিত হয়। এইরূপে ভিক্ষু সাম্প্রদায়িক মতামত ত্যাগী হন। কিরূপে ভিক্ষু সর্ব্ব

---

১। উপরে বর্ণিত চারি ধর্ম্মের সং (৮) দ্রষ্টব্য।

বাসনা হইতে মুক্ত হন? ভিক্ষুর কামেষণা ও ভবেষণা পরিত্যক্ত হয়, ব্রহ্মচর্য্যেষণা* শান্ত হয়[১]। এইরূপে ভিক্ষু সর্ব্বাসনা হইতে মুক্ত হন। কিরূপে ভিক্ষু অনাবিল-সংকল্প হন? ভিক্ষুর কাম-সংকল্প পরিত্যক্ত হয়, ব্যাপাদ ও বিহিংসা-সংকল্প পরিত্যক্ত হয়। এইরূপে ভিক্ষু অনাবিল-সংকল্প হন। ভিক্ষু কিরূপে প্রশ্রব্ধ-কায় সংস্কার হন? ভিক্ষু সুখ ও দুঃখ উভয়ই বর্জ্জন করিয়া, পূর্ব্বেই সৌমনস্য-দৌর্ম্মনস্যের তিরোভাব সাধন করিয়া, না-দুঃখ না-সুখ রূপ উপেক্ষা ও স্মৃতি দ্বারা পরিশুদ্ধ চিত্তে চতুর্থ ধ্যান লাভ করিয়া বিরাজ করেন। এইরূপে ভিক্ষু প্রশ্রব্ধ-কায়-সংস্কার হন। কিরূপে ভিক্ষু সুবিমুক্ত-চিত্ত হন? ভিক্ষুর চিত্ত রাগ হইতে বিমুক্ত হয়, দ্বেষ হইতে বিমুক্ত হয়, মোহ হইতে বিমুক্ত হয়। ভিক্ষু এইরূপে সুবিমুক্ত-চিত্ত হন। কিরূপে ভিক্ষু সুবিমুক্ত-প্রজ্ঞ হন? ভিক্ষু অবগত হন যে, তাঁহার রাগ, দ্বেষ, ও মোহ পরিত্যক্ত, উচ্ছিন্ন-মূল, ভিত্তিচ্যুত তালবৃক্ষ-সম, অস্তিত্ব-হীন এবং পুনরায় উৎপত্তির অযোগ্য হইয়াছে। এই-রূপে ভিক্ষু সুবিমুক্ত-প্রজ্ঞ হন।

(৬) দশ অশৈক্ষ্য ধর্ম্ম: সম্যক দৃষ্টি, সম্যক সংকল্প, সম্যক বাক্, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যায়াম, সম্যক স্মৃতি, সম্যক সমাধি, সম্যক জ্ঞান (অন্তর্দৃষ্টি), সম্যক বিমুক্তি।

বন্ধুগণ, জ্ঞান ও দর্শন সম্পন্ন ভগবান অর্হত সম্যক সম্বুদ্ধ কর্ত্তৃক এই দশ ধর্ম্ম সম্যকরূপে আখ্যাত হইয়াছে। সকলে একত্রে উহার সংগায়ণ করিতে হইবে · দেব ও মনুষ্যের হিত সাধক হয়।

৪। অনন্তর ভগবান আসন হইতে উত্থান করিয়া আয়ুষ্মান সারিপুত্রকে সম্বোধন করিলেন—"সারিপুত্র, সাধু, সাধু। তুমি উত্তমরূপে ভিক্ষুগণকে সংগীতি পর্য্যায় কহিয়াছ।'

সারিপুত্র এইরূপ কহিয়াছিলেন। ভগবান উহার অনুমোদন করিয়াছিলেন। আনন্দিত চিত্তে ভিক্ষুগণ সারিপুত্রের বাক্যের অভিনন্দন করিলেন।

। সংগীতি সূত্রান্ত সমাপ্ত।

---

* মৃত্যু ও তৎপরবর্ত্তী অবস্থা সম্বন্ধে অনুসন্ধান—যথা আত্মা, উহার আদি, স্বভাব এবং অন্ত।

উপরে ১। ১৩। ত্রয়াত্মক ধর্ম্ম (২২) দ্রষ্টব্য।

## ৩৪। দসূত্তর সুত্রান্ত

আমি এইবূপ শ্রবণ কবিষাছি।

১। ১। এক সময ভগবান চম্পায গর্গবা পুষ্কবিণীব তীবে পঞ্চ শত ভিক্ষু সমন্বিত বৃহৎ ভিক্ষু সঙ্ঘেব সহিত অবস্থান কবিতেছিলেন। তথায আয়ুষ্মান সাবিপুত্র ভিক্ষুগণকে সম্বোধন কবিলেন, 'বন্ধু ভিক্ষুগণ।' প্রত্যুত্তবে ভিক্ষুগণ কহিলেন, 'আয়ুষ্মান।' তখন সাবিপুত্র কহিলেন ঃ

'নির্ব্বাণ প্রাপ্তিব নিমিত্ত, দুঃখেব অন্তকবণেব
নিমিত্ত, সর্ব্ব সংযোজন হইতে মুক্তিব নিমিত্ত
আমি দশোত্তব ধর্ম্ম কহিব।'

২। বন্ধুগণ, এক ধর্ম্ম[১] বহু উপকাবী, এক ধর্ম্ম ভাবিতব্য, এক ধর্ম্ম জ্ঞাতব্য, এক ধর্ম্ম পবিত্যজ্য, এক ধর্ম্ম হীন-ভাগীয[২], এক ধর্ম্ম বিশেষ-ভাগীয[৩], এক ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য[৪], এক ধর্ম্ম উৎপাদনীয, এক ধর্ম্ম অভিজ্ঞেয, এক ধর্ম্ম সাক্ষাত কবণীয।

(১) কোন্ এক ধর্ম্ম বহু উপকাবী? কুশল ধর্ম্মে অপ্রমাদ। ইহা এক ধর্ম্ম যাহা বহু উপকাবী।

(২) কোন্ এক ধর্ম্ম ভাবিতব্য? কায-গতা-স্মৃতি[৫] যাহা সুখ বেদনাব অনুকুল। ইহা এক ধর্ম্ম যাহা ভাবিতব্য।

(৩) কোন এক ধর্ম্ম যাহা জ্ঞাতব্য? আস্রবযুক্ত উপাদানীয স্পর্শ। ইহা এক ধর্ম্ম যাহা জ্ঞাতব্য।

(৪) কোন্ এক ধর্ম্ম যাহা পবিত্যজ্য? অহঙ্কাব। ইহা এক ধর্ম্ম যাহা পবিত্যজ্য।

(৫) কোন্ এক ধর্ম্ম যাহা হান-ভাগীয? বিশৃঙ্খল চিন্তা[৬]। ইহা এক ধর্ম্ম যাহা-হান-ভাগীয।

---

১। ধর্ম—মনেব সম্মুখে উপস্থিত যে কোন বিষয়। ২। অনিষ্টকব, এস্থলে যাহা উন্মার্গগামিতা ও অবিদ্যাব অনুকূল। ৩। যাহা প্রতিষ্ঠা অথবা আধ্যাত্মিক উন্নতিব অনুকূল। ৪। যাহাব মধ্যে প্রবেশ কবা কঠিন। ৫। সর্ব্ববস্তুব অনিত্যতাব উপলব্ধি।

৬। অনিত্যে নিত্য সংজ্ঞাব আবোপ ইত্যাদি।

(৬) কোন্ এক ধর্ম্ম যাহা বিশেষ ভাগীয় ? সুশৃঙ্খল চিন্তা। ইহা এক ধর্ম্ম যাহা বিশেষ-ভাগীয়।

(৭) কোন্ এক ধর্ম্ম যাহা দুষ্প্রতিবেধ্য ? আনন্তরিক চিত্ত-সমাধি[১]। ইহা এক ধর্ম্ম যাহা দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ এক ধর্ম্ম উৎপাদনীয় ? অকোপ্য জ্ঞান[২]। ইহা এক ধর্ম্ম যাহা উৎপাদনীয়।

(৯) কোন্ এক ধর্ম্ম অভিজ্ঞেয় ? সর্ব্বপ্রাণী আহারোপরি[৩] স্থিত। ইহা এক ধর্ম্ম যাহা অভিজ্ঞেয়।

(১০) কোন্ এক ধর্ম্ম সাক্ষাৎ করণীয় ? অকোপ্য চিত্ত-বিমুক্তি। ইহা এক ধর্ম্ম যাহা সাক্ষাৎ করণীয়।

তথাগত[৪] কর্ত্তৃক অভিসম্বুদ্ধ এই দশ ধর্ম্ম—যাহা ভূত, তথ্য, এইরূপ, অবিতথ, নিশ্চিত।

৩। দুই ধর্ম্ম বহু উপকারী, দুই ধর্ম্ম ভাবিতব্য, দুই ধর্ম্ম জ্ঞাতব্য, দুই ধর্ম্ম পরিত্যজ্য, দুই ধর্ম্ম হান-ভাগীয়, দুই ধর্ম্ম বিশেষ-ভাগীয়, দুই ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য, দুই ধর্ম্ম উৎপাদনীয়, দুই ধর্ম্ম অভিজ্ঞেয়, দুই ধর্ম্ম সাক্ষাৎ করণীয়।

(১) কোন্ দুই ধর্ম্ম বহু উপকারী ? স্মৃতি ও সম্প্রজ্ঞান। এই দুই ধর্ম্ম বহু উপকারী।

(২) কোন্ দুই ধর্ম্ম ভাবিতব্য ? শমথ ও বিপশ্যনা। এই দুই ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ দুই ধর্ম্ম জ্ঞাতব্য ? নাম ও রূপ। এই দুই ধর্ম্ম জ্ঞাতব্য।

---

১। যেরূপ চিত্ত-সমাধির উৎপত্তি এবং ঐ উৎপত্তির জ্ঞানের মধ্যে সময়ের ব্যবধান নাই।

২। অটল চিত্ত-বিমুক্তির জ্ঞান।

৩। উপরে সংগীত সূত্রান্ত, পদচ্ছেদ সং ৮ দ্রষ্টব্য। আহার চতুর্ব্বিধ :— কবলিঙ্কার, স্পর্শ, মনোসঞ্চেতনা এবং বিজ্ঞান।

৪। বোধি-বৃক্ষমূলে বুদ্ধ।

(৪) কোন্ দুই ধর্ম্ম পরিত্যাজ্য? অবিদ্যা ও ভব-তৃষ্ণা। এই দুই ধর্ম্ম পরিত্যাজ্য।

(৫) কোন্ দুই ধর্ম্ম হান-ভাগীয়? অবাধ্যতা এবং পাপ-মিত্রতা। এই দুই ধর্ম্ম হান-ভাগীয়।

(৬) কোন্ দুই ধর্ম্ম বিশেষ-ভাগীয়? কোমলতা ও কল্যাণ-মিত্রতা। এই দুই ধর্ম্ম বিশেষ-ভাগীয়।

(৭) কোন্ দুই ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য? যাহা সত্ত্বগণের সংক্লেশের হেতু ও প্রত্যয় এবং যাহা সত্ত্বগণের বিশুদ্ধির হেতু ও প্রত্যয়। এই দুই ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ দুই ধর্ম্ম উৎপাদনীয়? ক্ষয়ে জ্ঞান ও অনুৎপাদে জ্ঞান। এই দুই ধর্ম্ম উৎপাদনীয়।

(৯) কোন্ দুই ধর্ম্ম অভিজ্ঞেয়? দুই ধাতু—সংস্কৃত এবং অসংস্কৃত[১]। এই দুই ধর্ম্ম অভিজ্ঞেয়।

(১০) কোন্ দুই ধর্ম্ম সাক্ষাৎকরণীয়? বিদ্যা[২] ও বিমুক্তি। এই দুই ধর্ম্ম সাক্ষাৎকরণীয়।

তথাগত কর্ত্তৃক অভিসম্বুদ্ধ এই বিংশ ধর্ম্ম যাহা ভূত, তথ্য, এইরূপ, অবিতথ, নিশ্চিত।

৪। তিন ধর্ম্ম বহু উপকারী, তিন ধর্ম্ম ভাবিতব্য তিন ধর্ম্ম সাক্ষাৎকরণীয়।

(১) কোন্ তিন ধর্ম্ম বহু উপকারী? সৎপুরুষের সাহচর্য্য, সদ্ধর্ম্ম শ্রবণ, ধর্ম্মানুযায়ী আচরণ। এই তিন ধর্ম্ম বহু উপকারী।

(২) কোন্ তিন ধর্ম্ম ভাবিতব্য? সবিতর্ক সবিচার সমাধি, অবিতর্ক বিচার মাত্র সমাধি, অবিতর্ক অবিচার সমাধি। এই তিন ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ তিন ধর্ম্ম পরিজ্ঞেয়? তিন বেদনা—সুখ বেদনা, দুঃখ বেদনা, অদুঃখ-অসুখ বেদনা। এই তিন ধর্ম্ম পরিজ্ঞেয়।

---

১। সংস্কৃত—পঞ্চস্কন্ধ, অসংস্কৃত—নির্ব্বাণ।

২। উপরে সংগীতি সূত্রান্ত, পদচ্ছেদ সং ১০ (৫৮) দ্রষ্টব্য।

(৪) কোন্ তিন ধর্ম্ম পরিত্যজ্য ? ত্রিবিধ তৃষ্ণা—কাম-তৃষ্ণা, ভব-তৃষ্ণা, বিভব-তৃষ্ণা। এই তিন ধর্ম্ম পরিত্যজ্য।

(৫) কোন্ তিন ধর্ম্ম হান-ভাগীয় ? তিন অকুশল-মূল—লোভ, দ্বেষ ও মোহ। এই তিন ধর্ম্ম হান-ভাগীয।

(৬) কোন্ তিন ধর্ম্ম বিশেষ-ভাগীয ? তিন কুশল মূল—লোভহীনতা, দ্বেষ-হীনতা ও মোহ-হীনতা। এই তিন ধর্ম্ম বিশেষ ভাগীয়।

(৭) কোন্ তিন ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য ? তিন নিঃসবণীয় ধাতু—নৈষ্কাম্য অর্থাৎ কামভোগ হইতে মুক্তি ; আরূপ্য অর্থাৎ রূপ হইতে নিষ্কৃতি ; যাহা কিছু ভূত, সংস্কৃত, প্রতীত্য-সমুৎপন্ন তাহাব নিবোধজনিত মুক্তি। এই তিন ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ তিন ধর্ম্ম উৎপাদনীয ? অতীত, ভবিষ্যৎ এবং প্রত্যুৎপন্নেব জ্ঞান। এই তিন ধর্ম্ম উৎপাদনীয।

(৯) কোন্ তিন ধর্ম্ম অভিজ্ঞেয ? তিন ধাতু—কাম ধাতু, রূপ-ধাতু, অরূপ-ধাতু[১]। এই তিন ধর্ম্ম অভিজ্ঞেয।

(১০) কোন্ তিন ধর্ম্ম সাক্ষাৎকবণীয ? ত্রিবিধ বিদ্যা—পূর্ব্বেনিবাস অনুস্মৃতি, সত্ত্বগণেব চ্যুতি ও উৎপত্তি, আস্রব সমূহেব ক্ষয। এই তিন ধর্ম্ম সাক্ষাৎকবণীয।

তথাগত কর্ত্তৃক অভিসম্বুদ্ধ এই ত্রিংশ ধর্ম্ম—যাহা ভূত, তথ্য, এইরূপ, অবিতথ, নিশ্চিত।

৫। চাবি ধর্ম্ম বহু উপকারী, চাবি ধর্ম্ম ভাবিতব্য—চারি ধর্ম্ম সাক্ষাৎকবণীয়।

(১) কোন চাবি ধর্ম্ম বহু উপকারী ? চারি চক্র[২]—প্রতিরূপ দেশে বাস, সৎপুরুষের সংসর্গ, সম্যক আত্ম-প্রণিধান, অতীতেব সুকৃতি।

---

১। ত্রিবিধ অস্তিত্ব।

২। চাবি চক্র—বুদ্ধঘোষের মতে চক্র পাঁচ প্রকার : দারু চক্র যাহা শকটে ব্যবহৃত হয, বত্ন চক্র, ধর্ম্ম চক্র, চাবি-ঈর্য্যাপথ (-উত্থান, ভ্রমণ, উপবেশন, শযন ), সম্পত্তি ( সিদ্ধি ) চক্র যাহা এই স্থানে উল্লিখিত হইযাছে।

(২) কোন্ চারি ধর্ম্ম ভাবিতব্য ? চারি স্মৃতি-প্রস্থান—ভিক্ষু এই শাসনে কায়ে কায়ানুপশ্যী হইয়া, উদ্দীপনা, সম্প্রজ্ঞান ও স্মৃতি সম্পন্ন হইয়া লোকসুলভ অভিধ্যা দৌর্ম্মনস্য বিদূরিত করিয়া বিহার করেন, বেদনায়…চিত্তে…ধর্ম্মে ধর্ম্মানুপশ্যী হইয়া উদ্দীপনা বিদূরিত করিয়া বিহার করেন[১]। এই চারি ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ চারি ধর্ম্ম—জ্ঞাতব্য ? চারি আহার—কবলিঙ্কার আহার, স্থূল অথবা সূক্ষ্ম, স্পর্শ আহার যাহা দ্বিতীয়, মনোসঞ্চেতনা যাহা তৃতীয়, বিজ্ঞান যাহা চতুর্থ[২]। এই চারি ধর্ম্ম জ্ঞাতব্য।

(৪) কোন্ চারি ধর্ম্ম পরিত্যাজ্য ? চারি প্লাবন। কাম, ভব, দৃষ্টি ও অবিদ্যা। এই চারি ধর্ম্ম পরিত্যাজ্য।

(৫) কোন্ চারি ধর্ম্ম হান-ভাগীয ? চারি যোগ—কাম, ভব, দৃষ্টি ও অবিদ্যা। এই চারি ধর্ম্ম হান-ভাগীয।'

(৬) কোন্ চারি ধর্ম্ম বিশেষ-ভাগীয ? চারি বিসংযোগ—কাম বিসংযোগ, ভব বিসংযোগ, দৃষ্টি-বিসংযোগ, অবিদ্যা বিসংযোগ, এই চারি ধর্ম্ম বিশেষ-ভাগীয।

(৭) কোন্ চারি ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য ? চারি সমাধি—হান-ভাগীয সমাধি, স্থিতি-ভাগীয সমাধি, বিশেষ-ভাগীয সমাধি, নির্ব্বেধ-ভাগীয সমাধি। এই চারি ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ চারি ধর্ম্ম উৎপাদনীয ? চারি জ্ঞান[৩]—ধর্ম্মে জ্ঞান অন্বয়ে জ্ঞান, পরিচ্ছেদে জ্ঞান, সম্মতি জ্ঞান। এই চারি ধর্ম্ম উৎপাদনীয।

(৯) কোন্ চারি ধর্ম্ম অভিজ্ঞেয ? চারি আর্য্যসত্য : দুঃখ, দুঃখ-সমুদয, দুঃখ-নিরোধ এবং দুঃখ-নিরোধগামী মার্গ। এই চারি ধর্ম্ম অভিজ্ঞেয।

(১০) কোন্ চারি ধর্ম্ম সাক্ষাৎ করণীয ? চারি শ্রামণ্য ফল : স্রোতাপত্তি-ফল, সকৃদাগামী-ফল, অনাগামী-ফল, অরহত্ব ফল। এই চারি ধর্ম্ম সাক্ষাৎ করণীয।

---

১। দ্বিতীয খণ্ড—২৫৯ পৃঃ দ্রষ্টব্য।

২। উপরে সংগীতি সূত্রান্ত—১।১১ (১৭) চারি আহার দ্রষ্টব্য।

৩। উপরে সংগীতি সূত্রান্ত—১। ১১ (১১) চারি জ্ঞান দ্রষ্টব্য।

তথাগত কর্ত্তৃক অভিসম্বুদ্ধ এই চত্বারিংশ ধর্ম্ম ভূত, তথ্য, এইরূপ অবিতথ, নিশ্চিত।

৬। পঞ্চ ধর্ম্ম বহু উপকারী, পঞ্চ ধর্ম্ম ভাবিতব্য ··পঞ্চ ধর্ম্ম সাক্ষাৎ করণীয়।

(১) কোন্ কোন্ পঞ্চ ধর্ম্ম বহু উপকারী? পঞ্চ প্রধানীয় অঙ্গ: ভিক্ষু শ্রদ্ধাবান হন···ইত্যাদি।[১] এই পঞ্চ ধর্ম্ম বহু উপকাবী।

(২) কোন্ কোন্ পঞ্চ ধর্ম্ম ভাবিতব্য? পঞ্চাঙ্গিক সম্যক সমাধি: প্রীতির স্ফুরণ, সুখ-স্ফুরণ, চিত্ত-স্ফুবণ, আলোক-স্ফুরণ, প্রত্যবেক্ষণ নিমিত্ত। এই পঞ্চ ধর্ম্ম ভাবিতব্য।[২]

(৩) কোন্ পঞ্চ ধর্ম্ম জ্ঞাতব্য? পঞ্চ উপাদান স্কন্ধ,—যথা রূপ উপাদান স্কন্ধ, বেদনা, সংজ্ঞা, সংস্কার, বিজ্ঞান উপাদান স্কন্ধ। এই পঞ্চ ধর্ম্ম জ্ঞাতব্য।

(৪) কোন্ পঞ্চ ধর্ম্ম পবিত্যজা? পঞ্চ নীবরণ:—কামচ্ছন্দ, ব্যাপাদ, স্ত্যান-মিদ্ধ, ঔদ্ধত্য-কৌকৃত্য, বিচিকিৎসা এই পঞ্চ ধর্ম্ম পরিত্যজ্য।

(৫) কোন্ পঞ্চ ধর্ম্ম হান-ভাগীয? চিত্তের পঞ্চ অন্তরায়: ভিক্ষু শাস্তার প্রতি সংশয· (উপবে সংগীতি সুত্রান্ত, ২। ১। (১৯) পদচ্ছেদ দ্রষ্টব্য)। এই পঞ্চ ধর্ম্ম হান-ভাগীয।

(৬) কোন পঞ্চ ধর্ম্ম বিশেষ ভাগীয? পঞ্চ ইন্দ্রিয: শ্রদ্ধা-ইন্দ্রিয, বীর্য্য-ইন্দ্রিয়, স্মৃতি-ইন্দ্রিয, সমাধি-ইন্দ্রিয়, প্রজ্ঞা-ইন্দ্রিয। এই পঞ্চ ধর্ম্ম বিশেষ-ভাগীয়।

(৭) কোন্ পঞ্চ ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য? পঞ্চ নিঃসরণীয ধাতু: ভিক্ষু যখন অভিনিবেশ সহকারে পার্থিব ভোগ সমূহকে নিবীক্ষণ কবেন···(উপবে সংগীতি সুত্রান্ত, ২। ১। (২৪) পদচ্ছেদ দ্রষ্টব্য।)

---

১। উপবে সংগীতি সূত্রান্ত—২। ১। (১৬) পদচ্ছেদ দ্রষ্টব্য।

২। প্রথমটী প্রথম ও দ্বিতীয ধ্যানে অন্তর্দ্দৃষ্টির বিকাশ; দ্বিতীযটী প্রথম তিন ধ্যানে অন্তর্দ্দৃষ্টির বিকাশ। তৃতীযটী পরচিত্ত-জ্ঞান রূপ অন্তর্দ্দৃষ্টিব বিকাশ। চতুর্থ দিব্যদৃষ্টির প্রকাশক। পঞ্চম ধ্যান সমাপ্তির পববর্ত্তী অন্তর্দ্দৃষ্টি প্রকাশক।

(৮) কোন্ পঞ্চ ধর্ম্ম উৎপাদনীয ? পঞ্চাঙ্গিক সম্যক সমাধি। [উপরে (২) দ্রষ্টব্য।] 'এই সমাধি বর্ত্তমানে সুখময এবং ভবিষ্যতে সুখ-বিপাক-সম্পন্ন' এইরূপ সহজাত জ্ঞানের উৎপত্তি হয। 'এই সমাধি আর্য্য ও নিরামিষ' (নিষ্কাম) এইরূপ সহজাত জ্ঞানের উৎপত্তি হয। 'এই সমাধি অ-কাপুরুষ[১]-সেবিত' এই সহজাত জ্ঞানের উৎপত্তি হয। 'এই সমাধি স্থির, প্রণীত, শান্তিলব্ধ, একাগ্রতা-প্রাপ্ত, সংস্কার দ্বারা অপ্রতিবদ্ধ' এইরূপ সহজাত জ্ঞানের উৎপত্তি হয। 'আমি স্মৃতি-সমন্বিত হইযা এই সমাধিতে উপনীত হইব, উহা হইতে উত্থান করিব' এইরূপ সহজাত জ্ঞানের উৎপত্তি হয। এই পঞ্চ ধর্ম্ম উৎপাদনীয।

(৯) কোন্ পঞ্চ ধর্ম্ম অভিজ্ঞেয ? পঞ্চ বিমুক্তি-আযতন। ভিক্ষুকে শাস্তা অথবা কোন গুরুস্থানীয সব্রহ্মচারী ধর্ম্মোপদেশ দান করেন [উপরে সংগীতি সুত্রান্ত, ২। ১। (২৫) পদচ্ছেদ দ্রষ্টব্য।] এই পঞ্চ ধর্ম্ম অভিজ্ঞেয।

(১০) কোন্ পঞ্চ ধর্ম্ম সাক্ষাৎ করণীয ? পঞ্চ ধর্ম্ম-স্কন্ধ: শীল, সমাধি, প্রজ্ঞা, বিমুক্তি, বিমুক্তি-জ্ঞান-দর্শন[২]। এই পঞ্চ ধর্ম্ম সাক্ষাৎ করণীয।

তথাগত কর্ত্তৃক সম্যকরূপে অভিসম্বুদ্ধ এই পঞ্চাশৎ ধর্ম্ম ভূত, তথ্য, এইরূপ, অবিতথ, নিশ্চিত।

৭। ছয ধর্ম্ম বহু উপকারী, ছয় ধর্ম্ম ভাবিতব্য…ছয ধর্ম্ম সাক্ষাৎ করণীয।

(১) কোন্ ছয ধর্ম্ম বহু উপকারী ? ছয ভ্রাত্রীয জীবন যাপন: সব্রহ্মচারীগণের প্রতি ভিক্ষুর[৩] এই ছয ধর্ম্ম বহু উপকারী।

(২) কোন্ ছয ধর্ম্ম ভাবিতব্য ? ছয অনুস্মৃতি-স্থান: বুদ্ধানুস্মৃতি, ধর্ম্মানুস্মৃতি, শীলানুস্মৃতি, ত্যাগানুস্মৃতি, দেবতানুস্মৃতি[৪]। এই ছয ধর্ম্ম ভাবিতব্য।

---

১। অকাপুরুষ—যথা বুদ্ধগণ, মহাপুরুষগণ, ইত্যাদি।

২। সংগীতি সূত্রান্ত, ১। ১১ (২৫) পদচ্ছেদ দ্রষ্টব্য।

৩। সংগীতি সূত্রান্ত—২। ২। (১৪) পদচ্ছেদ দ্রষ্টব্য।

৪। সংগীতি সূত্রান্ত—২। ২। (১৯) পদচ্ছেদ দ্রষ্টব্য।

(৩) কোন্ ছয ধর্ম্ম জ্ঞাতব্য ? ছয আধ্যাত্মিক আয়তন[১] ঃ চক্ষু-আযতন, শ্রোত্র-আয়তন, ঘ্রাণ-আযতন, জিহ্বা-আয়তন, কায-আযতন, মন-আযতন। এই ছয ধর্ম্ম জ্ঞাতব্য।

(৪) কোন্ ছয ধর্ম্ম পরিত্যজ্য ? ছয তৃষ্ণা-কায় ঃ রূপ-তৃষ্ণা, শব্দ-তৃষ্ণা, গন্ধ-তৃষ্ণা, রস-তৃষ্ণা, স্প্রষ্টব্য-তৃষ্ণা, ধর্ম্ম-তৃষ্ণা। এই ছয ধর্ম্ম পবিত্যজ্য।

(৫) কোন্ ছয ধর্ম্ম হান-ভাগীয় ? ছয অগৌবব ঃ ভিক্ষু শাস্তাব প্রতি ভক্তিহীন হইযা···ঔদ্ধত্য সহকাবে বিহাব কবেন। ধর্ম্মে, সঙ্ঘে, শিক্ষায়, অপ্রমাদে, স্বাগত সম্ভাষণে ঐরূপ ভাবাপন্ন হইযা বিহাব করেন[২]। এই ছয ধর্ম্ম হান ভাগীয।

(৬) কোন্ ছয ধর্ম্ম বিশেষ-ভাগীয ? ছয গৌবব[৩] ঃ ভিক্ষু শাস্তার প্রতি ভক্তিপূর্ণ হইযা ঔদ্ধত্য-হীন হইয়া···সঙ্ঘে·· শিক্ষায়···অপ্রমাদে, স্বাগত সম্ভাষণে ঐরূপ ভাবাপন্ন হইয়া বিহাব কবেন। এই ছয় ধর্ম্ম বিশেষ-ভাগীয়।

(৭) কোন্ ছয ধর্ম্ম দুস্প্রতিবেধ্য ? ছয নিঃস্মরণীয় ধাতু। ভিক্ষু এইরূপ কহিতে পাবেন—'মৈত্রী হইতে উৎপন্ন আমাব চিত্ত-বিমুক্তি বিকশিত[৪] ·· এই ছয় ধর্ম্ম দুস্প্রতিবেধ্য।

(৮) কোন ছয ধর্ম্ম উৎপাদনীয় ? ছয় সতত বিহাব। ভিক্ষু চক্ষু দ্বাবা রূপ দর্শন করিযা সুমনা অথবা দুর্ম্মনা হন না[৫]··। এই ছয ধর্ম্ম উৎপাদনীয়।

(৯) কোন্ ছয় ধর্ম্ম অভিজ্ঞেয ? ছয় অনুত্তবীয ঃ দর্শন-অনুত্তবীয় ···অনুস্মৃতি-অনুত্তবীয[৬]। এই ছয ধর্ম্ম অভিজ্ঞেয।

---

১। সংগীতি সূত্রান্ত—২। ২। (১) পদচ্ছেদ দ্রষ্টব্য।
২। সংগীতি সূত্রান্ত—২। ২। (৯) পদচ্ছেদ দ্রষ্টব্য।
৩। সংগীতি সূত্রান্ত—২। ২। (১০) পদচ্ছেদ দ্রষ্টব্য।
৪। সংগীতি সূত্রান্ত—২। ২ (১৭) পদচ্ছেদ দ্রষ্টব্য।
৫। সংগীতি সূত্রান্ত—২। ২ (২০) পদচ্ছেদ দ্রষ্টব্য।
৬। সংগীতি সূত্রান্ত—২। ২ (১৮) পদচ্ছেদ দ্রষ্টব্য।

(১০) কোন্ ছয় ধর্ম্ম সাক্ষাৎ করণীয়? ছয় অভিজ্ঞা। ভিক্ষু বহুবিধ ঋদ্ধি প্রাপ্ত হন সশরীরে ব্রহ্মলোক পর্য্যন্ত গমন করেন[১]ঃ তিনি দিব্য বিশুদ্ধ অলৌকিক শ্রোত্র দ্বারা দূরস্থ ও নিকটস্থ দৈব ও মনুষ্য উভয় শব্দই শ্রবণ করেন ঃ তিনি স্বচিত্ত দ্বারা অপর সত্ত্বগণের অপর মনুষ্যগণের চিত্ত জানিতে পারেন—সরাগ চিত্তকে অবিমুক্ত চিত্তকে অবিমুক্ত রূপে জানিতে পারেন[২] ঃ তিনি অনেক বিধ পূর্ব্বজন্ম স্মরণ করেন,—এক জন্ম, দুই জন্ম এইরূপে বহু পূর্ব্বজন্ম এবং ঐ সকলের পূর্ণ বিবরণ স্মরণ করেন[৬] ঃ তিনি বিশুদ্ধ লোকাতীত দিব্য চক্ষু দ্বারা…কর্ম্মানুযায়ী গতিপ্রাপ্ত সত্ত্বগণকে জানিতে পারেন ঃ আস্রব সমূহের ক্ষয় হেতু এই জগতেই অনাশ্রব চিত্ত-বিমুক্তি ও প্রজ্ঞা-বিমুক্তি স্বয়ং জ্ঞাত, উপলব্ধ ও প্রাপ্ত হইয়া বিহার করেন। এই ছয় ধর্ম্ম সাক্ষাৎ করণীয়[৩]।

তথাগত কর্ত্তৃক সম্যকরূপে অভিসম্বুদ্ধ এই ষষ্টি ধর্ম্ম ভূত, তথ্য এইরূপ অবিতথ, নিশ্চিত।

৮। সাত ধর্ম্ম বহু উপকারী, সাত ধর্ম্ম ভাবিতব্য—সাত ধর্ম্ম সাক্ষাৎ করণীয়।

(১) কোন্ সাত ধর্ম্ম বহু উপকারী? সপ্তধন—শ্রদ্ধা-ধন, শীল-ধন, হ্রী-ধন, ঔত্তাপ্য-ধন, শ্রুত-ধন, ত্যাগ-ধন, প্রজ্ঞা-ধন[৪]। এই সাত ধর্ম্ম বহু উপকারী।

(২) কোন্ সাত ধর্ম্ম ভাবিতব্য? সপ্ত বোধ্যঙ্গ—স্মৃতি, ধর্ম্ম-বিচয়, বীর্য্য, প্রীতি, প্রশ্রব্ধি, সমাধি, উপেক্ষা। এই সাত ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ সাত ধর্ম্ম জ্ঞাতব্য? সপ্ত-বিজ্ঞান-স্থিতি। সত্ত্বগণ বিদ্যমান যাঁহারা নানারূপ দেহ সম্পন্ন এবং নানারূপ সংজ্ঞা সম্পন্ন[৫]—এই সাত ধর্ম্ম জ্ঞাতব্য।

---

১। ১ম খণ্ড—৮৫ পৃঃ—৮৭ সং পদচ্ছেদ দ্রষ্টব্য।
২। প্রথম খণ্ড—৮৬-৮৭ পৃঃ—৮৯-৯৩ পদচ্ছেদ দ্রষ্টব্য।
৩। প্রথম খণ্ড—৮৮ পৃঃ—৯৩ পদচ্ছেদ দ্রষ্টব্য।
৪। প্রথম খণ্ড—৮৯ পৃঃ—৯৫ পদচ্ছেদ দ্রষ্টব্য।
৬। সংগীতি সূত্রান্ত—২। ৩। (১) দ্রষ্টব্য।
৭। সংগীতি সূত্রান্ত—২। ৩। (১০) দ্রষ্টব্য।

(৪) কোন্ সাত ধর্ম্ম পরিত্যজ্য ? সাত অনুশয়—কাম-রাগ, প্রতিঘ, মিথ্যা দৃষ্টি, বিচিকিৎসা, মান, ভব-রাগ, অবিদ্যা[১]। এই সাত ধর্ম্ম পরিত্যজ্য।

(৫) কোন্ সাত ধর্ম্ম হান-ভাগীয ? সাত অসদ্ধর্ম্ম। ভিক্ষু শ্রদ্ধা-হীন, হ্রী-হীন, ঔত্তাপ্য-হীন হন ; অল্প-শ্রুত, অলস, মূঢ়-স্মৃতি এবং দুষ্প্রজ্ঞ হন[২]। এই সাত ধর্ম্ম হীন-ভাগীয।

(৬) কোন সাত ধর্ম্ম বিশেষ-ভাগীয় ? সাত সদ্ধর্ম্ম—ভিক্ষু শ্রদ্ধা, হ্রী, ঔত্তাপ্য সমন্বিত হন, বহু-শ্রুত ও আরব্ধ-বীর্য্য হন, উপস্থিত-স্মৃতি সম্পন্ন ও প্রজ্ঞাবান হন[৩]। এই সাত ধর্ম্ম বিশেষ-ভাগীয।

(৭) কোন্ সাত ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য ? সাত সৎপুরুষ-ধর্ম্ম। ভিক্ষু ধর্ম্মজ্ঞ, অর্থজ্ঞ, আত্মজ্ঞ, মাত্রাজ্ঞ, কালজ্ঞ, পরিষদজ্ঞ এবং পুদ্গলজ্ঞ হন[৪]। এই সাত ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ সাত ধর্ম্ম উৎপাদনীয ? সাত সংজ্ঞা—অনিত্য-সংজ্ঞা, অনাত্ম-সংজ্ঞা, অশুভ-সংজ্ঞা, অমঙ্গল-সংজ্ঞা, প্রহান-সংজ্ঞা বিরাগ-সংজ্ঞা, নিরোধ-সংজ্ঞা[৫]। এই সাত ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৯) কোন্ সাত ধর্ম্ম অভিজ্ঞেয ? সাত নির্দ্দেশ বস্তুঃ—ভিক্ষু শিক্ষা গ্রহণে তীব্র অনুরাগ বিশিষ্ট হন[৬]—। এই সাত ধর্ম্ম অভিজ্ঞেয।

(১০) কোন্ সাত ধর্ম্ম সাক্ষাৎ করণীয ? সাত ক্ষীণাস্রব-বল। ক্ষীণাস্রব ভিক্ষুর নিকট সর্ব্ব সংস্কারের অনিত্যতা সম্যক প্রজ্ঞা দ্বারা যথারূপ সুদৃষ্ট হয়। ইহা ক্ষীণাস্রব ভিক্ষুর বল স্বরূপ, যে বল হেতু তিনি 'আমার আস্রবসমূহ বিনষ্ট' এইরূপ আস্রবক্ষযের জ্ঞানে উপনীত হন। পুনশ্চ, অনাস্রব ভিক্ষুর নিকট অগ্নিকুণ্ড-সম কামসমূহ সম্যক প্রজ্ঞা দ্বারা যথারূপ

---

১। সংগীতি সূত্রান্ত—২। ৩। (১২) দ্রষ্টব্য।
২। সংগীতি সূত্রান্ত—২। ৩। (৪) দ্রষ্টব্য।
৩। সংগীতি সূত্রান্ত—২। ৩। (৫) দ্রষ্টব্য।
৪। সংগীতি সূত্রান্ত—২। ৩। (৬) দ্রষ্টব্য।
৫। সংগীতি সূত্রান্ত—২। ৩। (৮) দ্রষ্টব্য।
৬। সংগীতি সূত্রান্ত—২। ৩। (৭) দ্রষ্টব্য।

সুদৃষ্ট হয়—পুনশ্চ, ক্ষীণাস্রব ভিক্ষুর চিত্ত বিবেকগামী, বিবেক-প্রবণ, বিবেক-প্রাগ্‌ভার, বিবেকস্থ, নৈষ্কাম্যাভিরত সম্পূর্ণরূপে আস্রবস্থানীয় সর্ব্ব ধর্ম্মের অতীত হয়…উপনীত হন। পুনশ্চ, ক্ষীণাস্রব ভিক্ষু কর্ত্তৃক চারি স্মৃতি-প্রস্থান ভাবিত হয়, সুভাবিত হয় উপনীত হন। পুনশ্চ ক্ষীণাস্রব ভিক্ষুর পঞ্চ ইন্দ্রিয় ভাবিত হয়, সুভাবিত হয়…উপনীত হন, পুনশ্চ, ক্ষীণাস্রব ভিক্ষুর সপ্ত বোধ্যঙ্গ ভাবিত হয়, সুভাবিত হয়—উপনীত হন। পুনশ্চ, ক্ষীণাস্রব ভিক্ষুর আর্য্য আষ্টাঙ্গিক মার্গ ভাবিত হয়, সুভাবিত হয় উপনীত হন। এই সাত ধর্ম্ম সাক্ষাৎ করণীয় ?

তথাগত কর্ত্তৃক সম্যক রূপে অভিসম্বুদ্ধ এই সপ্ততি ধর্ম্ম ভূত, তথ্য এইরূপ অবিতথ, নিশ্চিত।

। প্রথম ভাণবার সমাপ্ত ।

২। ১। আট ধর্ম্ম বহু উপকারী—আট ধর্ম্ম সাক্ষাৎ করণীয়।

(১) কোন আট ধর্ম্ম বহু উপকারী ? আদি ব্রহ্মচর্য্য সম্বন্ধীয় অপ্রাপ্ত প্রজ্ঞার প্রাপ্তি, প্রাপ্তির বৃদ্ধি, বিপুলতা, ভাবনা এবং পূর্ণতার অনুকূল আট হেতু ও আট প্রত্যয়। বন্ধুগণ, কেহ শাস্তা অথবা গুরুস্থানীয় অপর কোন সব্রহ্মচারীর নিকট অবস্থান করেন, যাহাতে তিনি তীব্র হ্রী-ঔত্তাপ্য, প্রেম ও গৌরবে প্রতিষ্ঠিত হন। ইহা প্রথম হেতু, প্রথম প্রত্যয়। ঐ অবস্থায় তিনি সময়ে সময়ে তাঁহাদের নিকট গমন করিয়া প্রশ্ন জিজ্ঞাসা করেন, অনুসন্ধান করেন—'ভন্তে, ইহা কিরূপ ? ইহার অর্থ কি ?' আয়ুষ্মানগণ উত্তরে যাহা অপ্রকাশিত তাহা প্রকাশ করেন, অসবলকে সবল করেন, অনেক প্রকার সংশয় জনক বিষয়ে সংশয় দূর করেন। ইহা দ্বিতীয় হেতু, দ্বিতীয় প্রত্যয়। ঐ ধর্ম্ম শ্রবণ করিয়া তিনি বিশুদ্ধ দেহে ও মনে উহা পালন করেন। ইহা তৃতীয় হেতু, তৃতীয় প্রত্যয়। পুনশ্চ, ভিক্ষু শীলবান হন, তিনি প্রাতি-মোক্ষ-সংযম দ্বারা সংযত হইয়া বিহার করেন, আচার-গোচর সম্পন্ন হইয়া

অনুমাত্র পাপে ভয়দর্শী হইয়া শিক্ষাপদসমূহ গ্রহণ পূর্ব্বক উহাতে শিক্ষিত হন। ইহা চতুর্থ হেতু, চতুর্থ প্রত্যয়। পুনশ্চ, ভিক্ষু বহু-শ্রুত, শ্রুত-ধর এবং শ্রুত-সন্নিচয় হন, যে সকল ধর্ম্ম আদিতে কল্যাণময, মধ্যে কল্যাণময; অন্তে কল্যাণময়, যাহা অর্থ ও ব্যঞ্জন সম্পন্ন যাহা সর্ব্বাঙ্গীন পূর্ণতা প্রাপ্ত ও বিশুদ্ধ ব্রহ্মচর্য্যের প্রকাশক ঐ সকল ধর্ম্মে বহু-শ্রুত হন, উহাদের ধারক হন, ঐ সকল ধর্ম্ম আবৃত্তি দ্বাবা তৎকর্ত্তৃক সুরক্ষিত হয, তিনি ঐ সকলে একাগ্র-চিত্ত হন এবং অন্তর্দৃষ্টি দ্বারা উহাতে গভীর ভাবে প্রবেশ করেন। ইহা পঞ্চম হেতু, পঞ্চম প্রত্যয়। পুনশ্চ, ভিক্ষু অকুশল ধর্ম্ম সমূহের দূরীকরণের নিমিত্ত কুশল ধর্ম্ম সমূহের উৎপাদনেব নিমিত্ত আবদ্ধ-বীর্য্য, অবিচলিত, দৃঢ় পরাক্রমশালী এবং কুশল ধর্ম্ম সমূহে অচ্যুত হইয়া বিহাব করেন। ইহা ষষ্ঠ হেতু, ষষ্ঠ প্রত্যয়। পুনশ্চ, ভিক্ষু স্মৃতি-মান হন, শ্রেষ্ঠ স্মৃতি ও প্রজ্ঞা সম্পন্ন হন, বহু পূর্ব্বে কৃত এবং ভাষিতের স্মরণ করেন, অনুস্মরণ করেন। ইহা সপ্তম হেতু, সপ্তম প্রত্যয়। পুনশ্চ, ভিক্ষু পঞ্চ উপাদান স্কন্ধে উদয়-ব্যয-দর্শী হইযা বিহাব করেন—'ইহা রূপ, ইহা রূপেব সমুদয়, ইহা রূপের বিলয়, ইহা বেদনা—ইহা সংস্কাব—ইহা বিজ্ঞান, ইহা বিজ্ঞানের সমুদয়, ইহা বিজ্ঞানেব বিলয।' ইহা অষ্টম হেতু, অষ্টম প্রত্যয। এই আট ধর্ম্ম বহু উপকাবী।

(২) কোন্ আট ধর্ম্ম ভাবিতব্য? আর্য্য অষ্টাঙ্গিক মার্গ যথা—সম্যক দৃষ্টি, সম্যক সংকল্প, সম্যক বাক, সম্যক কর্ম্মান্ত, সম্যক আজীব, সম্যক ব্যাযাম, সম্যক স্মৃতি, সম্যক সমাধি। এই আট ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ আট ধর্ম্ম জ্ঞাতব্য? আট লোকধর্ম্ম—লাভ, অলাভ, অযশ, যশ, নিন্দা, প্রশংসা, সুখ, দুঃখ। এই আট ধর্ম্ম জ্ঞাতব্য।

(৪) কোন্ আট ধর্ম্ম পরিত্যজ্য? অষ্ট মিথ্যাত্বঃ মিথ্যা দৃষ্টি, মিথ্যা সংকল্প, মিথ্যা বাক্, মিথ্যা কর্ম্মান্ত, মিথ্যা আজীব, মিথ্যা ব্যাযাম, মিথ্যা স্মৃতি, মিথ্যা সমাধি।

(৫) কোন্ আট ধর্ম্ম হান-ভাগীয? আট আলস্যেব ভিত্তি[১]ঃ ভিক্ষুর করণীয় কর্ত্তব্য আছে—এই আট ধর্ম্ম হান-ভাগীয়।

---

১। সংগীতি সূত্রান্ত—৪। ১। (৪) দ্রষ্টব্য।

(৬) কোন্ আট ধর্ম্ম বিশেষ-ভাগীয ? কোন বিশিষ্ট কর্ম্ম সম্পাদনের্ আট ভিত্তি[১]—এই আট ধর্ম্ম বিশেষ-ভাগীয।

(৭) কোন্ আট ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য ? ব্রহ্মচর্য্য বাসের আট অক্ষণ অসময[২]—এই আট ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ আট ধর্ম্ম উৎপাদনীয ? আট মহাপুরুষ-বিতর্ক।—'এই ধর্ম্ম যিনি অল্পেচ্ছ তাঁহার জন্য, যিনি মহেচ্ছ তাঁহার জন্য নহে, যিনি সন্তুষ্ট তাঁহার জন্য, যিনি অসন্তুষ্ট তাঁহার জন্য নহে; প্রবিবিক্তের জন্য, সঙ্গ প্রিয়ের জন্য নহে, যিনি আরব্ধ-বীর্য্য তাঁহার জন্য, অলসের জন্য নহে; যিনি প্রত্যুৎপন্নমতি তাঁহার জন্য, যিনি মূঢ়-স্মৃতি তাঁহার জন্য নহে, যিনি সমাহিত তাঁহার জন্য, অসমাহিতের জন্য নহে, প্রজ্ঞাবানের জন্য, প্রজ্ঞাহীনের জন্য নহে, যিনি প্রপঞ্চ[৩] হীনতায আনন্দ লাভ করেন, তাঁহার জন্য, প্রপঞ্চ-যুক্তের জন্য নহে।' এই আট ধর্ম্ম উৎপাদনীয।

(৯) কোন্ আট ধর্ম্ম অভিজ্ঞেয ? আট অভিভূ আযতন[৪]—এই আট ধর্ম্ম অভিজ্ঞেয।

(১০) কোন্ আট ধর্ম্ম সাক্ষাৎ-করণীয ? আট বিমোক্ষ[৫]—এই আট ধর্ম্ম সাক্ষাৎ করণীয।

তথাগত কর্ত্তৃক সম্যক রূপে অভিসম্বুদ্ধ এই অশীতি ধর্ম্ম ভূত, তথ্য, এইরূপ, অবিতথ, নিশ্চিত।

২। নয ধর্ম্ম বহু উপকারী—নয় ধর্ম্ম সাক্ষাৎ করণীয।

(১) কোন্ নয ধর্ম্ম বহু উপকারী ? নয় সুশৃঙ্খল চিন্তা-মূলক ধর্ম্ম[৬]। সুশৃঙ্খল চিন্তা হইতে প্রামোদ্যের উৎপত্তি হয, প্রমুদিতের প্রীতি

---

২। সংগীতি সূত্রান্ত—৩। ১। (৫) দ্রষ্টব্য।

৩। সংগীতি সূত্রান্ত—৩। ২। (৪) এই পদচ্ছেদের 'অস্থুর দেহ' প্রাপ্তি ছাড়িযা দিযা উপরের আট সংধর্ম উল্লিখিত হইযাছে।

৪। প্রপঞ্চ—তৃষ্ণা, দৃষ্টি ও মান।

১। সংগীতি সূত্রান্ত—৩। ১। (১০) দ্রষ্টব্য।

২। সংগীতি সূত্রান্ত—৩। ১। (১১) দ্রষ্টব্য।

৩। উপরে ২। ২ (৬) দ্রষ্টব্য।

উৎপন্ন হয, প্রীতিযুক্ত মনসম্পন্নের দেহ শান্ত হয়, শান্ত দেহ সুখানুভব করে, সুখীব চিত্ত সমাহিত হয, সমাহিত চিত্তের দ্বারা যথারূপ জ্ঞাত ও দৃষ্ট হয, উহা হইতে বিতৃষ্ণা জন্মে, বিতৃষ্ণা হইতে বৈরাগ্যের উৎপত্তি হয়, যিনি বীত-রাগ তিনি মুক্ত হন। এই নয ধর্ম বহু উপকারী।

(২) কোন্ নয ধর্ম্ম ভাবিতব্য? নয পরিশুদ্ধি-প্রধানীয় অঙ্গঃ শীল বিশুদ্ধি, চিত্ত-বিশুদ্ধি, দৃষ্টিবিশুদ্ধি সংশয়মুক্তি-বিশুদ্ধি, মার্গামার্গ জ্ঞানদর্শন-বিশুদ্ধি, প্রতিপদাজ্ঞানদর্শন-বিশুদ্ধি, জ্ঞানদর্শন-বিশুদ্ধি, প্রজ্ঞা-বিশুদ্ধি, বিমুক্তি-বিশুদ্ধি। এই নয ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ নয ধর্ম্ম জ্ঞাতব্য? নয় সত্ত্বাবাস[১]—এই নয ধর্ম্ম জ্ঞাতব্য।

(৪) কোন্ নয ধর্ম্ম পরিত্যজ্য? নয তৃষ্ণা-মূলক ধর্ম্মঃ তৃষ্ণা হইতে পর্য্যেষণা[২], পর্য্যেষণা হইতে লাভ, লাভ হইতে বিনিশ্চয, বিনিশ্চয হইতে ছন্দ-রাগ, ছন্দ-রাগ হইতে সংসক্তি, সংসক্তি হইতে পরিগ্রহ, পরিগ্রহ হইতে মাৎসর্য্য, মাৎসর্য্য হইতে আরক্ষ, আরক্ষ হইতে দণ্ড গ্রহণ, শস্ত্র গ্রহণ, কলহ-বিগ্রহ-বিবাদ-দ্বন্দ্ব-পৈশুণ্য-মৃষাবাদ রূপ অনেক পাপ ও অকুশলের উৎপত্তি হয়। এই নয ধর্ম্ম পরিত্যজ্য।

(৫) কোন্ নয ধর্ম্ম হান-ভাগীয? নয শত্রুতার ভিত্তি[৩]—এই নয় ধর্ম্ম হান-ভাগীয।

(৬) কোন্ নয ধর্ম্ম বিশেষ-ভাগীয? শত্রুতার ভিত্তির নয প্রকার দমন[৪]—এই নয ধর্ম্ম বিশেষ-ভাগীয।

(৭) কোন্ নয ধর্ম্ম দুস্প্রতিবেধ্য? নয নানাত্বঃ ধাতুর নানাত্ব হেতু স্পর্শের নানাত্ব জন্মে; স্পর্শের নানাত্ব হেতু বেদনার নানাত্ব জন্মে; বেদনার নানাত্ব হেতু সংজ্ঞার নানাত্ব জন্মে; সংজ্ঞার নানাত্ব হেতু সংকল্পের নানাত্ব

---

১। সংগীতি সূত্রান্ত—৩। ২। (৩) দ্রষ্টব্য।
২। দ্বিতীয খণ্ড—৫০ পৃঃ, পদচ্ছেদ নং ৯ দ্রষ্টব্য।
৩। সংগীতি সূত্রান্ত—৩। ২ (২) দ্রষ্টব্য।
৪। ঐ ঐ ।

জন্মে; সংকল্পের নানাত্ব হেতু ছন্দের নানাত্ব জন্মে; ছন্দের নানাত্ব হেতু প্রদাহের[১] নানাত্ব জন্মে, প্রদাহের নানাত্ব হেতু পর্য্যেষণার নানাত্ব, পর্য্যেষণার নানাত্ব হেতু লাভের নানাত্ব জন্মে। এই নয় ধর্ম্ম দুষ্প্রতিবেধ্য।

(৮) কোন্ নয় ধর্ম্ম উৎপাদনীয়? নয় সংজ্ঞা: অশুভ-সংজ্ঞা, মরণ-সংজ্ঞা, আহারে প্রতিকূল সংজ্ঞা, সর্ব্বলোকে অনভিরতি-সংজ্ঞা, অনিত্য-সংজ্ঞা, অনিত্যে দুঃখ-সংজ্ঞা, দুঃখে অনাত্ম-সংজ্ঞা, প্রহাণ-সংজ্ঞা, বিরাগ-সংজ্ঞা। এই নয় ধর্ম্ম উৎপাদনীয়।

(৯) কোন্ নয় ধর্ম্ম অভিজ্ঞেয়? নয় অনুপূর্ব্ব বিহার[২]—এই নয় ধর্ম্ম অভিজ্ঞেয়।

(১০) কোন্ নয় ধর্ম্ম সাক্ষাৎ করণীয়? নয় অনুপূর্ব্ব নিরোধ[৩]—এই নয় ধর্ম্ম সাক্ষাৎ করণীয়।

তথাগত কর্ত্তৃক সম্যক রূপে অভিসম্বুদ্ধ এই নবতি ধর্ম্ম ভূত, তথ্য, এইরূপ, অবিতথ, নিশ্চিত।

৩। দশ ধর্ম্ম বহু উপকারী—দশ ধর্ম্ম সাক্ষাৎ করণীয়।

(১) কোন্ দশ ধর্ম্ম বহু উপকারী? দশ নাথ-করণ ধর্ম্ম[৩]—এই দশ ধর্ম্ম বহু উপকারী।

(২) কোন্ দশ ধর্ম্ম ভাবিতব্য? দশ কৃৎস্ন-আয়তন[৪]—এই দশ ধর্ম্ম ভাবিতব্য।

(৩) কোন্ দশ ধর্ম্ম জ্ঞাতব্য? দশ-আয়তন:—চক্ষু-আয়তন, রূপ-আয়তন, শ্রোত্র-আয়তন, শব্দায়তন, গন্ধায়তন, জিহ্বায়তন, রসায়তন, কায়াতন, স্প্রষ্টব্য-আয়তন। এই দশ ধর্ম্ম জ্ঞাতব্য।

(৪) কোন্ দশ ধর্ম্ম পরিত্যজ্য? দশ মিথ্যাত্ব: মিথ্যা দৃষ্টি, মিথ্যা সংকল্প, মিথ্যা বাক্, মিথ্যা কর্ম্মান্ত, মিথ্যা আজীব, মিথ্যা ব্যায়াম, মিথ্যা

---

৪। রাগ সমূহ।

১। সংগীতি সূত্রান্ত—৩। ২। (৫) দ্রষ্টব্য।

২। সংগীতি সূত্রান্ত—৩। ২। (৬) দ্রষ্টব্য।

৩। সংগীতি সূত্রান্ত—৩। ৩। (১) দ্রষ্টব্য।

৪। সংগীতি সূত্রান্ত—৩। ৩। (২) দ্রষ্টব্য।

